## সূচিপত্র

তাকে দেখলে আপনার সহজ মনে হত না। সে সহজ মেয়ে ছিল না। এই বলে গগন তার সত্তর বছরের প্রাজ্ঞ চোখদুটোর দৃষ্টি নদীর ওপারে রাখল। এখন সে আকাশ দ্যাখে, নাকি সবুজ পাটক্ষেত, বোঝার উপায় নেই। নদীর জল কূলে কূলে ভরা। সেই হলদে গাঢ় জলের ওপর অনেকক্ষণ থেকে একটা শঙ্খচিল ঘুরঘুর করছে। সওয়ারিবাহী ঘাটের নৌকোর ওপর দিয়ে তার ছায়া বারবার চমক দিয়ে যাচ্ছে। প্রিয়নাথ দেখল, শঙ্খচিলটা ছোঁ দিয়ে ছোট্ট কী একটা মাছ তুলল ঠোঁটে। আর ঠিক সেই সময়েই ওপারের গাছপালা থেকে একজোড়া শিকারি বাজ ছুটে এল। শঙ্খচিলটা উজানের বাঁক লক্ষ করে পালাতে থাকল। তার পালানোর মধ্যে যে অসহায় ভাবটুকু অনুমান করা যায়, প্রিয়নাথকে তা হাসাল।

গগন বলল—হাসির কথা তো বটেই। ধরিত্তি খুব সহজ মেয়ে ছিল না। ওই যে বটতলা দেখছেন, ওখানে তাকে ফেলে দিয়েছিল। শেয়ালশকুনে খায়। তারপর থেকে দিনেদুপুরেও পারতপক্ষে কেউ একলা ওখানে যেতে সাহস করে না। এমন কি, এই যে আমাকে দেখছেন, আমিও না।

প্রিয়নাথ শিকারি বাজদুটোকে অনেকটা ঘুরে ফিরতে দেখছিল। সামনে ওপারে শিমুল গাছটায় হয়ত ওর আস্তানা। মৃগাঙ্কবাবুর কথাটা এ মুহূর্তে মাথায় এসে গেল তার। গাঁয়ে ঢুকেছেন কতক্ষণ হয়ে গেল, ফেরার নাম নেই। মৃগাঙ্কবাবুর পিঠে বন্দুক আছে। কথা আছে, দুজনে ওপারের বিলে পাখি মারতে যাবে। ঘাটের বটতলার নিচে বাঁশের মাচায় বসিয়ে রেখে গেছেন। গেছেন তো গেছেন।

আপনার বিশ্বাস হচ্ছে না? গগন দ্রুত জাল বোনা শুরু করে ফের। তার বিশাল ফ্যাকাসে থাবায় কাঠিটা ছটফট করতে থাকে।—ধরিত্তির মেয়েকে দেখেও ধরিত্তিকে বুঝতে পারলেন না? হাড়ে-হাড়ে মায়ের অভ্যেসগুলো নিয়ে জন্মেছে। বয়স হয়েছে, চোখে ভালো দেখতে পাইনে। রাতবিরেতে নৌকো নিয়ে বেরোই না। তাহলে অনেক খেলা দেখতে পেতাম। কুসমি মাকে পেয়েছে।

কী নাম বললে? ধরিত্তি? প্রিয়নাথ আনমনে শুধোয়।

হুঁ।

তার মানে—ধরিত্রী?

তাই হবে। বঙ্কুবাবু—আপনাদের মিগাঙ্কবাবুর বাবা নাকি ওর নাম দেন। আমরা জানতাম ধরা। কেউ বলত ধরি। আমার বিয়ের বছর ওরা এসেছিল বিহার থেকে।

প্রিয়নাথ একটু কৌতূহলী হয়। বিহার থেকে?

হ্যাঁ। জাতে চাঁইমোড়ল। ওই যে দেখছেন—ওই বাড়িগুলো, ওদেরই। শাকসবজি ফলমূলের চাষ করে। ধরিত্তি তাদেরই একজনা ছিল। কিন্তু হলে কী হবে? রক্তে কী একটা ছিল ওর। স্বামীটা ছিল থুত্থুড়ে বুড়ো। হাঁপানির রুগী। সে আমলে তো এমন পাকা রাস্তাঘাট ছিল না। মোটরগাড়ি তো দূরের কথা, সাইকেলও দেখা যেত না। বঙ্কুবাবুর কথা আলাদা। জোতজমিওলা শিক্ষিত মানুষ। তিনিই যা সাইকেলে চেপে ন'ক্রোশ ভেঙে শহরে যেতেন। আর ছিল ঘোড়া। তো ধরিত্তি তার স্বামী বুধিরামকে টাট্টু চাপিয়ে এনেছিল। বুধিরামের দূরসম্পর্কের ভাই তখন এই কালুখাঁর দিয়াড়ে এসে জুটেছে। বঙ্কুবাবুর মাটি। ধরিত্তি কী মোহিনী লাগাল, দেড়বিঘে মাটি পেয়ে গেল। শুনেছি, একপয়সাও সেলামি লাগেনি। সেলামি তো ধরিত্তির সেই কীরকম চোখজোড়া! বলে গগন চাপা হাসে।

প্রিয়নাথ বাঁদিকে ঘুরে গ্রামের দিকে তাকায়। মৃগাঙ্কবাবুর দেরি হচ্ছে। ঘন সবুজ আম কাঁঠাল আর লিচুর বাগানে ঘেরা সুন্দর ছবির মতো গ্রাম। অবশ্য কিছুদিন আগেই বর্ষায় পচে ভূত হয়েছে। কাদা

থিকথিক করছে এখনও অনেক জায়গায়। তবে এই ধূসব নরম মাটির জল শুষে নেওয়ার ক্ষমতা প্রচণ্ড। ডাইনে মাঠে পাকা আউশ সবে তুলে নিয়েছে। কোথাও কোথাও পাট কাটা হয়ে গেছে। সাদা বকগুলো ঝাঁকে-ঝাঁকে ঘুরছে সেখানে। বাবলাবনের বনচড়ুইদের কিচিব-মিচির শব্দ স্পষ্ট কানে আসছে। এই সকালেই রোদ বড্ড চড়া হয়ে যাচ্ছে। ঘাম ফুটছে। অবশ্য নদীর ধার এবং বটের ছায়া বলে আরামও আছে কিছু। বাতাস খুব শান্তভাবে বইছে। একটু তফাতে চার-পাঁচটা চা পানবিড়ি আর খাবারের দোকান। সেখানে ভিড় নেই বিশেষ। যা জমেছিল, বাস ছেড়ে যাওয়ার পর কমে গেছে। বাসটা ফিরবে সেই দুটোয়। তিনটেয় ফের রওয়ানা হবে। শেষ পাড়ি দিয়ে ফিরবে একেবারে রাত আটটায়। পাশেই একটা তিনদিকঘেরা আটচালায় ওদের আপিস। সেখানে পাটের গাঁইট পাহাড় জমে রয়েছে।

গগন বলে—চোখে দেখে মানুষ চেনা যায়, কী বলেন? আমার মাঝেমাঝে মনে হত, ধরিত্তি মানুষ ছিল না। হ্যাঁ—তা একদিক থেকে ছিল না বলা যায় বৈকি। আপনি ডাইনি দেখেছেন কখনও?

না তো। সে আমলে পাড়াগাঁয়ে ডাইনি জন্মাত। মায়ের কোলে সুন্দর ফুটফুটে ছেলে দেখলে তারা চোখ দিয়ে রক্ত শুষে খেত। ছেলে নীল হয়ে ঝিমোতে-ঝিমোতে মারা পড়ত।

হ্যাঁ, সেসব গল্প অনেক শুনেছি।

কিন্তু সেসব ধরিত্তি যৌবন ফুরোলে শুরু করেছিল। একবাব রক্তের স্বাদ পেলে যা হয়। তার যৌবনে সে উলঙ্গ হয়ে—বিশ্বাস করুন, একেবারে উলঙ্গ হয়ে মাথায় ডালা চাপাত। তাতে থাকত ধুপচি। ধুপচিতে আগুনের আঙার। মুঠোমুঠো ধূপগুঁড়ো ছড়াতে-ছড়াতে রাতদুপুরে বেরিয়ে পড়ত মাঠে বা পথেঘাটে। সেকালে লোকে এত ভীতু ছিল, ভাবতে পারবেন না। ওই দেখে সবাই ঘরে ঢুকে খিলকপাট আঁটত।

প্রিয়নাথ আরও কৌতূহলী হয়।—এমন কেন করত ও?

গগন আনমনে মুখ নামিয়ে বলে—জানি না। হয়তো তন্তর-মন্তরের ব্যাপার, হয়ত ধাপ্পা।

ধাপ্পা কেন?

ধরিত্তি গোড়ারদিকে আসলে ছিল চুন্নি। সেবার গাঁয়ে মড়ক লেগেছে প্রচণ্ড। বমি-পায়খানা আর মরণ। দাহ হয় না, গোর পায় না—সব মড়া নদীর ধারে ওইখানটায় ফেলে দেয় সবাই। রাতদুপুরে ভাবলাম, যা হবার হবে—মাছটাছ গাঁয়ে কেউ খায় না বটে, শহরে গেলে বেচা যাবে। ঘরে অনটন চলছে। জাল নিয়ে বেরোলাম। বেশ জ্যোছনা আছে। চাঁদ টগবগ করছে মাথার ওপর। যেই পথে নেমেছি, কী একটা দৌড়ে আসছে দেখলাম। পাশ দিয়ে অমানুষী চেবা গলায় কীরকম ডাক ডেকে দৌড়ে গেল—উলঙ্গ, মাথায় এলো চুল, জ্যোছনায় স্তনদুটো দুলতেও দেখলাম। আমার গা বাজল। কিন্তু রাগ হল ভীষণ। ধরিত্তিকে চিনতে পেরেছিলাম কি না। অমনি জালফেলে তাড়া কবলাম! সে কী দৌড় ওর! মাঠে গিয়ে ধরে ফেললাম। হুঁ—ধরিত্তি।...গগন চুপ করল। ঠোঁটের কোনায় হাসির ঝিলিক।

প্রিয়নাথ বলে—তারপর?

আপনি ভদ্রলোক মানুষ। শুনতে খারাপ লাগবে। তারপর কী হওয়া উচিত বুঝে নিন। তবে পায়ে ধরে কান্নাকাটি করতে লাগল ধরিত্তি। আমি শুনিনি। আমার রাগ হয়েছিল প্রচণ্ড।

কেন অমন করে, বলল না?

বলল। বলল, আগের জন্মে কামাখ্যার ডাকিনী ছিল। সেই অভ্যাস। তবে কী সাংঘাতিক মেয়ে দেখুন, কী বিশ্বাসঘাতিনী! বঙ্কুবাবুর বাড়ি গেছে একদিন রাত্রিবেলা। সবে ওনারা খেয়ে শুতে যাবেন। গরমের মাস। উঠোনে বারান্দায় গল্পগুজব করছেন। আচমকা ধরিত্তি উলঙ্গ হয়ে ঢুকে ওর সেই অমানুষী ডাকটা ডাকল। অমনি সবাই ঘরে ঢুকে খিলকপাট আঁটল। বঙ্কুবাবু সে-রাতে ছিলেন না—শহরে মামলা চলছিল। উকিলবাড়ি ছিলেন। তা ধরিত্তি করল কী, যতসব এঁটো থালাবাসন ছিল রান্নাঘরের বারান্দায়, সব নিয়ে পালাল। বঙ্কুবাবু ফিরে এসে কী করেছিলেন, মনে নেই। কী বা করবেন? ওনাকে তো গোড়াতেই গিলে খেয়েছিল।

প্রিয়নাথ একটু আগে খেয়া পেরিয়ে যেতে দেখেছে সেই ধরিত্রীর মেয়ে কুসমি বা কুসমুকে। এখন সেই চেহারা দেখতে পায়। আঁটো, নিটোল গড়ন, একটু হাল্কাও বটে, ছিপছিপে আর মাজাভারি। উজ্জ্বল শ্যামবর্ণ। টানা চোখদুটো—ঠিকই বলেছে গগন, কী যেন অমানুষিক দৃষ্টির আলোয় ঈষৎ ধূসর, ঈষৎ নীল। ব্রেসিয়ার ছিল কি? প্রিয়নাথের মনে পড়ে না। শুধু মনে পড়ে, আশ্চর্য সুন্দর একটি যুবতী সে দেখেছে।

নাই পেতে-পেতে অবশেষে ধরিত্তি যা হবার হল। দুষ্টু সব চেলাও জুটিয়ে ফেলল। ওই যে শ্মশানের বটগাছটা দেখছেন, যে রাতে আমি ওর ডগায় আগুন জ্বলতে দেখেছি—তার সকালেই শুনেছি এলাকায় কারো বাড়ি ডাকাতি হয়েছে। সে অবশ্যি ধরিত্তির পাকাচুলের বয়সের কথা। অবশেষে পুলিশের টনক নড়ল। ফাঁদ পেতে ধরিত্তিকে ধরা হল। জেল খাটল ছ'বছর। ফিরল যখন তখন থুত্থুড়ে বুড়ি, কুঁজী। তাড়া করার সময় ওর কোমর ভেঙে দিয়েছিল পুলিশ।

ওর মেয়ে কোথায় ছিল তখন?

মেয়ে মান্যবর মোড়লের বাড়িতে ছিল। সবাই জানে বঙ্কুবাবু ভরণপোষণ দিতেন গোপনে। ধরিত্তি ফিরলে মেয়েকে গছিয়ে দিল সে। তবে ধরিত্তির চরম লাঞ্ছনার বাকি ছিল। বঙ্কুবাবু নেই—মারা গেছেন। কুঁড়েঘরে ধরিত্তির মড়া পচে ভূট হচ্ছে। কুসমি সবার হাতেপায়ে ধরে কান্নাকাটি করে বেড়াচ্ছে। জাতে ওরা চাঁইমোড়ল। আমাদের কেউ তো ছোঁবে না। ওদিকে ওর জাতও ওকে কবে থেকে পতিত করে বসে আছে। তারাও ছোঁবে না। তখন কী হল জানেন? ধরিত্তির পায়ে বিচুলির দড়ি বেঁধে টানতে-টানতে বের করল কুসমি। বাড়ির নিচে নদী। গরমের খটখটে মাস। দিব্যি ফেলে দিতে পারত চড়ায়। পুঁতেও দিতে পারত। তা সে করল না। টানতে-টানতে গাঁয়ের রাস্তা ঘুরিয়ে এখানে আনল। তারপর এখান থেকে নিয়ে গেল ওই শ্মশানে। কত লোক দেখল হাঁ করে। আমিও দেখছিলাম। ধরিত্তির মুখটা আকাশপানে—খোলা চোখ, সেই অমানুষী দৃষ্টি—আর সাদা চুলগুলো ঘষা খাচ্ছে মাটিতে, প্রায় উলঙ্গ শরীরটা—থুঃ!

থুথু ফেলে গগন হঠাৎ থামে। তারপর ভুরু কুঁচকে দূরের কিছু দেখতে-দেখতে ফের বলে—আমি ধরিত্তির মড়া পোড়ানোর খরচ দিতাম। কুসমি আমাকে তো কিছু বলেনি।

প্রিয়নাথ একটু হাসে।—ও তোমাকে বাবা বলে ডেকে গেল, শুনলাম!

এ্যাঁ! হ্যাঁ। কুসমি আমাকে বাবা বলে। এমনিতে ভারি মিষ্টি মেয়েটা। ভারি ভাল কিন্তু হলে কী হবে? মা-ই ওকে খেয়েছে। মধ্যে-মধ্যে ভর ওঠে। চুল নাড়া দিয়ে মাথা দুলিয়ে খেলতে বসে। কী সব আজগুবি কথা বলে।

প্রিয়নাথ চমকে ওঠে।—সে কী!

তাই তো বলছিলাম এতক্ষণ। সেই হিস্ট্রিই তো শোনালাম। কুসমির চোখদুটো দেখলেন না? আমার তো ভয় হচ্ছিল, যেভাবে আপনার দিকে তাকাচ্ছিল। নতুন মানুষ আপনি।...গগন ফ্যাকফ্যাক করে হেসে ওঠে।

ওর চলে কী ভাবে?

কেন? সেই দেড়বিঘে ক্ষেত ভিটের সঙ্গে। শাকসবজি ফলায়। ছাগল পোষে। সপ্তায় দুদিন হাটে যায়। ভালই চলে।

বিয়েটিয়ে করেনি?

একবার করেছিল। ও তো হাতছাড়া—একঘরে। যাকে বিয়ে করেছিল, সে ওর জাতের নয়। শহর থেকে এনেছিল ছোকরাকে। কদিন পরেই কুসমির কাণ্ডকারখানা দেখে—নাকি কেউ বলে, বেধড়ক পিটুনি খেয়েই পালায়। আর আসেনি। ও ডাকিনী—বাবুমশাই, কামরূপ কামাখ্যা ছাড়া ওর যোগ্য জুড়ি নাই।...গগন জোরে হেসে ওঠে ফের।

প্রিয়নাথ কুসমি বা কুসুমকে স্মরণ করে। কোথায় গেল খেয়া চেপে?

এতক্ষণে মৃগাঙ্ককে দেখা গেল। গ্রাম থেকে বেরিয়ে পাকা সড়কে উঠল। তার পাশে-পাশে একটা কালো সিড়িঙ্গে মতো লোক আসছে। তার দুহাতে দুটো মোরগ। সে মৃগাঙ্ককে কিছু বোঝাবার চেষ্টা করছে। মৃগাঙ্ক নির্বিকার আসছে।

কাছে এসে মৃগাঙ্ক বলল—প্রিয়বাবু মোরগ খাবেন নাকি?

মোরগ? প্রিয়নাথ একটু হাসল।...কেন? বেরোবেন না তাহলে?

নিশ্চয় বেরোব। মানে বেরিয়ে তো পড়েইছি। তবে এই মোরগদুটোও কাস্টডিতে রেখে দেওয়া যায়। খালি হাতে ফিরলে কাজ দেবে। রাখব?

আপনার ইচ্ছে। কত দাম বলছে?

দশটাকা।

প্রিয়নাথ অবাক হল। অতবড় দুটো মোরগ মাত্র দশটাকায়! অথচ মৃগাঙ্ক যেন দরাদরি করতে চায়।

মোরগওলা প্রিয়নাথের দিকে পড়ল।—রেখে দিন সার, খুব ভাল জাত। এত সস্তায় আর হয় না। নেহাত অভাবে বেচে দিচ্ছি। শহরে নিয়ে যেতে পারলে ডবল দাম হত।

মৃগাঙ্ক বলল—হত। কিন্তু খরচাটা হিসেব করেছিস তো? ঢাকের দায়ে মনসা বিক্রির শামিল। যা, আমার খামারে নিয়ে গিয়ে রেখে আয়। নবীনকে বলবি, বেঁধে রাখতে।

লোকটা বলল—যাচ্ছি বাবু। টাকাটা?

মৃগাঙ্ক খচে গেল।—টাকা তোর জন্যে পকেটে নিয়ে বেরিয়েছি ব্যাটা! ওবেলা গিয়ে নিয়ে আসিস। উঠুন প্রিয়বাবু।

লোকটা কাঁচুমাচু মুখে বলল—বাবু, টাকাটা এখন পেলে ভালো হত। আপনার দিব্যি, বিশ্বাস করুন—একটা নয়াপয়সাও নাই ঘরে। চাল-ডাল কিনতে হবে। রাতউপোস দিনউপোস চলছে।

মৃগাঙ্ক আরও বিরক্ত হয়ে বলল—তোদের অভাব শালা এ জীবনে আর ঘুচবে না।...তারপর ওপাশে চায়ের দোকানটার দিকে ঘুরে কাকে চেঁচিয়ে বলল—এই ফটিক! একে দশটা টাকা দে তো বাবা। যা—ওর কাছে নি গে। আর সোজা খামারবাড়ি চলে যা। নবীনকে বলবি বেঁধে রাখতে।

লোকটা চলে গেল। প্রিয়নাথ মাচা থেকে নেমে বলল,—আপনার নিজের একটা নৌকো থাকা উচিত ছিল মৃগাঙ্কবাবু।

বাবার ছিল একটা পানসি। আমার দরকার হয় না।...বলে মৃগাঙ্ক হেসে উঠল। ...আমি মশাই স্পিডি মানুষ। আরও দশবিশটে হাত-পা থাকলে বেঁচে যেতুম। আরে, হালদারমশাই যে! এতক্ষণ লক্ষই করিনি!

গগন নমস্কার করে বলল,—বিলপারে চললেন বুঝি? যান—খুব হাঁস নামছে শুনলাম। নতুনবাবুকে দেখিয়ে আসুন আপনার রাজত্ব!

পকেট থেকে সিগারেটের প্যাকেট বের করল মৃগাঙ্ক। প্রিয়নাথ ও গগনকে দিল। নিজে ধরাল। তারপর বলল—হুঁ—কী বলছিলে যেন হালদারমশাই? রাজত্ব না কী?

আজ্ঞে হ্যাঁ। রাজত্ব।

বলেছ বেশ! তবে রাজত্ব রাখা বোধ করি আর সম্ভব হচ্ছে না হে হালদারমশাই! বাইশ বিঘে পাট ছিল ওপারে। প্রায় অদ্ধেকটা ইতিমধ্যে চোরে সাবাড় করেছে। আউশও বিশেষ তুলতে পারিনি। ডগাসুদ্ধ নিকেশ করেছিল। হঠাৎ এত চোরের উপদ্রব বেড়ে গেল কেন বুঝতে পারছি না।

গগন মাথা দুলিয়ে রহস্যময় হাসল।—বছর বিশেক আগে এ তল্লাটে এইরকম হঠাৎ চুরি-ডাকাতি বেড়ে গিয়েছিল। আপনার বাবা তখন বেঁচে। আপনি তখন পেন্টুলপরা ছেলে। মনে নিশ্চয় নাই। তবে কথা হল এই যে সর্ষের মধ্যে ভূত থাকে। তাঁর মতো মানুষও টের পাননি। নাকি—সব জেনেও চুপচাপ ছিলেন।

ধুরন্ধর মৃগাঙ্ক হাসল।—ধরিত্রীঠাকরানের কথা বলছ হালদারমশাই?

হুঁ। এতক্ষণ নতুনবাবুকে সেই গল্পই বলছিলাম। ধরিত্তি খুব সহজ মেয়ে ছিল না—তাই বলছিলাম।

খেয়া নৌকোটা ঘাটে এসে লেগেছে। কয়েকবোঝা ঘাস নিয়ে জনা তিন 'ঘেসেড়া' বা ঘাসকাটা লোক নামল। তিনটি মেয়ে একবোঝা করে পাটকাঠি মাথায় নিয়ে সাবধানে নেমে এল। মৃগাঙ্ক তাদের সবার দিকে সন্দেহাকুল চোখে তাকাচ্ছিল। চলে গেলে সে বলল—হালদারমশাই, মেয়েগুলো কোন পাড়ার চেনো নাকি?

গগন সেদিকে তাকিয়ে বলল,—চোখ-দুটোর মাথা খেয়েছি। পাটকাঠি নিয়ে গেল—ওদের কথা বলছেন?

হ্যাঁ।

তাহলে কুনাইপাড়ার হবে। একবোঝা তো ফেলে রাখবার জো নাই ওদের জ্বালায়। দিনে-দিনে মানুষের অভাব যা বাড়ছে—এরপর দেখবেন নিজের ঠ্যাংদুটো কটমট করে খাচ্ছে।

ঘেটেল ডাকছিল।—বাবু, পারে যাবেন নাকি?

যাব। আসুন প্রিয়বাবু! বলে মৃগাঙ্ক পা বাড়াল।

কূলে-কূলে ভরা ভৈরব। তবে স্রোতের টান অনেকটা বেড়ে গেছে। ওপারে ডাইনে অনেকটা ধ্বস ছেড়েছে। নৌকোয় উঠে প্রিয়নাথ বলল—গগনকে হালদারমশাই বলেন নাকি?

হ্যাঁ। ওকে এখন সবাই তাই বলে। কেন শুনবেন? দুই ছেলেকে বি. এ. পাশ করিয়েছে। ভাবতে পারেন—জেলের ছেলে! বড় মহেন্দ্র এখন দুর্গাপুর প্ল্যান্টে চাকরি করে। ছোট সত্যেন্দ্র ভগীরথপুর হাইস্কুলের টিচার। অবশ্য সবই বাবার উদ্যোগে হয়েছে বলতে পারেন। ওই স্কুলটা ঠাকুর্দা করে যান। তারপর দুই-পুরুষ ধরে আমরা ছেলেধরা হয়ে লড়ে গেছি।

প্রিয়নাথ বলল—সে সব শুনেছি।

কে বলল? গগন?

না। অন্যলোকের কাছে। গগন আমাকে একটা অদ্ভুত গল্প শোনাচ্ছিল।

ধরিত্রীঠাকরানের গল্প?

হ্যাঁ। খুব অদ্ভুত লাগল।

মৃগাঙ্ক সিগারেটটা স্রোতে ফেলে দিয়ে বলল—গগন খানিকটা বাড়াবাড়ি নিশ্চয় করেছে। ও তাই করে। ওসব তন্ত্রমন্ত্র ডাইনিটাইনিতে আমার কোনকালেই বিশ্বাস নেই মশায়। ভাবতে পারেন—একটা মেয়ে স্রেফ ধাপ্পা দিয়ে এলাকার লোককে ভয়ে চুপ করিয়ে রাখল সারাজীবন? এখনও তার জের মেটেনি। এখনও শুনবেন ধরিত্রীর ভূতটা সমানে জ্বালাচ্ছে। সেদিন বালক মণ্ডলের বউকে ভূতে ধরেছিল। ধরিত্রীর নাম বলেছে নাকি! ..... মৃগাঙ্ক হো হো করে হেসে উঠল।

ধরিত্রীর তো মেয়ে রয়েছে। কুসুম না কী যেন নাম।

এ্যাঁ? হ্যাঁ, কুসমি।

একটু আগে ওপারে গেল দেখলাম, এই নৌকোয়।

মৃগাঙ্ক চমকে উঠল যেন। —তাই বুঝি?

গগন বলল। তা না হলে আমার চেনার কথা নয়। মেয়েটি গগনকে বাবা বলল শুনলাম।

ধরিত্রীর সঙ্গে নাকি গগনের সম্পর্ক ছিল। পুলিশ একসময় গগনকে যখন-তখন ধরে নিয়ে যেত। বাবা না থাকলে গগনেরও জেল হত।

কার্তিকের সকালে নদী আর ওপারের গাছপালা জীবনের কী একটা ব্যাপার নিয়ে তাদের জন্য অপেক্ষা করছে—প্রিয়নাথের এরকম লাগে। দূরে বাঁকের দিকে বাবলাবনে তখনও মনে হচ্ছে কুয়াশার আলোয়ান রোদে শুকোতে দেওয়া হয়েছে। কোথায় ঘুঘু ডাকছিল। প্রিয়নাথের মগজে কুরে-কুরে বসতে থাকল সেই ডাকটা। কিছুক্ষণ আচ্ছন্ন হয়ে পড়ে সে।

কী ভাবছেন? মৃগাঙ্ক ডাকে।

প্রিয়নাথ তাকায়।

খারাপ লাগছে না তো?

কী?

আমাদের লাইফটা এখনও বেশ প্রিমিটিভ। চাষবাস জল-জঙ্গল নিয়ে থাকি। মাঝে মাঝে ভৈরব ঠেলে চলে যাই পদ্মার দিকে। চরে কাটিয়ে আসি। আপনাকেও নিয়ে যাব'খন। দেখবেন।

মাঝারি গড়নের নদী। কিন্তু স্রোতের টান থাকায় বেশ খানিকটা ভাটিয়ে যায় খেয়ানৌকোটা। তারপর লগির খোঁটা মেরে ধারে-ধারে উজান বেয়ে ঘাটে পৌঁছয়। সাদা দুধের সরের মত মাটি। কাদা হয় না। প্রথমে লাফ দিয়ে নামে মৃগাঙ্ক। তারপর হাত বাড়িয়ে দেয়—ধরুন।

প্রিয়নাথ তার হাত ধরে পাড়ে নামে। ঘেটেল বলে—বাবুদাদা, সিগারেট দিয়ে যান।

মৃগাঙ্ক একটা সিগারেট দিতে থাকে ওকে। ততক্ষণে প্রিয়নাথ সোজা গিয়ে বাঁধে ওঠে। বাঁধ থেকে এত বিস্তৃত ল্যান্ডস্কেপ নজরে পড়ছিল। কোথাও-কোথাও কাচের টুকরোর মতো জলা—বাদবাকি সবুজ—কোথাও কিছু হলুদ নিবিড়তা। পাটক্ষেতের ওপর কুয়াশা লেপটে আছে। কোথাও কিছু মানুষ। এই বিশাল রহস্যময় দুর্গম পৃথিবীতে তাদের তুচ্ছ লাগছিল।

চলুন। মৃগাঙ্ক এসে যায়। তারপর দক্ষিণ দিকে বাঁধ ধরে হাঁটতে থাকে দুজনে—মৃগাঙ্ক আগে, পিছনে প্রিয়নাথ।

বাঁধের ওপাশে গভীর নয়ানজুলি। কালো পাটপচা জলের আঁশটে গন্ধ নাকে এসে ঝাপটা মারে। পাটের জাগ দেওয়া হয়েছে সেখানে। ওপরে কচুরিপানা আর ঘাসের চাবড়া। একটা-দুটো বাঁশের খুঁটিতে মালিকানার চিহ্ন। আবার খানিকটা ফাঁকা—সেখানে প্রচণ্ড কালো জল। কীসব পোকামাকড় ভনভন করে উড়ছে। নয়নজুলির পাড়ে রাশীকৃত সাদা পাটের স্তূপ। চলতে-চলতে মৃগাঙ্ক বলে—একবার চাঁদনী রাতে এখানটায় ভীষণ ভয় পেয়েছিলাম। ভুট্টা লাগানো ছিল সাত বিঘে জমিতে। শুওরের উপদ্রব হত। অগত্যা একটা মাচা বেঁধে ওপরে ছাউনি দিয়ে পাহারা দেওয়ার ব্যবস্থা করলাম। রাত আটটা নাগাদ বাড়ি থেকে বেরিয়ে পড়তাম। একা। সারাটা রাত দড়ি টেনে টিনে ঢনঢন আওয়াজ করা ছিল কাজ। তখনও বন্দুক পাইনি। তা একরাতে নদী পেরিয়ে এখানটা আসতেই আমি হতভম্ব! মুসলমানদের মড়া কবরে দেওয়ার আগে দলবেঁধে নমাজ পড়ে দেখেছেন? হঠাৎ দেখি, চাঁদনি রাতে ওই জমিটায় হাজার-হাজার লোক মাটিতে মাথা গুঁজে নমাজ পড়ছে। কোন শব্দ নেই। আর—ওরা মাটিতে মাথা গুঁজে পড়ে আছে তো আছেই। বয়স ছিল কম। মনে হল, এই লোকগুলো মাথা তুলে আমাকে দেখতে পেলেই একটা কিছু করবে যেন। অযৌক্তিক ভয়!...মৃগাঙ্ক খিকখিক করে হাসল।

তারপর টের পেলাম সাদা-সাদা জিনিসগুলো পাটকাঠি। এমনি করে কতকিছু দেখেটেখে শিখেছিলাম—আসলে অলৌকিক বলতে তেমন কিছু পৃথিবীতে নেই। সবই লৌকিক।

হ্যালুসিনেশন! প্রিয়নাথ মন্তব্য করে।

একজ্যাক্টলি! হ্যালুসিনেশন! এই জঙ্গলে মাঠ আর বিলে কত রাতে যে অদ্ভুত সব দৃশ্য দেখেছি, ভাবতে পারবেন না। কতসব অদ্ভুত আলো—হাউই। এমনকি নানারকম আজগুবি আওয়াজ। একবার কে যেন আমার নাম ধরে ডাকছিল। ডেকে-ডেকে একসময় থেমে গেল। একবার একটা লোককে পাটকাটা চোর ভেবে সারা মাঠ পিছনে দৌড়লাম—বিলের জলে গিয়ে সে ডুবে গেল।

ডুবে গেল? সে কী!

তাছাড়া কী বলব? স্বপ্নে আপনি যা দেখেন, তা বর্ণনা করতে পারেন? মানুষের ভাষা নেহাত একটা দুধের স্বাদ ঘোলে মেটানোর বন্দোবস্ত। সব ব্যাপার প্রকাশ করা যায় না। মানুষ নিজের হাতে যা সব বানিয়েছে, তার প্রায় সবটাই সে বর্ণনা করতে পারে। যা বানায়নি, তা পারে না। আপনি ক্লেয়ার ভয়েন্স মানেন?

ভেবে দেখিনি।

আমাদের একটা কুকুর ছিল। সে বাড়ির বাইরে পাঁচিলের আড়ালে কেউ এলেও টের পেত। যাক্, সে একসময় হবে। তবে একবার সত্যি একটা অদ্ভুত দৃশ্য দেখেছিলাম, বুঝলেন?

ভূত নাকি? প্রিয়নাথ হাসে।

না। ধরিত্রী। ওইখানটায় একটা খাল আছে। সে ডুব দিচ্ছিল আর কী তুলে খাচ্ছিল তলার পাঁক থেকে। পাটবনের ভিতরে লুকিয়ে দেখছিলাম। আমার বয়স তখন এগারো-বারো। মনে হচ্ছিল, ওর কষায় রক্ত দেখতে পাচ্ছি। একটু পরে সে পুরো উলঙ্গ অবস্থায় উঠে এল জল থেকে। ভয় পেয়ে পালিয়ে গিয়েছিলুম।

কী খাচ্ছিল?

সেটাই তো বুঝতে পারিনি। এখনও ধাঁধা লাগে ব্যাপারটা। আসুন, এখানে নামতে হবে আমাদের। বাঁধটা বাঁক নিয়ে পশ্চিমে ঘুরল। নদীর সমান্তরাল। নদী ও বাঁধের মধ্যে বড়বড় গাছপালা আছে।

মাঠের দিকে নেমে আলপথে ওরা হাঁটতে থাকে। বুকসমান উঁচু তেজী ধারাল পাতা চিতিয়ে আখখেতগুলো তলোয়ারধারী যোদ্ধাদের মতো দাঁড়িয়ে রয়েছে। কোথাও শূন্য আউশের ক্ষেতে হলুদ ভিজে নাড়ার ওপর বক চরছে। শামুকগুলো রোদ পোহাচ্ছে। একটা খেঁকশিয়াল কী খাচ্ছিল। দেখামাত্র পাটবনে গিয়ে ঢুকল। ওরাও এবার পাটবন পেরোতে থাকে। সরু আল ধবধব করছে—তার বুকে ছায়ার কাটাকুটি নক্‌শা কেন্নুইনগুলো বিড়ে পেতে কেউ, কেউ গুটিসুটি হাঁটছে। পাট প্রায় আটফুট উঁচু। কালো-কালো ফল ধরেছে ইতিমধ্যে—কিছু ফল এখনও সবুজ। ততক্ষণ কোন কথা হয় না। শিশিরে জামা ভিজে যায় দুজনেরই।

ফাঁকায় পৌছে মৃগাঙ্ক বলে—ওই ঢিবিমতো জায়গাটা দেখছেন—ওটার পিছনে একটা জলা আছে। দুচারটে হাঁস প্রায়ই দলছুট হয়ে বিল থেকে চলে আসে ওখানে। দেখা যাক্। আর সিগারেট খাবেন নাকি? এরপর কিন্তু কিছুক্ষণ এমার্জেন্সি মশাই—নো স্মোক।

দিন। আমারও আছে অবশ্য।

থাক্। নিন। মৃগাঙ্ক সিগারেট দেয়। লাইটার বের করে জ্বালে। প্রিয়নাথেরটা ধরিয়ে দিয়ে বলে—বলেছিলাম গামবুট নিন। কথা শুনলেন না।

আপনি তো নেননি।

অভ্যেস। এই বুনো মাটিতে অনেক হেঁটেছি খালি পায়ে। তবে মশাই—কিছু যদি মনে না করেন, জুতোদুটো আপনার জিম্মায় রেখে আমি কাজে নামব।

ঠিক আছে।

নাকি আপনিও একটু আধটু থ্রিল নিতে চান? ছোটাছুটি করবেন?

মন্দ কী! ভালো লাগবে। গ্র্যান্ড! তাহলে প্যান্ট গুটিয়ে ফেলুন। জামা খুলুন। দেখুন—আমি যা-যা সব করি। গায়ে কাদা লাগতে পারে। হামাগুড়ি দিয়ে কিংবা বুকে হেঁটে এগুতে হয় অনেক সময়। আর একটা কথা বলে দিই। খুব দেখেশুনে হাঁটবেন। সাপটাপ দেখা দিতে পারে। ঘাবড়াবেন না। পাথরের টুকরো ভাববেন নিজেকে—গায়ের ওপর যেতে দেবেন, যদি যেতে চায়।

প্রিয়নাথ একটু শিউরে উঠল। তবু ভাল লাগার টানে আমল দিল না সেই ত্রাসটুকু। শুধু বলল—একটা লাঠিফাঠি হাতে নেওয়া যায় না?

নিশ্চয়ই যায়। অবশ্যই। থামুন একটা ডাল কেটে আনছি।

কাঁধের ব্যাগ থেকে একটা ছুরি বের করে এগোল মৃগাঙ্ক। ফাঁকা ঘাসের জমির ওপর ঝোপঝাড় দেখা যাচ্ছিল। প্রিয়নাথ চিনতে পারে গাছগুলো। বেত, নাটাফল, কুঁচ এইসব কাঁটাঝোপ। তাদের ফাঁকে একটা ছড়ালো ভাঁড়ুলে গাছ সবে মাথা তুলেছে। মৃগাঙ্ক হাত বাড়িয়ে একটা মোটা সরল ডাল নুইয়ে ধরে। ছুরির কোপ বসায়। তারপর নিয়ে আসে। পাতাগুলো কেটে ফেলে। বেশ একটা লাঠি হয়ে ওঠে। এগিয়ে দিয়ে বলে—নিন।

তারপর দুজনে প্যান্ট গোটায়। জামা খুলে ফেলে। বন্দুকটা মাটিতে পড়ে থাকে—ঘুমন্ত বাঘের পিঠ দেখলে ওইরকম টানটান লাগে। প্রিয়নাথের হাত নিশপিশ করে। কিন্তু হঠাৎ কেমন শূন্যতা তার মাথার খুলির মধ্যে টের পায়। দুচোখে কুয়াসা আর খাপচা-খাপচা সবুজ রঙ ভাসে।

কয়েকটা কার্তুজ পকেটে ভরে ঝোলা জামাকাপড় জুতো মৃগাঙ্ক নিয়ে যায় সেই ঝোপে। রেখে এসে বলে—চলুন! নেমে পড়া যাক।

প্রিয়নাথ একটু সংশয়ী হয়ে বলে—কেউ নিয়ে পালাবে না তো?

না। চলুন। এদিকে বড় একটা আসে না কেউ।

ফের একটা পাটবন পেরিয়ে ঢিবির কাছে পৌছয় ওরা। তারপর মৃগাঙ্ক বলে—সচরাচর আমি উড়িয়ে দিয়ে গুলি করি। তাতে রিস্ক কম। জলাটা যা জঙ্গুলে। ঠিকমতো বাগে পাওয়া যায় না—এম করা কঠিন। আপনি কিন্তু লক্ষ রাখবেন মশাই। শিকার কুড়োনোরও যথেষ্ট আনন্দ আছে।

ঢিবিটা কাঁটাঝোপে ভর্তি। কাশঝোপও রয়েছে। ফুলেফুলে ভরা। বাঘনখার গাছ আছে কিছু। আকন্দঝাড় ধরে অনেক কষ্টে প্রিয়নাথ ওঠে মৃগাঙ্কের পিছনে। এখনও শিশির শুকোয়নি। ঘাসের ফুলে

দুজোড়া রোমশ পা ভরে যায়। পোকা কুটকুট করে। আর অনবরত মাকড়সার ভিজে জাল মুখে বুকে জড়িয়ে যায়। কোন জালে শিশিরের ফোঁটা টলটল করে। অস্বস্তি কিংবা ত্রাসে গা ঘিনঘিন করে প্রিয়নাথের। টিবিটা যেখানে শেষ হয়েছে, নিচে একটা জলার শুরু। নানারকম দামে তার জল ঢাকা। দামের ওপর শোলার ঝাড় গজিয়েছে। প্রিয়নাথ কিছু দেখতে পায় না। মৃগাঙ্ক তার ঘাড়ে হাত রেখে বসতে ইশারা করে। তারপর উপুড় হয়ে ঘাসের মধ্যে সে সাপের মতো এগোতে থাকে। বন্দুকটা ঘাসে ডুবে থাকে। প্রিয়নাথ দাঁতে দাঁত চেপে অপেক্ষা করে। কিছু দেখতে পায় না সে। একটা জলপিপি পিঁপিঁ করে উড়ে যায় হঠাৎ। অনেকটা দূরে একটা হিজলের গাছে থরে-বিথরে সাদা বকের ঝাঁক দেখতে পায়। মুহূর্তের অন্যমনস্কতায় প্রিয়নাথ কুসুমের কথা ভাবে। চেহারা ও শরীরটা ভোলা যায় না। কী যেন আছে। ওই চোখে, ওই শরীরে—পৃথিবীর খুব পুরনো ব্যাপার।

হঠাৎ বন্দুকের শব্দ হয়। আচমকা এই শান্ত নির্জন নিসর্গ ছত্রখান হয়ে পড়ে। বারুদের গন্ধে বাতাস কটু হয়। আঁক-আঁক চিৎকার আর ডানার শব্দ খুব কাছেই মাথার ওপর শুনে প্রিয়নাথ মুখ তোলে ফের বন্দুকের শব্দ হয়। একটা ঝড় বইতে থাকে যেন। দূরে হিজল থেকে বকগুলো উড়ে পালায়। জলপিপির ডাক শোনা যায়। কোথায় হট্টিটি পাখি চেঁচিয়ে ওঠে ট্রি ট্রি ট্রি ... ট্রি ট্রি ট্রি। মৃগাঙ্কের গর্জন শোনা যায়—প্রিয়বাবু! দেখুন—দেখুন! লক্ষ রাখুন!

কিছু না ভেবেই প্রিয়নাথ ওঠে। একটা হাঁস বাঁদিকে পাটক্ষেতের ধারে পড়ে ডানা ঝটপট করছে। আরেকটা পাটক্ষেতের ওপরে কোথায় হঠাৎ নেমে গেল। সে প্রায় জ্ঞানশূন্য হয়ে টিবি থেকে ঝাঁপ দিয়ে দৌড়তে থাকে। সামনের হাঁসটা ধরে ফেলে। তার ঠোঁটের ফাঁকে রক্ত। হাঁসটা নিয়ে সে মৃগাঙ্কের দিকে ঘুরে দাঁড়ায়। মৃগাঙ্ক ইশারা করে—ওদিকে, ওদিকে!

হ্যাঁ—সেই হাঁসটা। প্রিয়নাথ পাটবনে ঢুকে পড়ে। হাঁফাতে-হাঁফাতে দৌড়বার চেষ্টা করে। বনচড়াইয়ের ঝাঁক ফর-ফর করে উড়ে পালায় মাথার ওপর। একহাতে হাঁস, অন্যহাতে সবুজ পাটগাছ ঠেলে-ঠেলে সে হাঁটে।

কিন্তু পাটবন শেষ হতে চায় না। কতদূর, কতদূর। একটা বেজি দৌড়ে পালাল। একটা ঢ্যামনা সাপ সরসর করে চলে গেল বাঁদিকে। দম আটকে আসছিল প্রিয়নাথের। সামনে একটা শেয়াল নীল জ্বলজ্বলে চোখে তাকে একটুখানি দেখেই সরে গেল। অস্বস্তিতে অস্থির হচ্ছিল সে। ভুল করে ঘুরে মরছে না তো? সে বাঁদিকে ঘুরল।

একটু পরেই ফাঁকা একটা জমিতে গিয়ে পড়ে সে। প্রায় এক একর জায়গার পাট কেটে নেওয়া হয়েছে। একদিকে বাবলাবন, বাকি তিনদিকে পাটক্ষেত। বাবলাবনের দিকেই আন্দাজে এগোয় প্রিয়নাথ। হাঁসটা খুঁজে পাওয়া যাবে না আর। অসম্ভব। এখন সেই টিবিতে ফিরে যাওয়াই এক সমস্যা। নরম মাটিতে নিজের পায়ের দাগ লক্ষ করে ফেরা যায়। কিন্তু অস্বস্তি হচ্ছে ফের পাটবনে ঢুকতে। দম আটকে এবার মরেই যাবে।

বাবলাবনের কাছে এসে সে ভাবল, চেঁচিয়ে মৃগাঙ্ককে ডাকবে। মৃগাঙ্ক এসে তাকে নিয়ে যাক। এ এক বিশ্রী ব্যাপার হল দেখা যাচ্ছে। নাঃ, আর শিকার দেখতে আসবে না সে।

প্রিয়নাথ বুক ভরে দম নিয়ে ডাকতে গিয়েই থেমে যায়। তার হৃৎপিণ্ডে রক্ত আচমকা ছলাৎ করে ওঠে। ডানদিকে পাটবনের ধারে দাঁড়িয়ে আছে ধরিত্রীর মেয়ে কুসুম। তার একহাতে একটা কাটারি, অন্যহাতে সেই হাঁসটা। সে প্রিয়নাথকে দেখছে নিঃশব্দে।

এমন নিষ্পলক চোখ প্রিয়নাথ কখনও দেখেনি। দেখেনি কোনদিন এমন নির্জনে গোপনে সহস্রকোষী প্রাণীর মতো একটি প্রতীক্ষা—যার প্রতিটি শেষে উজ্জ্বল ফসফরাসের ক্রূর অভিসন্ধি।

আর সম্পূর্ণ চবচবে ভিজে শরীরে দাঁড়িয়ে আছে কুসুম। খুব পাতলা স্বচ্ছ কাপড় চামড়া বা মাংসের ভাঁজসমেত শরীরকে ঠেলে বাইরে পাঠিয়ে দিয়েছে যেন। হ্যাঁ—ব্রেসিয়ার বা জামা কিছুই গায়ে নেই ওর। দুটো স্তন, ঈষৎ ডিমালো, স্পষ্ট এবং লজ্জাশূন্য। ওর দুই উরু অকপট, সন্ধিস্থলে রক্তাক্ত ধূসর হাঁসটা ঝুলছে; যার ফলে প্রিয়নাথের মনে হয় কিছু আব্রু রক্ষা পেয়েছে। বাহু দুটো রসাল ফুটির মতো। প্রিয়নাথ বাঘ হতে পারলেও এই আদিম বনভূমিতে কিছু ঘটত কিনা বলা যায় না। ফের যখন

চোখে চোখ পড়ল, প্রিয়নাথ নিজের খুলির মধ্যে একটা নীল বিদ্যুৎ ঝলসাতে দেখল। চোখের সামনে ছোপছোপ সবুজ রঙের ওপর কীরকম কালো কালো ধ্যাবড়া দাগ পড়ল। এবং হঠাৎ বালকের মত ভয় পেল প্রিয়নাথ!

সে ঘুরল অন্যদিকে। সারা শরীর ঠাণ্ডা আর ভারি মনে হচ্ছিল তার। সেই সময় কানে এল,—বাবু হাঁসটা নেবেন?

প্রিয়নাথ দাঁড়িয়ে গেল।

ইচ্ছে হলে নিয়ে যান।

প্রিয়নাথ ঘুরে বলে—তাহলে ধরলে কেন?

কুসুম হাসল একটু। —সামনে পড়ল, তাই ধরলাম। মৃগাঙ্কবাবুর হাঁস আমার হজম হবে না। নিয়ে যান।

প্রিয়নাথ ঘামে। আর ইতস্তত করে বলে—থাক। ধরেছ যখন, তুমিই নাও।

বাবু, আপনার কপালটা দেখি!

হঠাৎ তাকে কাছে আসতে দেখে প্রিয়নাথ অবাক হয়। তার বুকের মধ্যে হাজার-হাজার পাথর গড়িয়ে পড়ে। সে অস্থির হয়ে বলে—কী আছে কপালে?

কুসুম ভুরু কুঁচকে ওর দিকে এমনভাবে তাকায় যে প্রিয়নাথের প্রচণ্ড অস্বস্তি লাগে।

কুসুম ঠোঁটের কোণে হেসে বলে—আপনার নাম কী শুনি?

কেন? নাম নিয়ে কী হবে?

আহা, বলুন না!

প্রিয়নাথ।

প্রিয়নাথ?

হ্যাঁ।

বললে রাগ করবেন নাতো?

না। কী বলবে?

আপনার জন্মের সময়টা খুব অপয়া ছিল। (আকাশে আঙুল তুলে) ঠিক ওইখানটায় চাঁদ ছিল—ঈশান কোনায় একটা প্যাঁচা ডেকেছিল, বায়ু কোনায় একটা শিয়াল ডেকেছিল। আপনার মায়ের প্রসব-যন্ত্রণার সময় সাপে ব্যাঙ ধরেছিল। টিকটিকির লেজ খসে পড়েছিল। আর শুকনো ডালে কামিখ্যের ডাকিনী এসে বাতাসের সুরে গান করেছিল। আর শুনবেন বাবু?

এবার সব অস্বস্তি দূর হয়ে হাসি পায়। প্রিয়নাথ হাসি চেপে বলে—হুঁউ। আর কী হয়েছিল?

কুসুম মাথা দোলায়। এখন সব বলা যাবে না। আমার আখড়ায় যাবেন—সব বলব।

বেশ, তাই যাব। পয়সা লাগবে নাকি?

আপনি নতুন মানুষ, লাগবে না।

ভালো। যাব!

বাবু, আপনি এদেশে কেন এলেন?

আসা ঠিক হয়নি বুঝি?

না। আপনি এসেছেন বলে দেশে আকাল লাগবে। ঈশান কোনায় প্যাঁচা ডাকবে—বায়ুকোনায় শেয়াল। টিকটিকির লেজ খসে পড়বে। সাপে ব্যাঙ ধরবে। কামিখ্যের ডাকিনী এসে বাতাসের সুরে কথা বলবে। বাবু, আপনি অপয়া।

হাসতে গিয়ে সামলে নেয় প্রিয়নাথ। গম্ভীর হয়। বলে—তুমি সব দেখতে পাও বুঝি?

হ্যাঁ, পাই। বাবু, আমার চোখের দিকে তাকান।

প্রিয়নাথ তাকানোর চেষ্টা করে।

কী দেখছেন?

দুটো চোখ।

আরেকটা চোখ দেখতে পাচ্ছেন না?

ভ্যাট্! প্রিয়নাথ বিরক্ত হয় এবার।

আপনার মধ্যে আঁধার জমে আছে বাবু। যাবেন আমার ঘরে, দেখিয়ে দেব। আমি ওই চোখে সব দেখতে পাই। আপনার পিছনে—

প্রিয়নাথ চমকে ওঠে।

আপনার পিছনে ছায়া চলছে বাবু, সাবধান। ঐ ছায়া সাপ হয়ে আপনাকে দংশাবে। প্রিয়নাথ পা বাড়ায়। বেশ মজার ব্যাপার করা গেল এতক্ষণ। মৃগাঙ্ক অপেক্ষা করছে। হয়তো ভাবছে তার জন্যে।

বাবু, আপনি কেন এসেছেন এদেশে?

আমার ইচ্ছে। বলে প্রিয়নাথ হাঁটতে থাকে ফাঁকা জমিতে।

আপনার ইচ্ছে মিটবে না, ফিরে যান।

আচ্ছা, যাব।

মৃগাঙ্কবাবু সহজ মানুষ নয় বাবু, সাবধান।

প্রিয়নাথ ফের চমকে উঠে পিছন ফেরে। ইচ্ছার বিরুদ্ধে সারা শরীর থরথর করে কেঁপে ওঠে তার। মাথার ভিতরে নীল আগুনের হল্কা ছুটে যায়। কিন্তু কুসুম অদৃশ্য। একেবারে মুছে গেছে সে।

অবাক হয়ে থমকে দাঁড়িয়ে থাকে প্রিয়নাথ। ভারি আশ্চর্য তো! কাছাকাছি কোন ঝোপঝাড় নেই। দশ-বারো হাত দূরে পাটক্ষেত। ওখানেই ঢুকেছে সম্ভবত। সে পাটক্ষেতটার ডগা লক্ষ করতে থাকে। কেউ চললে ডগা দুলবেই। পাখির ঝাঁক উড়বে। কিন্তু না—তেমন কোন লক্ষণ দেখা যাচ্ছে না।

প্রিয়নাথ টের পেল, সে প্রচণ্ড ঘেমেছে। এতক্ষণ কী একটা দুঃস্বপ্ন দেখছিল হয়তো। তার মনে হয়, হাতের এই গুলিবিদ্ধ হাঁসটার মতো তার শরীরও অন্য কার বিশাল হাতে ঝুলছে। একটা সবুজ ব্যাপকতা তীব্র চেতনায় জরজর হয়ে তাকে ঘিরেছে এবং কোটিকোটি চোখ দিয়ে তাকে দেখছে। প্রিয়নাথ নিজেকে বোঝাল, এত অকারণ নার্ভাস হয়ে পড়ার কী আছে! বস্তুত এও কতকটা মৃগাঙ্কবাবুর মতো হ্যালুসিনেশন ছাড়া কিছু নয়। সে পিশাচী ডাইনি ইত্যাদির গল্প অনেক শুনেছে এখানে এসে। পিশাচীরা আবার কেউ বউ সেজে থাকে এবং মড়া কচমচিয়ে খায়। ভাগ্যিস, কুসুম হাঁসটা কচমচ করে চিবুচ্ছিল না।

প্রিয়বাবু!

প্রিয়নাথ দ্রুত ঘোরে। মৃগাঙ্ক বন্দুক হাতে পাটবন ঠেলে বেরিয়ে এল।

পেলেন?

না।

ওদিকে কী দেখছিলেন এতক্ষণ?

আপনাদের কুসুমকে।

মৃগাঙ্ক ভুরু কুঁচকে তাকায়। —কুসমি? এখানে কী করছিল মাগী?

হাঁসটা ধরে ফেলেছে। আর..

মৃগাঙ্ক পা বাড়িয়ে বলল—হাঁসটা ধরেছে? চুন্নির সাহস তো কম নয়! কেড়ে নিলেন না কেন?

প্রিয়নাথ পাংশুমুখে হাসল। —কী সব অদ্ভুত কথা বলছিল। কোন মানে হয় না। শেয়াল প্যাঁচা সাপ ব্যাঙ ডাকিনী—আরও কী সব।

আপনিও যেমন! ওতেই তাক লাগিয়ে কেটে পড়ল? আসুন তো দেখি।

মৃগাঙ্ক যেভাবে পা বাড়ায়, অনিচ্ছাসত্ত্বেও প্রিয়নাথ তাকে অনুসরণ করে। মৃগাঙ্ক ফের বলে—কোনদিকে গেল?

দেখিনি। এই যে, এখানে দাঁড়িয়েছিল, তারপর চলে আসছিলাম তখন ডাকল।

ঘাসগুলো জলে চবচব করছে এখানে। কেউ একটু আগে দাঁড়িয়েছিল, তার ছাপ আছে। ঘাসগুলো শুয়ে পড়েছিল—সবে সোজা হতে শুরু করেছে। একটা শীষালো ঘাস তড়াক করে সোজা হতেই প্রিয়নাথ শিউরে উঠল।

ঝুঁকে পড়ে কুসুমের গতিপথ খুঁজছিল তীক্ষ্ণদৃষ্টে মৃগাঙ্ক। মনে হচ্ছে যেন বাঘটাঘের ব্যাপার। তাব মুখটা লাল টকটক করছে। আর কার্তিকের রোদ এবার খর হয়েছে। দরদর করে ঘাম গড়াচ্ছে। প্রিয়নাথ বলে—খুব আশ্চর্য লাগল। চোখের পলকে মুছে গেল মেয়েটি! কোন লজিক খুঁজে পাচ্ছিনে।

হুঁ, লজিক থাকে না ওর বেলা। মৃগাঙ্ক ঘাসের অবস্থা লক্ষ করতে-করতে হাঁটে।

মৃগাঙ্কবাবু!

উঁ?

ছেড়ে দিন।

ছেড়ে দেব কী বলছেন মশাই! একটা ছররার দাম কত হয়েছে জানেন?

প্রিয়নাথের মনে হল, মৃগাঙ্কর অন্য কোন ব্যাপারে গভীর রাগ আছে নির্ঘাত। মৃগাঙ্ক পাটক্ষেতের দিকে এগোচ্ছে তখন। বড্ড বাজে ব্যাপারে মাথা ঘামাচ্ছে সে।

প্রিয়নাথ বলে—চলে আসুন!

মৃগাঙ্ক অস্ফুটে চেঁচিয়ে ওঠে—এই দেখুন, এই দেখুন!

কী?

পায়ের দাগ।

পাটক্ষেতটা এখানে আচমকা বাঁয়ে ঘুরে গেছে। দু-মিটার জায়গা কোনাকুনি পাট ঠেলে এগিয়ে মৃগাঙ্ক গর্জে উঠল—এ্যাই কুসমি!

প্রিয়নাথ দৌড়ে গেল। ওপাশে ব্যানাকাশের জঙ্গল রয়েছে। পাঠক্ষেতের আলের নিচেই একটা মস্তো গর্ত। সেখান থেকে কুসুম লাফিয়ে উঠেছে। খরগোসের মতো কয়েকটি লাফে ওদিকে আখের খেতে সে ঢুকে গেল।

মৃগাঙ্ক বন্দুক তুলেছিল। হাসতে-হাসতে নামাল! —দেখলেন কাণ্ড? মাগীর সত্যি কোন তুলনা নেই!

প্রিয়নাথও হাসে। —আমি ভাবছিলাম..

গর্তে বসে হাঁসটা কাঁচা চিবিয়ে খাচ্ছে?

সেইরকম কিছু।

হ্যাঁ, তাতেও অবিশ্বাস্য কিছু নেই ওর পক্ষে। মাংসের লোভ ওর প্রচণ্ড।

দুজনে খড়ের জঙ্গলটা পেরিয়ে অনেকটা ঘুরে ঢিবিতে পৌছল। মৃগাঙ্ক জামাজুতোর পুঁটলিটা সবসুদ্ধ ব্যাগে ঢোকাল। প্রিয়নাথ হাত বাড়িয়ে সেটা নিল। কাঁধে ঝোলাল।

মৃগাঙ্ক ভুরু কুঁচকে এদিক-ওদিক তাকাচ্ছিল। গোঁফটা একবার সযত্নে পাকিয়ে নিয়ে বলল—আসুন, আজ আর হাঁসটাস হবে না। হরিয়াল বা ঘুঘু পাই নাকি দেখা যাক্।

খালের ধারে-ধারে ওরা হাঁটে। পশ্চিম-দক্ষিণে এগিয়ে যায়। একটু পরে মৃগাঙ্ক বলে—ওই গাছপালার জটলা দেখছেন, এখানটা হল আমলাবাগ। আমলাবাগের নাম শোনেন নি?

শুনেছি মনে হচ্ছে।

লালগোলার মহারাজাদের পূর্বপুরুষ ভৈরবের পাড়ে বাহান্ন একর জায়গায় আম কাঁঠাল লিচুর বাগান করেছিলেন। পরে দেখাশোনার অভাবে সব জঙ্গল হয়ে যায়। জন্তু-জানোয়ার এসে জোটে। বাঘ শুওর হায়না—কতরকম। ভালো জাতের আম ফলত একসময়। এখন উচ্ছন্নে গেছে। অনেক কেটে বিক্রি করা হয়েছে যুদ্ধের সময়। আমার ঠাকুর্দার আমলে নাকি একজোড়া হরিণও ছাড়া হয়েছিল। তাছাড়া হাজারটা ভূতের গল্প আছে। এমন এলাকা বাংলাদেশে আর নেই, মশাই। শুধু ভূত, ডাইনি, পিশাচী আর অলৌকিক ব্যাপারের রাজত্ব। আসলে—আমার মনে হয়, এখানকার মানুষ কোন অজ্ঞাত কারণে বড্ড বেশি রোমান্টিক আর কল্পনাপ্রবণ। আমলাবাগের ওদিকে একটা গ্রাম আছে শিমুলিয়া। সে গাঁয়ে সবাই ভূতের ওঝা আর তান্ত্রিক। বেলায়-বেলায় বউঝিদের পটাপট ভূতে ধরে। আবার ছেড়ে দেয়। একদিন নিয়ে যাব—দেখবেন। তাক লেগে যাবে। তবে আমলাবাগে একটা অদ্ভুত ব্যাপার আমি টের পেয়েছিলাম। ভাবতে গা শিউরে ওঠে।

কী?

একটা আশ্চর্য গন্ধ। মোটামুটি এলাকার সবরকম ফুলের গন্ধই আমার জানা। গাছপালাও চিনি। কিন্তু কোন-কোন সময় ওখানে একটা সুগন্ধ মাত্র দু-এক মিনিটের জন্যে—হ্যাঁ—এক বা দুমিনিট বড় জোর এসে আবার মিলিয়ে যায়। গন্ধটা খুবই অচেনা। অনেক খুঁজে তেমন কোন গাছ বা ফুল দেখতে পাইনি। আর গন্ধটা পেলে একটা দারুণ রিঅ্যাকশন ঘটে যায়। একরকম অস্থিরতা—উত্তেজনা!

প্রিয়নাথ একটু চুপ করে থাকার পর বলে—আমার পিসেমশাই-এর বাড়ি বর্ধমান জেলার মঙ্গলকোটে। বনেদি বড় গ্রাম। পাশে কুনুর নদী আছে। মাইল দুই উত্তরে অজয়ের সঙ্গে মিলেছে। ওখানেই কোগ্রাম—কবি কুমুদরঞ্জনের বাড়ি। তা—ওই কুনুরের পাড়ে একটা বড়ো জঙ্গুলে বাগান দেখেছি—লোকে বলে আতরের বন। কেন জানেন? ওখানে কোন-কোন সময় আতরের গন্ধ পাওয়া যায়।

আপনি পাননি?

হুঁ-উ। তখন আমার বয়েস চৌদ্দ-পনের হবে। ভীষণ রোমান্টিক স্বভাবের ছিলাম।

এখন আপনার বয়েস কত হল?

কী মনে হয় আপনার?

আমার চেয়ে অনেক ছোট আপনি। আমার ছত্রিশ হয়েছে।

আমি আপনার চেয়ে ছ-সাত বছরের ছোট।

মৃগাঙ্ক পিছু হটে ওর কাঁধে হাত রাখে। —মাই ইয়ংগার ব্রাদার! হুঃ—তাহলে তো মুখখিস্তি করতে বাধবে মশাই!

প্রিয়নাথ বলে—না, স্বচ্ছন্দে।

সেই বাঁধে গিয়ে ওঠে ওরা। তারপর মৃগাঙ্ক হঠাৎ বলে—কুসমিকে দেখে তাহলে খুব হকচকিয়ে গিয়েছিলেন?

না তো। কেন?

ইচ্ছে হয়?

কিসের?

ওকে পেতে?

প্রিয়নাথ আচমকা সোজা হয়—বাঘ চলে যাওয়ার পর ব্যানার নুয়ে পড়া শীষ যেমন সাঁৎ করে ওঠে। সে বলে—যান! কী যে বলেন! ভ্যাট্!

গত খরায় এক অফিসার এসেছিলেন আপনার বয়সী। টিউবেল নিয়ে সেচের ব্যাপারে এনকোয়ারি করতে। তিনি কুসমির প্রেমে পড়ে যান।

তারপর?

তার পর কিছু নেই। প্রায়ই ওর বাড়ি গিয়ে বসে থাকতেন। উপলক্ষ বউয়ের দুরারোগ্য ব্যাধির ফয়শালা। যদ্দুর জান, কুসমি ওঁকে একগোছা চুল কাঠিতে জড়িয়ে দিয়েছিল নাকি। জলে চুবিয়ে জলটা বউকে খাওয়াতে বলেছিল।...

মৃগাঙ্ক হো হো করে হেসে উঠল।

প্রিয়নাথের মন বিরূপ হয় মৃগাঙ্কের প্রতি। সে কোন কথা বলে না। তার এতক্ষণে মনে হয়, মৃগাঙ্ক তার প্রতি তুখোড় বসের মতো আচরণ করছে। সে মৃগাঙ্কের কৃষিখামারে নতুন ট্রাকটর আর কিছু হার্ভেস্টার কম্বাইনের সঙ্গে নতুন আমদানি কর্মচারী—নিতান্ত ট্রাকটর চালক। তাকে বন্ধুভাবে নিল, বলেছিল মৃগাঙ্ক। নিয়েছে কি? মনে হচ্ছে—কুকুর-বেড়ালের সঙ্গে মৃগাঙ্ক খেলছে। চোয়াল শক্ত হয়ে যায় প্রিয়নাথের।

অবশ্য আর কী বা প্রত্যাশা জীবনে করার আছে তার? ডাক্তারের ছেলে—ইচ্ছে ছিল ডাক্তার হবে—হয়নি। হয়েছিল নিতান্ত কারিগর। তবে তার এক্সপার্ট হিসেবে একটা উপাধি জুটেছিল এই যা! মৃগাঙ্ক সেই মর্যাদাটুকুও যেন আর দিচ্ছে না। দুঃখিত প্রিয়নাথ দূরে ও কাছে সবুজগুলো দেখতে থাকে।

সেই সময় আন্দাজ পঞ্চাশ মিটার দূরে একটা বিশাল গাবগাছের (এ এলাকায় প্রচুর গজায়) তলায় কুসুমকে দেখতে পায়। এদিকে তাকিয়ে আছে। পরক্ষণে সে গাছটার ওধারে সরে যায়। মুছে যায়। প্রিয়নাথ মৃগাঙ্ককে সে খবর দিল না।..

ওখানে মা গঙ্গা, এখানে ইনি বাবা ভৈরব। এ নদীর এরকম পরিচয় দিয়েছিল গগন হালদার। মাঝখানে আঠারো মাইলের ছাড়াছাড়ি—সমান্তরাল দুটি প্রবাহ। গ্রীষ্মে দুজনেরই চেহারা এক। খড়িখড়ি ধূসর ছাইমাখা শান্ত সন্ন্যাসীর গড়ন। কালো স্বচ্ছ জলে অনেক শান্তি থাকে। কিন্তু ভৈরব পুরুষ। স্বয়ং রুদ্রদেব। তাই বর্ষায় চেহারা বদলে যায় দ্রুত। প্রচণ্ড গর্জন করে দুধারের মাটি থাবায় টেনে নেয়। গগন বলেছে—বর্ষায় বহরমপুরের ঘাটে গিয়ে দেখে আসুন। মা তখনও শান্ত হয়ে হাসছেন। আর এ ব্যাটার ক্ষ্যাপামি চূড়ান্ত।

কালুখাঁর দিয়াড় ছোট্ট গ্রাম তার পাড়ে। টিকে আছে এতদিন, এই আশ্চর্য। চাঁইমোড়ল, কিছু জেলে-কুনাই-ডোম-বাউরি আর কিছু মুসলমান সুখেদুঃখে বেঁচে আছে। মাটি উর্বর। সবুজে-সবুজে ভরা। তবু দারিদ্রের শেষ নেই। আম কাঁঠাল লিচু আর আউশ পাট রবিখন্দ ফলে প্রচুর। তবু ক্ষিদে মেটে না মানুষের। সপ্তায় একদিন ভাত খেতে পাওয়া ভাগ্যের কথা অনেকে বলে। গগন বলেছে—জোতজমি তো বেশি মানুষের নাই। তাই এ অবস্থা। ভূমিহীন খেটে খাওয়া লোকই শতকরা নব্বুইজন।

মৃগাঙ্ক শতকরা একজনের দলে। কিন্তু সে অনন্যসাধারণ মানুষ। দু'মাইল দূরে ভগীরথপুরে তার বাড়ি। এখানে কালুখাঁর দিয়াড়ের পাকা সড়কের নিচে দক্ষিণের বুড়ো মাঠটা নিয়েসে কৃষিকর্ম করছে গতবছর থেকে। অবশ্য মাঠের সবটাই তার জমি নয়। তার বাবা বঙ্কুবাবু আইন বাঁচিয়ে জমি রাখতে জানতেন। মৃগাঙ্কও কিছুটা জানে। আর সবুজ বিপ্লবের যুগে সে একজন 'কৃষিবীর' মোটামুটি—সরকারি সমর্থন তার দিকে প্রচুর।

মৃগাঙ্কের আরও অনেক ব্যাপার আছে। সে তার ঠাকুর্দার প্রতিষ্ঠিত হাইস্কুলের সেক্রেটারি। আঞ্চলিক নানা কমিটিতে সে আছে। কিন্তু সেসব ব্যাপারে তার গরজ খুব কমই। খামার আর শিকার এই তার নেশা। নিজেকে সে 'প্রিমিটিভ' মানুষ বলে থাকে। সে গ্রাম্য রাজনীতি বরদাস্ত করে না। এড়িয়ে থাকে। একরোখা, বেপরোয়া মানুষ সে—কিন্তু সবার সঙ্গে সবার মতো হয়ে মিশতে জানে। অকৃপণ হতে খরচ করতেও পটু সে। খামার বাড়িতে প্রায়ই গান দেয়—অর্থাৎ যাত্রা, পাঁচালী, আলকাপ, বাউল। পুজোপার্বণ নানা উপলক্ষে মোটা চাঁদা দেয়। এর ফলে জনপ্রিয়তা সে অঢেল পেয়েছে। কিন্তু জনপ্রিয়তা তার কাম্য বলে মনে হয় না। নালিশ শুনলে রেগে বলে—মরগে যা। আমি কিছু করতে পারব না। এবং এসব সময় তাকে খুব স্বার্থপর মানুষ মনে হয়। মিটিঙে ডাকা হলে সে যায়। চুপচাপ সিগারেট টানে। মত চাইলে বলে—আপনার যা ভালো হয় করুন না। কোন অমত নেই। তারপব বেরিয়ে এসে মোটর সাইকেলে চাপে। সটান চলে আসে খামারে।

মৃগাঙ্ক বিয়ে করেনি। তার মা বউ দেখবার সাধ নিয়ে মারা যান, তাতে তার একটুও খারাপ লাগেনি। আর কোন ভাই নেই তার। শুধু একটি মাত্র বোন—ডাকনাম স্বাধীন, নামটা অদ্ভুতই বলা যায়। আসল নাম স্বাধীনতা। দেশ স্বাধীন হওয়ার রাতে তার জন্ম হয়েছিল—তাই ওই নাম। মেয়েদের জন্যে আলাদা স্কুল করা সম্ভব হয়নি বলে ভগীরথপুরে কো-এডুকেশনের ব্যবস্থা আছে। স্বাধীন সেখানে স্কুল ফাইনাল পাশ করে। বহরমপুরে গার্লস কলেজেও বছর দুই পড়েছিল। বাসে বারো মাইল যাতায়াত করত দৌলতপুর থেকে। দৌলতপুরে তাকে নিয়মিত পৌঁছে দিত এবং নিয়ে আসত মৃগাঙ্ক। ওই কারণেই মোটর সাইকেলটা কেনা হয়। এখন অবশ্য বাকি পাঁচ মাইল অব্দি বাস আসা-যাওয়া করছে। এখন ভগীরথপুরের মেয়েদের কলেজে পড়ার অসুবিধে নেই। তা—স্বাধীন আর পড়তে চায়নি, ভালো ছাত্রী ছিল না—সেটা একটা কারণ হতে পারে, কিংবা সে যেমন বলেছিল, ভালো লাগে না। কী হবে বই-ফই মুখস্থ করে? মৃগাঙ্ক বোনকে জেদ করেনি। সেও তো স্কুল ফাইনালের বেশি এগোয়নি। ষাঁড়ের মতো গোঁ ধরে দাঁড়িয়েছিল। বঙ্কুবাবুর মতো বিদ্যোৎসাহী আর দাপটওয়ালা মানুষও তাকে কাবু করতে পারেনি।

একটু দেরি করেই স্বাধীনের বিয়ে দেয় মৃগাঙ্ক। স্বধীন একেবারে স্বাধীন টাইপের মেয়ে। মৃগাঙ্ক হেসে বলেছিল—ওই নাম রাখাটাই গণ্ডগোল করেছে। তার স্বামী বিহারের ভাগলপুরের বাসিন্দা। পশ্চিমা বামুনদের এই এক মুশকিল। অতদূরে আত্মীয়-কুটুম্ব খুঁজে আনতে হয়। স্বাধীন বার-দুই গিয়ে দিন-চল্লিশ ছিল ভাগলপুরে। তারপর স্বামী বিজয়েন্দুকে নিয়ে সোজা চলে আসে। বিজয়েন্দু সেখানে স্কুলমাস্টারিতে ঢুকেছিল সবে। এখানে ঘর-জামাই হয়ে এসে ফের শ্বশুরের স্কুলে মাস্টারি পেয়ে যায়। এখনও ছেলেপুলে না হলেও দিব্যি কাটাচ্ছে। তবে মৃগাঙ্ক এত হাঁফ ছেড়ে বেঁচেছে, বলার নয়। এতবড় বাড়িটা সামলাতে সে হিমসিম খাচ্ছিল। এখন স্বাধীন ও বিজয়েন্দু থাকায় ও সমস্যা নেই। বঙ্কুবাবুর একটা ছোট্ট চিড়িয়াখানার মতো ছিল। একটা হরিণ, ময়ূর, বাঘের বাচ্চা এবং আরও সব জীবজন্তু পাখি নিয়ে তার শুরু। এখন সব মরে একটা বাচ্চা হরিণ, একজোড়া ময়ূর আর কিছু পাখিতে ঠেকেছে। স্বাধীনের নেশা বলতে ওই চিড়িয়াখানাটাই। ছেলেবেলা থেকেই সে ওই নিয়ে থেকেছে বাবার পাশাপাশি। এখনও আছে। মৃগাঙ্ক তার জন্যে একটা গন্ধগোকুল খুঁজছে। পায় না।

বিজয়েন্দু স্কুলমাস্টার। অপূর্ব সুন্দর চেহারা। চেহারায় বাঙালি ছাপ নেই—ভাষাতেও তেমন নেই। খুব নিরীহ শান্ত গোবেচারা মানুষ সে। বইপত্তর নিয়ে কাটায়। বিকেলে কোনদিন হাঁটতে-হাঁটতে শ্যালকের খামারেও আসে। কিছুক্ষণ থাকার পর নদীর ধারে চলে যায়। চুপচাপ একলা বসে থাকে।

প্রিয়নাথের সঙ্গে আলাপ হয়েছে বিজয়েন্দুর। প্রিয়নাথ সকালের দিকে আজ বিশ-বাইশ বিঘে চষেছে ট্রাকটরে। চৈতালির জন্যে জমি তৈরি করা হচ্ছে। খুব হাল্কা চাষ। মাটি এমনিতেই গুঁড়ো হয়ে যায় সহজে। মিল্ক পাউডারের মতো। মাটি পরীক্ষা করছে হাঁটু দুমড়ে। ডিস্ক হ্যারোগুলো এ মাটির উপযুক্ত হয়। বেশি গভীর হয়ে যায়। বদলানো দরকার ভেবেছে। তারপর আটচালায় গিয়ে কৃষি যন্ত্রগুলোর দিকে শূন্যদৃষ্টে তাকিয়েছে, নিজের ঘরে গেছে। মৃগাঙ্কেরই ঘর। পাশাপাশি দুটো খাটে দুজনে থাকে। মৃগাঙ্ক মোটর সাইকেলে চেপে শহরে গেছে—হয়তো কার্তুজ কিনতে। চাষবাসের কিছু ইংরেজি বই রয়েছে একটা কাঠের তাকে। একটা বই টেনে নিয়ে শুয়ে পড়েছে। তারপর সারা দুপুর ঘুম।

বিকেলে মৃগাঙ্ক তখনও ফেরেনি। দুপুরের ঘুমে কীসব বিদঘুটে স্বপ্ন হচ্ছিল। মনটা কেমন অস্থির হয়ে আছে। প্রিয়নাথ হাঁটতে-হাঁটতে খামারের পূর্বসীমা ঘুরে নদীর ধারে গেল। তারপর সোজা হাঁটল শ্মশানটার দিকে। বাঁধের নিচে পাড়ে একটা চটান জায়গা পাতলা একস্তর দূর্বাঘাসে ঢাকা। তার নিচের অংশে শ্মশান। তার নিচে জল। এদিকটা বেশ উঁচু। বন্যা হলেও জল উঠতে পারে না। বাঁধ থেকে প্রিয়নাথ দেখল, বিজয়েন্দু একা চুপচাপ বসে রয়েছে, তার কোলে একটা লম্বাচওড়া মোটা বই। প্রিয়নাথ দৌড়ে নেমে গেল। ঘরজামাই লোকটিকে তার সেদিন খুব ভালো লেগেছিল। কথায় সামান্য হিন্দি টান আছে। তাই কথা শুনতে এত ভালো লাগে হয়তো।

এই যে স্যার! একা বসে আছেন দেখছি!

বিজয়েন্দু তাকায়। —আরে! প্রিয়বাবু যে! আসুন, আসুন!

প্রিয়বাবু তার পাশে বসে। —কতক্ষণ?

অনেকক্ষণ এসেছি। মৃগাঙ্কদা কী কোরছেন?

নেই। বহরমপুর গেছেন। ফেরেননি। ...বলে প্রিয়নাথ সিগারেট বের করে। এগিয়ে ধরে প্যাকেটটা। করজোড়ে নমস্কার করে বিজয়েন্দু। —মাফ কোরবেন। পিই না—মানে....একটু হেসে সে বলে—খাই না।

বাঃ! বলে প্রিয়নাথ সিগারেট ঠোঁটে রাখে।

বিজয়েন্দু ওর হাত থেকে দেশলাইটা নিয়ে বলে—আমি জ্বেলে দিচ্ছি। তারপর জ্বেলে দেয়। ফের বলে—হয়েছে তো? খুব জোরে-জোরে টান দিন—জ্বলে যাবে।

ধুঁয়ো নদীর উদ্দেশে ছুঁড়ে প্রিয়নাথ বলে—এখানটায় বেশ লাগে বসতে। তাই না? শ্মশানে এলে অনেকের নাকি ভয় করে। আমার তো বেশ লাগে। আপনারও লাগে দেখছি।

বিজয়েন্দু হাসে। —উঁহু। আমি এখানে ভয় পেতে আসি।

বলেন কী!

হাঁ। এটা কীরোকোম ভয় ঠিক ব্যাখ্যা কোরতে পারবো না আপনাকে। মৃত্যু কীরোকোম, আপনার ধারণা?

কখনও ভাবিনি।

ভেবে দেখবেন, ভয় কোরবে। মৃত্যু একটা অ্যানিহিলেশন—বিনাশ। এই যে দেশলাই জ্বালালাম, নিবে গেল—ওইরোকোম। সেজন্যেতে আমার ইচ্ছে কোরে কী, কিছু—সার্টেন থিং, যাকে বোলবো ট্রান্সফরমেশন অফ লাইফ—একটা রূপান্তর কেন থাকবে না? আমার ইচ্ছে —পোকা দেখেছেন তো? মথ যাকে বলে। কীরোকোম ট্রান্সফরমেশন হয়—এভোলিউশন বলাই উচিত।

গুটিপোকা থেকে প্রজাপতি হয় শুনেছি।

তাই বোলছি আমি। আমার কাছে এই বইটা দেখছেন—থিওসফির বই। প্রেততত্ত্ব। আমি কিছুদিন থেকে খুব পড়ছি এসব বই।

প্রিয়নাথ একটু অবাক হয়ে বলে—কেন? হঠাৎ প্রেততত্ত্ব নিয়ে পড়লেন যে?

আমার মায়ের মৃত্যুর পর থেকে খেয়ালটা মাথায় আসে। মায়ের সঙ্গে আমার খুবই কম দেখা হয়েছে। ছেলেবেলা থেকে আমি মামার কাছে মানুষ। বাবা রেলে চাকরি করতেন। তাতে আমার পড়াশোনার অসুবিধা হবে—সেজন্যেতে মামার বাড়ি ছিলাম। মা জব্বলপুরে মারা যান। তখন আমি সবেতে বি. এ. পাশ করেছি। পাটনা ইউনিভারসিটিতে ভর্তি হবার চেষ্টা করছি।

তারপর?

স্বপ্নে দেখলাম, মা কাছে যেতে বলছেন। আমি যাবার চেষ্টা করছি। পারছি না। তারপর মা চলে গেলেন। ঘুম ভেঙে আমার মন খুব খারাপ হয়ে গেল। ভাবলাম, জব্বলপুরে যাব। কিন্তু সেদিনই অ্যাডমিশানের লাস্ট ডেট। পাটনা না গেলে চলবে না। গেলাম। ভর্তি হলাম। ফিরে এসে রাত্রে শুনি টেলিগ্রাম এসেছে। গিয়ে পৌঁছলাম পরদিন সন্ধ্যায়। মাকে দেখতে পাইনি।...একটু চুপ করে থাকার পর বিজয়েন্দু ফের বলে—এম. এ-টা আর ইচ্ছে করেই পড়িনি। নিজেকে খুব—খুউব—কী বলব? ব্যর্থ মানুষ মনে হয়েছিল। অফ কোর্স—এসব সেন্টিমেন্টাল ব্যাপার!

প্রিয়নাথ আড়চোখে দেখতে থাকে ওকে। বিজয়েন্দু নদীর স্রোতে কিছু দেখছে নিষ্পলক। তারপর প্রিয়নাথ বলে—ও নিয়ে ভাববেন না। ভেবে তো কোন লাভ নেই। বিজয়েন্দু একটু হেসে মুখ ফেরায়। —কিছু ভেবে লাভ আছে বলুন তো, যদি মৃত্যুই মানুষের শেষ কথা হয়?

তাই কি?

কেন নয়?

তাহলেও মানুষ তো এত যুগ ধরে বেঁচে থাকছে. পৃথিবী নামে এত বড় একটা কারখানা চলছে।

আপনার কথা আমি বুঝেছি। আমার কথা আলাদা।

কিছুক্ষণ দুজনেই চুপ করে থাকে। প্রিয়নাথ মনে মনে হাসে। ভদ্রলোকের মধ্যে একজন সন্ন্যাসীর স্থায়ী মুড আছে। চোখদুটি এত সুন্দর। আর বস্তুত সৌন্দর্য ব্যাপারটা যে খুব অকেজো আর নিরর্থক, তাতে প্রিয়নাথের সন্দেহ নেই। যাই হোক, খাবার মতো যথেষ্ট খাদ্য ইত্যাদি থাকলে এবং পয়সাকড়ি খরচ করার মতো নিরাপত্তা—মৃত্যু বা ভূতটুত নিয়ে গভীরভাবে ভাবা যায়। ঘর-জামাই সম্পর্কে সুপ্রাচীন বাঙালি ধারণা এই ভদ্রলোকের ওপর চাপিয়ে প্রিয়নাথ আরও কৌতুক অনুভব করে। সে ওকে তাতিয়ে দিতে চায়।

প্রিয়নাথ একটু হেসে বলে—তাহলে আপনি পরলোক খুঁজছেন এখানে এসে?

হেমন্তের হলুদ বিকেলে বিজয়েন্দুর মুখটা কেমন পাণ্ডুর মনে হয়। সে বলে, ঠিক তা নয়। ভাবতে কেমন লাগে। অ্যানিহিলেশন! শব্দটা মাথার ভিতর দিয়ে কাঁসরঘণ্টার মতো বাজে। বাজে না?

আপনি কুসুমের নাম শুনেছেন?

হুঁউ। খু-উব। কেন শুনবো না? চিনি তাকে।

তার ক্লেয়ারভয়েন্স না কী রকম শক্তি আছে জানেন তো?

অনেক জানি, অনেক। কুসুম তো প্রায়ই যায় আমাদের ওখানে...ফের সলজ্জ হেসে বিজয়েন্দু জানায়—আমার স্ত্রীর ওসব ভীষণ বিশ্বাস আছে, জানেন? ভীষণ।

বলেন কী!

কুসুম আমাকে কনভিনস করতে চায়। আমি থোড়াই শুনি তার কথা। সে বলে কী জানেন? আমি সাধু হোয়ে যাব।

মন খুলে হাসে বিজয়েন্দু। গোলাপি হয়ে ওঠে মুখটা এতক্ষণে। মাথা পেরিয়ে খুব নিচু দিয়ে একঝাঁক শালিখ উড়ে যায়। বটগাছের ডালে গিয়ে বসে। পাশের বাঁশবন এবং ওই গাছটায় ইতিমধ্যে অজস্র পাখি ভিড় করেছে এবং চ্যাঁচামেচি জুড়েছে, এতক্ষণে কানে আসে প্রিয়নাথের। সে বটগাছটার দিকে দৃষ্টি রেখে বলে—কুসুমের সত্যি কোন অলৌলিক ক্ষমতা আছে, বিশ্বাস করেন আপনি?

কুছ্—কিছুমাত্র নেই। ব্রিফ পয়সা কামানোর ফিকির। ও সেদিন আমার স্ত্রীকে বলেছে, জন্মান্তরে কী ভীষণ পাপ করেছিল, তাই ছেলেপুলে হচ্ছে না!

কথাটা বলেই যেন অপ্রস্তুত হয় বিজয়েন্দু। ফের বলে—ফিকিরবাজ মেয়ে।

হ্যাঁ। আপনার শ্যালকমশাইও তাই বলেন।

কে? মৃগাঙ্কদা? ওকে দেখলে মেয়েটা ভেগে যায় এক-দু মাইল তফাতে। গত মাসে এক সন্ধ্যাবেলা ও গিয়েছে আমাদের বাড়িতে। আমাব স্ত্রী চালটাল সব দিচ্ছিল। সে সময় মৃগাঙ্কদা হঠাৎ করে হাজির হলেন। হয়ে সব দেখতে পেলেন। বোনকে খুব বকলেন। কুসুমকে এ্যাইসা তাড়া করলেন, চালটাল ফেলে ভাগল। সে নিয়ে দাদাবোনে বহুত ঝগড়া আর কতদিন কথাবলা বন্ধ ছিল।

শুনে প্রিয়নাথ হো হো করে হেসে উঠল।

হ্যাঁ। এই রোকোম হয়েছিল গত মাসে।

কিন্তু মেয়েটির চেহারা—মানে চোখদুটো লক্ষ করেছেন? কী আছে মনে হয় না?

করেছি। যৌবনে তো ওরোকোম থাকবেই মেয়েদের। তো অমন খুবসুরত—সুন্দর মেয়ে। ওর জাতের লোকগুলোর চেহারার সঙ্গে মিলিয়ে পরখ করবেন—কোনো—কোনো মিল নেই।

ওর মা ধরিত্রীর কথা শুনেছেন?

হ্যাঁ, সব জানি আমি। আমি আপনার চেয়ে পুরনো লোক এখানে।...বিজয়েন্দু সকৌতুকে হাসল। —আমার শ্বশুরমশায়ের নামেও অনেক বদনাম—স্ক্যান্ডাল শুনেছি, কিন্তু কুসুম ওঁর মেয়ে নয়। লোকে কত বাজে কথা বলে।

প্রিয়নাথ অবাক হয়ে বলে—তাই নাকি?

হাঁ, শুনেছি।

প্রিয়নাথ ওর সরলতায় খুশি হয় আরও। —আর আপনি মশাই সাক্ষাৎ জামাই হয়ে এসব শোনাচ্ছেন আমাকে? অদ্ভুত জামাই তো আপনি!

আপনাকে আমার ভাল লাগল প্রিয়বাবু। সত্যি কথা বলছি, এখানে মনের কথা বলে খুশি হবার মানুষ একটিও পাইনি। আমাকে জামাই বলছেন—কিন্তু আমি তো আউটসাইডার। এরা আউট-সাইডারই ভাবে। ছাত্ররা আমার আড়ালেতে আমাকে নিয়ে তামাশা করে।

আপনি নিশ্চয় হিন্দি পড়ান?

ঠিক বলেছেন।...

কথা বলতে-বলতে সূর্য ডুবছিল। গাছপালায় পাখিদের চ্যাঁচামেচি আরও তীব্র হল। নদীর ওপারে নীল কুয়াশা জমতে থাকল। সারাদিন প্রচণ্ড গরমের পর এতক্ষণে জল ছুঁয়ে ঠাণ্ডা বাতাস উঠে এল। জলে ছায়া আরও একটু কালো দেখাল, কোথাও কোথাও যদিও লাল নীল হলুদ চাপ-চাপ রং তলায় খাপচাভাবে জমে রইল। এখনই শিশির জমে ওঠার ঝোঁকে ঘাসে-ঘাসে একটা নমনীয়তা আসতে শুরু করেছে। মাকড়সাগুলো সারাদিন জাল বুনছিল, কাজ সেরে ঘাপটি পেতেছে। তাদের দেখা যাচ্ছে না। একটু তফাতে বিষ পিঁপড়ের সার দেখা যাচ্ছিল। পা পড়লে কামড়ায় ওরা। ভীষণ জ্বালা করে। প্রিয়নাথ দেখল, সারটা বিজয়েন্দুর পাছার খুব কাছ দিয়ে ঘুরে গেছে। সাবধান করবে ভাবল। কিন্তু জামাই—বিশেষ করে ঘরজামাই গোবেচারা মানুষকে একটু উত্ত্যক্ত করার বদমাইসি থাকায় কিছু বলল না।

বিজয়েন্দু পাটনা ভাগলপুর মুঙ্গের আরও নানা জায়গার গল্প করছে। প্রিয়নাথ শোনার ভান করছিল। আলো ফুরিয়ে যাবার আগেই সামনে পুবে ওপারে গাছপালার মাথায় বিশাল কাঁসর ঘণ্টার মতো চাঁদটা চোখে পড়ছিল। মনে হল গভীর ব্যাপক আর নিঃশব্দ ঘণ্টা বাজিয়ে এই ডাকিনী-যোগিনীদের দেশে একটা রাত আসছে। একবার পিছনের শ্যাওড়া গাছে প্যাঁচা ডাকল। তারপর দূরে আখের জমিতে শেয়াল ডেকে উঠল। বেশ কয়েক মিনিট দলটা ডাকাডাকি করে চুপ করে গেল। তারপর নদীর ওপর দিয়ে ফের প্যাঁচাটা ডাকতে ডাকতে চলে গেল। তখনই কুসুমের কথাগুলো মনে পড়ে গা শিউরে উঠল প্রিয়নাথের। নিজের অজান্তে তার কান সতর্ক হল, কোথায় কি সাপ ব্যাঙ ধরেছে?

কোন শব্দ নেই। নদীর ছলছল শব্দটা এবার স্পষ্ট হয়েছে। চাঁদটা উজ্জ্বল হয়ে উঠেছে। ফিকে সোনালি রঙ চুঁইয়ে পড়ছে এবার—তা জ্যোৎস্না বলা ভুল। কাঁপাকাঁপা নদীর জলের তলায় তাকে দেখা গেল। মাঝে মাঝে হয়তো মাছ নড়ে ওঠার জন্যেই জায়গায়-জায়গায় গলানো ধাতুর হলুদ আভা ছড়াতে থাকল। সেই বিস্ময়কর প্রাতিভাসিক বিস্ফোরণের দিকে প্রিয়নাথের দৃষ্টি বারবার আটকে যেতে থাকল।

আর, মশা আসতে শুরু করেছে। সূঁই ফোটাচ্ছে। মাঝে মাঝে ঘাড় ও কপালে হাত চালাচ্ছিল প্রিয়নাথ—চুপি চুপি। ভদ্রলোক তন্ময় হয়ে ছেলেবেলার গল্প করে যাচ্ছে। এ এক ঝামেলায় পড়া গেল। প্রিয়নাথ এতক্ষণে কাশল। —এবার উঠলে হত জামাইবাবু!

বিজয়েন্দুর দাঁত দেখা গেল। চাঁদের দিকে উজ্জ্বল মুখ।—আপনিও জামাইবাবু বললেন?

বারে! আপনি আমাদের জামাইবাবু না?

উঠতে ইচ্ছে করে না। বেশ শান্ত জায়গা। কিন্তু মশা সূঁই দিচ্ছে।

হ্যাঁ, মশা। আর শিশির পড়ছে প্রচণ্ড। মাথায় হাত দিয়ে দেখুন। চবচব করছে।

তাহলে ওঠা উচিত। কিন্তু কী লাভলি, গ্রেট।

প্রিয়নাথ উঠে দাঁড়ায়। —কী? সিনারি?

চাঁদ।

আর চাঁদ! চাঁদে মানুষ যাচ্ছে আজকাল। চলুন। সাবধান—আপনার ওপাশে বিষ পিঁপড়ে দেখেছিলাম। এদিকে আসুন! বিজয়েন্দু তাকে অনুসরণ করে। বাঁধে উঠে দুজনে পাশাপাশি ডাইনে চাঁদ নিয়ে হাঁটে। সোজা খেয়াঘাটের দিকে এগোতে থাকে। খামারের পথে ঘাস আর ঝোপ জঙ্গল পড়বে। সঙ্গে টর্চ নেই কারো। তবে পঞ্চাশ মিটার জঙ্গুলে পথটা পেরোলে আলো মিলবে খামারে—বৈদ্যুতিক আলো। একমাইল পথ ভগীরথপুর থেকে খামার অব্দি লাইন এনেছে মৃগাঙ্ক। অনেক হাঁটাহাঁটি অনেক সাধাসাধি এবং খরচখরচার পর এটা সম্ভব হয়েছে।

সোজা উত্তরে খেয়াঘাটের কাছে গিয়ে ওরা পাকা রাস্তায় ওঠে। বটতলার মাথায় কারা পাটের দর নিয়ে তর্ক করছে। 'সুপারি-গোলার-হাট' কথাটা বারবার শোনা যাচ্ছিল। সে তো পদ্মার ধারে। প্রিয়নাথ শুনছে। মৃগাঙ্ক বলছিল, সেখানে ভীষণ জুয়ার আসর চলে। রাজ্যের জুয়াড়ি গিয়ে স্থায়ী ডেরা পেতে বসেছে। ফি রাতে গানবাজনার আসর বসায় তারা। লোকেরা এসে ভিড় করে এবং জুয়ার টানে ভেসে যায়।

ঘাটে বিদ্যুৎ নেই। পুরনো জ্যোৎস্না আর অন্ধকার ঘুরে-ফিরে আসে। পশ্চিমমুখো পিচের পথের ওপর সটান শুয়েছে তারা—সেই জ্যোৎস্না ও অন্ধকার গলাগলি। তিন-চারটে দোকানমাত্র। টিমটিমে আলো জ্বলছে। আলো ঘিরে অজস্র পোকা থিকথিক করছে—বাসটা গাছের নিচে হাতির মতো দাঁড়িয়ে রয়েছে। পথে চলাফেরা করছে অল্পসল্প লোক—চাপা গলায় কথা বলছে তারা। সবই ষড়যন্ত্রসঙ্কুল মনে হয়।

প্রিয়নাথের চা খেতে ইচ্ছে করছিল হাওলাদারের দোকানে। দোকানটা পেরিয়ে গিয়ে সে জানাল কথাটা। বিজয়েন্দু বলল—তা চলুন না আমার সঙ্গে। গিয়ে চা আর গল্পসল্প করা যাবে। এখন তো কাজ নেই আপনার?

নেই।

তাহলে চলুন। একটা রিকশো নেওয়া যাক।

থাক। হাঁটতে-হাঁটতে যাই। ভালো লাগছে।

আমারও ভালো লাগছে।

সামনে একটা আলো দুলতে দুলতে আসছিল। কাছে এসে লোকটা হ্যারিকেন তুলল মুখের কাছে।—নতুনবাবু!

গগন হালদার। প্রিয়নাথ বলে—হালদারমশাই কোত্থেকে?

সত্যেন্দ্র গিয়েছিল ভগীরথপুর। ভাবলাম, আলো নিয়ে যাই—এগিয়ে আনি। তা শুনলাম, ও কখন আগেই চলে এসেছে। ঘাটের দিকে দেখলেন নাকি?

না তো!

তাহলে হয়তো আপনাদের খামারেই গেল?

হয়তো। যাও, দেখে এস।

বিজয়েন্দু সরে এসে বলল—কী হালদারমশাই, আমাকে দেখতেই পাচ্ছ না!

গগন অমনি হ্যারিকেনসুদ্ধ ডান হাত কপালে ঠেকাতে চেষ্টা করে।—জামাইবাবু যে! ইস্কুলের মিটিঙে যাননি? সত্যেন্দ্র গিয়েছে।

বিজয়েন্দু মাথা দোলায়। তারপর প্রিয়নাথকে ডাকে—আসুন। গগন বলে—এগিয়ে দিই জামাইবাবু?

না, না। জ্যোৎস্না আছে। তুমি সত্যেনকে দেখো হালদারমশাই।

উঁহু। পথে আজকাল ইনি সাপগুলো ওঠে বড্ড। তিন-চারটে দেখলাম।...গগন আগু বা[illegible] ওদের আলো দেখিয়ে হাঁটতে শুরু করে, যেদিক থেকে এসেছে ফের সেদিকেই।—তবে ইনি সাপের বিষ নাই। একপাশের নয়ানজুলি থেকে অন্যপাশের নয়ানজুলিতে যাবেই ব্যাটারা। পিচে উঠলে তখন যদি আকুলি-বিকুলি দশাটা দেখেন, হেসে বাঁচবেন না। এক সুতো এগোতে একশোবার ছটফট করবে। ...গগন খুব হাসে।

পচা জলের দুর্গন্ধ আর মশার একটানা আওয়াজের মধ্যে তিনজনে হাঁটে। গগনের খালি গা, হাঁটু অব্দি ধুতি পেঁচিয়ে পরা, খালি পা—হাঁসের মতো থ্যাবড়া আর ফ্যাকাসে। গগন বকবক করে সমানে। ইস্কুল, পাটের দর, তেজারত মোড়লের সঙ্গে ইনু পাইকারের মামলা, ইসলামপুরে তাঁতিরা রেশম পাচ্ছে না, ব্লক অপিস ঘেরাও করেছিল ইত্যাদি। তারপর গগন প্রিয়নাথকে জিজ্ঞেস করে—আপনি তো বাবু, রাঢ়ের লোক—না কী?

হ্যাঁ। কেন?

কোন জায়গার?

সিউড়ি।

সাঁইথে একবার গিয়েছিলাম আকালের বছরে। পঞ্চাশ সনে। তখন আমি বয়েসে কাঁচা।

মাছ বেচতে নাকি?

মাথা খারাপ! তিরিশ কোশ রাস্তা পায়ে হেঁটে মাছ বেচতে! গিয়েছিলাম এক সাধুর সঙ্গে। তখন পয়সার দাম ছিল নতুনবাবু। মোটর বাসে চাপিনি। তখন সাধুরাও চাপত না—পায়ে হাঁটত।

বল কী হালদারমশাই! সাধুর সঙ্গে গিয়েছিলে?

হ্যাঁ। খেয়াল হল, চলে গেলাম। সাধু পদ্মাপার থেকে এসেছিল। এসে শ্মশান বটতলায় আখড়া করেছিল। খুব গাঁজা খেত। আমিও খেতাম। তখন ধরিত্তি বেঁচে। সবে মুখিয়ে উঠেছে। ডাঁটালো ছিপছিপে গড়ন। হ্যাঁ—আগের বছর টাট্টু চেপে ওর পুরুষকে নিয়ে কালুখাঁর দিয়াড়ে এসে জুটেছিল। ভেবেছিল, খেয়ে-পরে বাঁচবে। নদীর ধারের ভরাট মাটি—সুফলা।

ফের ধরিত্রীর কথা! প্রিয়নাথের খারাপ লাগে। বুড়ো জেলে আর কোন কথা জানে না—শুধু ওই ধুয়ো নিয়ে বেঁচে আছে যেন।

বিজয়েন্দু আনমনে ছিল। সে বলে—ধরিত্রী?

গগন বলে—হ্যাঁ, ধরিত্তি। তা সাধু বলেছিল, ধরিত্তি একজন ভৈরবীই বটে; তবে ওর জাত গিয়েছে। ওকে কাম জয় করেছে। না—ওর মাথার ঘিলুতে গোঁজ পুঁতেছে। ওর উদ্ধার নাই।

প্রিয়নাথ সকৌতুকে বলে—আর তুমি কি ওর উদ্ধারের জন্যে সাধুর সঙ্গে গেলে?

কে কাকে উদ্ধার করে নতুনবাবু! আমি গেলাম একটা কাজে। এখন হাসি লাগে। যৌবনে মানুষ কী করে, কী মাথায় ঢোকে! এখন বলতে লজ্জা নাই। আমি গিয়েছিলাম বশীকরণলতা আনতে।

ওরে বাবা! বশীকরণলতা! এরা দুজনে একসঙ্গে হাসে।

হ্যাঁ। সাঁইথে থেকে আরও পশ্চিমে কী এক পাহাড় আছে। সেখানে অমাবস্যার রাতে লতায় ফুলটি ফোটে। ফুলসুদ্ধ লতা উপড়ে আনতে হয় এক নিঃশ্বাসে—সাধু বলেছিল।

তারপর, তারপর?

সাধু বলেছিল, পাহাড়ে বিস্তর গাছপালা, জঙ্গল, জন্তু-জানোয়ার থাকে। কিন্তু অমাবস্যার রাতে লতায় যখন ফুলটি ফোটে, গন্ধে মউ-মউ করে সারা পাহাড়। অচল হয়ে পড়ে থাকে জন্তু-জানোয়ার। তখন শুঁকে-শুঁকে লতাটি খুঁজে বের করতে হবে। তা, সাঁইথের বাজারে ঢুকেই সাধু বললে—তাহলে এবারে আমার মূল্যটি ধরে দে। আমার খটকা লাগল। কথা ছিল, সাধু লতা এনে দিলে তখন ওকে সাত টাকা সাত আনা সাত পয়সা দক্ষিণা দিতে হবে—আগে নয়। আমি ওই টাকা চুরি করেছিলাম সেই আকালের বছরে। তখন এই সারা বাগড়ী এলাকায় না খেয়ে পটাপট মানুষ মরছে। রাঢ়ে পালাচ্ছে সবাই ফ্যান চাইতে। বাবার নৌকোখানা দশ টাকায় বন্ধক রেখেছিল বঙ্কুবাবু—মানে এই জামাইবাবুর শ্বশুরমশায়ের কাছে। পেটের জ্বালায়। আর আমি শালা—হুঁ! ওই যে বলে, ভাত কুরকুরায় না যৌবন কুরকুরায়? আমার যৌবন শালা! ...গগন থুথু ফেলে।

সে ফের বলতে থাকে—সাধু বাজারে ঢুকেই টাকা চাইলে। আমার খটকা লাগল। বললাম, সে হবে। আগে পাহাড় কোথায়, নিয়ে চলুন। সাধু বললে, ঠিক আছে। খিদে পেয়েছে। আয়, খেয়ে নিই। দুজনে একটা সন্দেশের দোকানে ঢুকলাম। সাধুই রসগোল্লা লুচি নানারকম খাবার দিতে বললে। তখন অতটা ঠাওর করিনি। জীবনে কখনও খাইনি বললেও চলে, আর খিদের মুখে ওইসব খাবার—খুব খেলাম। তারপর সাধু বললে, ব্যাটা, দাম দে। আমি তখন তো আকাশ থেকে পড়েছি। মোটে আটটা টাকা চুরি করেছিলাম। ...গগন করুণ হাসল।

প্রিয়নাথ বলল—তারপর?

তারপর বেজায় গণ্ডগোল হল। সবাই সাধুর পক্ষে। সাধুরা পয়সা কোথায় পাবে? এই ছোঁড়াটাই ওনাকে খাওয়াতে এনেছে। এনে এখন হিসেব দেখে বদমাইসি করছে। আমাকে মেরেধরে ময়রা টাকাগুলো সব কেড়ে নিলে। আমি তো রক্তটক্ত নিয়ে হাঁটতে লাগলাম। তিরিশ কোশ! মরে যেতাম! বরাতের জোরে বাগড়ী এলাকার অনেক গাড়ি রাঢ়ে খন্দ ফিরি করতে যায়। তাদের সঙ্গে গাড়িতে শুয়ে আকাশ দেখতে দেখতে তিনদিন তিনরাত পরে বাড়ি ফিরলাম। বাবা আমার খুব ভালমানুষ ছিল। টাকার জন্যে কিছু বলল না। বরঞ্চ প্রাণে বেঁচে ফিরেছি, এই নিয়ে কান্নাকাটি করল। বললে—সাধুটা ছিল নির্ঘাত নরখাদক—বলি দিতে নিয়ে যাচ্ছিল। ওরা বশীকরণ জানে কিনা! ...গগন আবার ফ্যাকফ্যাক করে হাসতে থাকে।

প্রিয়নাথ বলে—পরে তো ধরিত্রীর সঙ্গে ভাবটাব হয়েছিল হালদারমশাই?

হুঁউ হয়েছিল। খুব—খুব।

বিনা বশীকরণে তো?

হুঁউ। বশীকরণ লাগে না ওতে।

কী লাগে হালদারমশাই?

গগন আনমনে বলে—উঁ?

কী লেগেছিল ধরিত্রীকে জয় করতে?

গল্পটা তো আপনাকে সেদিন বলেছি। ওর কারচুপি তুকতাক একমাত্র আমিই জানতাম, সব ধাপ্পা।

আমার কাছে চাবিকাঠিটি ছিল। তাই আমার বশ হয়েছিল। তবে সে খুব সহজ মেয়ে ছিল না। অমন মেয়ে দুটো-একটা জন্মায়। ধরিত্তি হয়তো মানুষই ছিল না, নতুনবাবু।

প্রিয়বাবু বিজয়েন্দুকে বলে—বুঝতে পারছেন তো? হালদারমশাই ওকে আসলে ব্ল্যাকমেইল করত।

বিজয়েন্দু মৃদু হেসে চাপাগলায় বলে—আরেকজনও করতেন।

কে?

শ্বশুরমশাই।

রাস্তার ধারেই বিশাল এলাকা পাকা পাঁচিলে ঘেরা—'রায়ভবন।' গেটের মস্ত কপাট প্রায় ভাঙাচোরা—নির্জন ও নিঃশব্দ। ভিতরের প্রাঙ্গণে অজস্র গাছপালা—আম, লিচু, কাঁঠাল আর কিছু শিরীষ-আমলকী-কৃষ্ণচূড়া-দেবদারু। ফুলবাগান একটা ছিল। এখন অযত্নে ঝোপঝাড় হয়েছে, তবু ফুল ফোটে। মিঠে গন্ধ ভাসে হাস্নুহানা আর শিউলির। বিদ্যুতের আলো আছে। একতলা বাড়ি। সামনেই ঠাকুরঘর ও ছোট্ট উঠোন। ধাপ আছে উঠোনের চারদিকে। মধ্যে একটা পুরনো হাড়িকাঠ পোঁতা আছে। সিঁদুরের ছোপে ভয়ঙ্কর লাগে। একসময় একশো পাঁঠা বলি হত।

গগন ঠাকুরবাড়ির দরজায় গিয়ে বলে—তাহলে যাই?

আসুন। বলে বিজয়েন্দু পা বাড়ায়। কলিগের বাবাকে সে মর্যাদা দেয় যথেষ্ট।

তারপর প্রিয়নাথের হাত ধরে টানে—আসুন প্রিয়বাবু।

ঠাকুরঘরের বারান্দা দিয়ে অন্দরে ঢোকে ওরা। ফের একটা উঠোন। চারদিকে অনেকগুলো ঘর। দুটো ঘরে আলো জ্বলছে। বারান্দার একদিকে আলো আছে।

বিজয়েন্দু ডাকে—নিবারণ!

স্বাধীন বেরিয়ে বলে—নিবারণকে বাইরে পাঠিয়েছি।...পরক্ষণে ঘোমটাটা একটু তোলে। তারপর একটু হাসে।—ও, প্রিয়বাবু! আসুন, আসুন। মৃগাঙ্কের সঙ্গে দুদিন এবাড়ি এসেছিলেন প্রিয়নাথ। স্বাধীন খুব আলাপি মেয়ে। সঙ্কোচের ধার ধারে না দেখেছে। আর সহজেই অন্তরঙ্গ হয়ে ওঠাও হয়তো তার কাছে।

বিজয়েন্দু বলে—তুমি চাটা নিয়ে এসো। আমার ঘরেই বসছি আমরা।

ঘরটা সুন্দর সাজানো-গোছানো। অজস্র বই রয়েছে কয়েকটা সেলফে। হিন্দি, ইংরেজি, বাংলা। কোণের টুলে খবরের কাগজের গাদা। জানলার ধারে একটা সেক্রেটারির টেবিল। ল্যাম্প আছে সুদৃশ্য। কলমদানি আছে। ফাইল, পেপারওয়েট, লিলিপুট ভাস্কর্য ইত্যাদিও আছে যথারীতি। দেওয়ালে কিছু পেন্টিং, ক্যালেন্ডার, ফোটো। এককোনায় উঁচু সেকেলে ছপ্পরখাট মেহগিনি রঙ, পুরু গদি, তাঁতের বিশাল রঙিন বেডকভারে ঢাকা। নেটের ধবধবে মশারি আছে ওপরে চন্দ্রাতপের মতো। একটা আয়নালাগা স্টিলের আলমারি আছে। প্রিয়নাথ দেখল, খাটে শুলে নিজেদের প্রতিবিম্ব দেখা যায় ওতে। উত্তম ব্যবস্থা। প্রিয়নাথ খুঁটিয়ে দেখে মনে মনে হাসে। কিন্তু ঈর্ষায় কাতরও হতে থাকে। কত লোক এই দেশে কতরকম সুখস্বাচ্ছন্দ্যে কাটাচ্ছে। প্রেততত্ত্ব ও মাতৃস্নেহ ইত্যাদি নিয়ে ভেবে অস্থির হচ্ছে। আর আমি শালা মিস্তিরি, ঘরপালানো, স্নেহভালবাসাবিহীন পরিবার থেকে এক ছন্নছাড়া হাভাতে মস্তান মাত্র। প্রিয়নাথ নিজের দিকে কড়া চোখে তাকাল।

ঘরটা বেশ বড়। লেখার টেবিলটার ওপাশে হাল্কা একটা সোফাসেট রয়েছে। প্রিয়নাথ ঢুকেই সেখানে গিয়ে বসে পড়েছিল। একটা ইজিচেয়ার আছে ডোরাকাটা—সেখানে বিজয়েন্দুর হাত-পা ছড়িয়ে আরামে বসল। বলল—এদেশে সব ভাল। শুধু মশাটাই যা খারাপ। ফ্যানটা বাড়িয়ে দেব? মশা কামড়াবে।

থাক। বেশ ঠাণ্ডা পড়ে যাচ্ছে! তবু এত মশা কেন, কে জানে!

ওই দেখুন না, জানলায় সব নেট লাগানো হয়েছে। তাও রেহাই নেই। গান শুনবেন?

কে গাইবে? আপনি গাইলে শুনব।

না। রেকর্ড। আমি ওই নিয়েই আছি। দেশি বিলাইতি সবরকম গান অর্কেস্ট্রা আছে।

প্রিয়নাথ মনে মনে বলে—তুমি সব নিয়েই আছ আজ জামাইবাবু! সে সিগারেট ধরায় এবং

অ্যাসট্রে খোঁজে। বিজয়েন্দু একটা কৌটোর ঢাকনা এগিয়ে দেয়, টেবিল থেকে। তারপর বলে—শেষ অব্দি ভেবে দেখেছি, সঙ্গীতই শাশ্বত—সঙ্গীতই হয়তো ঈশ্বর।

প্রিয়নাথ মনে মনে বলে—সুখে আছ জামাইবাবু, ঈশ্বর-টিশ্বর নিয়ে মাথা ঘামাচ্ছ। সে প্রকাশ্যে বলে—আপনাদের চিড়িয়াখানাটা আমার দেখা হচ্ছে না! কোথায় সেটা?

পিছনে! যাবেন এখন?

চলুন না!

ট্রেতে দুটো প্লেট নিয়ে ঢুকছিল স্বাধীন। বলে—এখন কি দেখবেন? দিনে আসবেন। তেমন কিছু নেই। মন দিতে পারিনে। হরিণের বাচ্চাটা আনালাম এত খরচা করে—বাঁচবে না হয়তো।

প্লেট দুটো রাখবার সময় তার হাতকাটা ব্লাউজের অনেকটা পাশ থেকে দেখতে পায় প্রিয়নাথ। সে চোখ ফেরাতে পারে না। বিজয়েন্দু বলে—নিন, খাওয়া যাক্। স্বাধীন চমৎকার পায়েস করে।

প্রিয়নাথ আনমনে প্লেট তুলে নিয়ে খায়। স্বাধীনকে এত সুন্দরী তো মনে হয়নি আগের—আগের বার। দিনে দেখেছিল বলে? রাত্রি একটা মায়া আনে নিঃসন্দেহে। এখন স্বাধীন সেজেগুজে আছে। কপালে লাল টিপ, চোখে কাজলের রেখা, চুলগুলো অবশ্য এলোখোঁপা। সিঁদুর জ্বলজ্বল করছে। যেন লাল রঙের ভয়ঙ্কর একটা ব্যাপার কামড়ে বসে আছে, মরণকামড়। ক্রমশ সুন্দরতর হল স্বাধীন। দুধসাদা রডলাইটের আভায় ধবধবে পরীমূর্তি। সরু-সরু সবুজ পোকাগুলো আলোর গায়ে থিকথিক করছে আর কিছু সাদা পোকা উড়ে এসে গায়ে বসছে, মুখে বসছে এবং স্বাধীন হাত দিয়ে তাড়াচ্ছে।

বসুন, চা আনি। বলে সে চলে যেতেই ঘরটা শ্মশান হয়ে গেল যেন। আসবাবপত্রগুলো খসখসে পোড়াপোড়া দেখাল এবং ছত্রখান।

প্রিয়নাথ একবার ঘুরে আলমারির আয়নায় নিজেকে দেখতে চেষ্টা করে। তার শরীরটা মোটামুটি বলিষ্ঠ, স্বাস্থ্য প্রবল। সাদা হাতের ওপর নীলচে রোমগুলোয় সবুজ পোকা ঢুকেছিল, ছাড়িয়ে ফেলে। হঠাৎ তার মনে হয়, সে খুব অযোগ্য মানুষ নয় পৃথিবীতে। হাত বাড়ালে কিছু না কিছু তুলে আনতেই পারে। এতকাল হাত বাড়ায়নি, ভুল হয়েছে।

বাইরে কার সঙ্গে চাপা গলায় কথা বলছিল স্বাধীন। বিজয়েন্দু হঠাৎ মুচকি হেসে চোখ টিপল প্রিয়নাথের দিকে। তারপর উঠল। পা টিপে-টিপে জানলার কাছে গেল—ভিতর দিকের জানলায়। এখান থেকে পর্দা ফাঁক করে কিছু দেখে ফের মুখ ঘুরিয়ে চোখ টিপল। তারপর ফিরে এল ইজিচেয়ারে। চাপা গলায় বলল—কুসুম।

প্রিয়নাথ সোজা হয়ে বসে—কুসুম!

হ্যাঁ। প্রায়ই আসে তো। রাত্রেই আসে।

কেন?

বলছিলাম তো। আমার স্ত্রী সুপারস্টিশনের ডিপো। ভূতপ্রেত, মন্ত্রতন্ত্রের খুব ভক্ত।

ও! বলে চুপ করে যায় প্রিয়নাথ।

একটু পরেই চা নিয়ে আসে স্বাধীন। মুখটা এবার গম্ভীর। চা রেখে সে বাইরের দিকে কাকে গলা চড়িয়ে বলে—রসুর মা, বাইরে বস। আমি যাচ্ছি। তারপর একটা মোড়া টেনে নিয়ে একটু তফাতে বসে। এবার তার মুখে হাসি ফোটে। স্বাভাবিক লাগে তাকে।

বিজয়েন্দু বলে—কী খোবোর কুসুমের?

এ্যাঁ! স্বাধীন চমকায় যেন। তারপর প্রিয়নাথের দিকে তাকিয়ে বলে—এসেছিল। নতুন কাপড় চাইতে। নতুন কাপড় এখন কোথায় পাব? কাল আসতে বললাম।

কী হবে নতুন কাপড়?

সে তোমার শুনে কাজ নেই।

প্রিয়নাথ বলে—আপনি ওসব বিশ্বাস করেন বুঝি?

কী?

মন্তরতন্তর?

স্বাধীন মুখ টিপে হাসে। —আপনি বুঝি করেন না?

কীভাবে করব? তেমন দেখাশোনার সুযোগ হয়নি। দরকারও পড়ে না।

স্বাধীনের চোখদুটো মুহূর্তে চকচক করে উঠেছিল। সামলে নিল। —না জেনে কিছু বলা ঠিক নয়। আপনাদের মাস্টারমশায়কে জিজ্ঞেস করতে পারেন, কী হয় বা না হয়।

আপনি কি রাগ করলেন আমার কথায়?

স্বাধীন ফের নির্মল হাসল। —না।

বিজয়েন্দু বলল—কুসুম একটা ম্যাজিক দেখিয়েছিল।

প্রিয়নাথ শুধোয়—কী ম্যাজিক?

স্বাধীন তেড়েমেড়ে বলে—ম্যাজিক? ওটা ম্যাজিক? বুঝলেন প্রিয়বাবু? তখন বলছিল, সারাটা দিন শরীর খারাপ করেছে। আমি কত বললাম কুসুম এলে। তখন ও সব ঠিকঠাক করে দিল।

কী ব্যাপারটা শুনি?

বিজয়েন্দু বলে—ব্যাপারটা নিশ্চয়ই ভাববার মত। আমার দুই ভ্রূর মধ্যিতে আঙুল ছুঁইয়ে জিজ্ঞেস করল, কিছু টের পাচ্ছেন? তখন সত্যি তাজ্জব হোয়েছিলাম কিন্তু। আমার সারা শরীর অবশ লাগছিল। জাস্ট ইলেকট্রিক শক!

বলেন কী?

হ্যাঁ। তারপর আঙুল তুলে নিল। কিন্তু রাত্রে ভাল ঘুম হল না। খুব খারাপ সব স্বপ্ন দেখলাম। পরের দিনটা ভীষণ ক্লান্ত লাগছিল। স্কুলে যেতে পারলাম না। জ্বর ছেড়ে গেলে যেমন লাগে! মুখ বিস্বাদ। কিছু খেতে ভাল লাগল না। রাত্রে আবার কুসুম এল। ও বকাবাকি করল। তখন ফের আঙুল রাখল আমার সেই জায়গায়। সেরাত্রে ঘুম ভাল হল। শরীরও ঠিক হয়ে গেল পরদিন।

আশ্চর্য তো!

পরে ভেবেছি ব্যাপরটা স্পষ্ট সাইকোলজিক্যাল। নিজেরই সাবকনশাস মাইন্ডে উইকনেস ছিল কিছু। তাছাড়া এর ব্যাখ্যা হয় না। আমি আপনাকে একটা বই দেখাতে পারি। দা ফেনোসেনোলজি অফ পারসেপশন। মার্লো পন্টির লেখা। চমৎকার ব্যাখ্যা আছে এইসব ব্যাপারে। তাছাড়া হ্যালুসিনেশনের ব্যাখ্যা আছে। উইচডকটর বা ওঝা তন্ত্রমন্ত্র সম্পর্কেও ধারণা হবে। একে বলা হয় উইচ-কাল্ট। এদিকে সাইকোলোজিস্ট যুং বলেছেন—

স্বাধীন বলে—পণ্ডিতিটা রাখো। ওঁকে চিড়িয়াখানা দেখিয়ে আনি। রাত বাড়ছে।

বিজয়েন্দু ছাদের দিকে তাকিয়ে বলে—হ্যাঁ যান প্রিয়বাবু, দেখে আসুন।

আপনি চলুন?

ভয় নেই। মালিক নিজে যাচ্ছেন সঙ্গে। আর চিড়িয়াখানায় বাঘটাঘ পোষা তো হয় না! ...হো হো করে হেসে ওঠে বিজয়েন্দু।

স্বাধীন বিছানার তলা থেকে একটা লম্বা টর্চ বের করে বেরিয়ে যায়। প্রিয়নাথ একটু ইতস্তত করে তাকে অনুসরণ করে। যাবার সময় বিজয়েন্দুর মুখটা দেখে যায়। সে চোখ বুজেছে। হাসিটা তখনও ধরা আছে ঠোঁটে।

বারান্দা ঘুরে খিড়কির দরজা খোলে স্বাধীন। নেমে যায় ওদিকে। টর্চ জ্বেলে বলে—আসুন।

ওদিকে কোন আলো নেই। বাগানবাড়ি মত। কিন্তু গাছপালা নেই বিশেষ। ঘাসের ওপর শিশির এবং জ্যোৎস্না। এদিকে-ওদিকে দূরে গাছপালার ছায়া দুলছে অল্প হাওয়ায়। স্বাধীন হঠাৎ ঘুরে বলে—ও এল না?

না।

আসুন।

সে শিশিরের ভয়ে একটু কাপড় তুলে হাঁটে এবং টর্চের আলো প্রিয়নাথের উদ্দেশে নিজের পা থেকে প্রিয়নাথের পা অব্দি গোলাকার করে রাখে। প্রিয়নাথ তার গোলাপি সুন্দর পা, আলতার দাগ, হাঁটুর নিচেকার সুদৃশ্য ডিমালো মাংসে কিছু রোমশ ভ্রূকুটি লক্ষ করে। কী ঘটে যায় তার মধ্যে। ওই

পাদুটো বুকে নিতে ইচ্ছে করে। এই দুর্দান্ত ইচ্ছে তার ভব্যতা ও যুক্তিকে অনবরত উত্ত্যক্ত করে মারে। সে বড় নিশ্বাস ফেলে চাঁদের দিকে তাকায়।

তারের জালে ঘেরা একটা মস্ত আটচালার সামনে দাঁড়িয়ে স্বাধীন বলে—এই দেখুন! এখন ডিসটার্ব করতে চাই না বেচারাদের। ওই দেখুন হরিণটা। দেখতে পাচ্ছেন? আমার বড্ড নেওটা। ওই ময়ূরদুটো। বাঁদর দেখবেন? বেজায় দুষ্টু। বাবার আমলে বাঘও ছিল। কেষ্ট, ও কেষ্ট। ঘুমোল নাকি? ওপাশে একটা ছোট্ট টালির ঘর থেকে সাড়া আসে—যাই মা! তারপর হেরিকেন হাতে এক কালকুট্টে বুড়ো বেরিয়ে আসে।

স্বাধীন বলে—আমাদের মালী! বাবার আমলের লোক! আসলে দেখাশোনা ওই বেশি করে। কেষ্ট, ভারতীকে দুধটা খাইয়েছিলে? খেল?

কেষ্ট মাথা দোলায়। প্রিয়নাথ বলে—ভারতী কে?

স্বাধীন হাসে। —হরিণটার নাম। মাদী। বাবার আমলের সব তো মরে গিয়েছিল। কমাস আগে দাদা কলকাতা থেকে এনে দিয়েছে। এখন ওর একটা জোড়া আনতে হবে। শুধু ওর স্বাস্থ্যের কথা ভেবে আনছি না। আর দাদাও যা হয়েছে আজকাল!

চাপা কিচিরমিচির শব্দ শোনা যাচ্ছিল। প্রিয়নাথ বলে—পাখি নাকি?

হ্যাঁ, মুনিয়াই বেশি।

সাপ নেই?

স্বাধীন ঘুরে দাঁড়ায়।—সাপ!

হ্যাঁ। সব আছে, সাপ নেই?

স্বাধীন হেসে ওঠে। —বলেছেন ঠিকই। সে ট্রেনিং তো বাবা দিয়ে যাননি। হ্যান্ডল করতে পারব না যে। তখন বেদে পুষতে হবে। কেষ্টদা, তুমি শোও গিয়ে।

কেষ্ট সম্ভবত গাঁজা খায়, প্রিয়নাথের মনে হল। লাল চোখে ঢুলতে ঢুলতে চলে গেল।

স্বাধীন তার চিড়িয়াখানার সামনে আর একটু দাঁড়িয়ে থেকে বলে—রাত্রে কী দেখবেন! অবশ্য দেখবারও কিছু নেই। বরং দিনে এলে বাঁদরটার দুষ্টুমি দেখে আনন্দ পাবেন! ওরে বাবা, কী বিচ্ছু কী বিচ্ছু! আমার কাঁধে উঠে একদিন পটাপট চুল ছিঁড়তে শুরু করল। কিছুতে নামানো যায় না...খিলখিল করে হেসে ঝুঁকে পড়ছিল সে।

প্রিয়নাথের নাকে একটা সুগন্ধ আসছিল কতক্ষণ থেকে। সেটা কোন ফুলের কিংবা স্বাধীনের ব্যবহৃত সেন্টের, ঠিক করতে পারল না।—চলুন। বলে সে পা বাড়ায়। তারপর ফের বলে—ভারি সুন্দর গন্ধ পাচ্ছি! কিসের?

ফুলটুল হবে! আচ্ছা প্রিয়বাবু!

বলুন?

আপনার ফ্যামিলি আনবেন না?

প্রিয়নাথ অবাক হয়।—কেন?

ওই খামার বাড়িতে মাঠের মধ্যে থাকতে ভাল লাগে আপনার?

লাগে বইকি। আপনার দাদাও তো থাকেন!

দাদার কথা ছেড়ে দিন, ও ছন্নছাড়া মানুষ।

আমিও ছন্নছাড়া।

যান!

হ্যাঁ। আমার কোন ফ্যামিলিট্যামিলি নেই!

টর্চ নিভিয়ে জ্যোৎস্নায় স্থির দাঁড়ায় স্বাধীন।—সত্যি?

মিথ্যে বলে কী লাভ?

বাবা-মা?

নেই।

ভাইবোন?

ভাইটাই নেই। এক বোন আছে। রামপুরহাটে বিয়ে হয়েছে।

দাদারই মত! উপযুক্ত দোসর জুটেছেন তাহলে! স্বাধীন হেসে ওঠে। তারপর ফের বলে—বিয়ে করছেন না কেন? বিয়ে করে ফেলুন। তাহলে দুঃখ-দুঃখ ভাবগুলো আর থাকবে না।

আমার দুঃখ-দুঃখ ভাব আছে নাকি? বলেন কী?

ওই রকম লেগেছিল প্রথম দিন। এখনও লাগে।

আপনার চোখের ভুল। আমি সুখী মানুষ।

কী বললেন? আরেকবার বলুন, আরেকবার বলুন শুনি?

সুখী মানুষ।

সুখী মানুষ, তাই অত আস্তে কথা বলেন—অমন নির্জীব! চুপচাপ! চালাকির জায়গা পাননি!

হঠাৎ প্রিয়নাথের মনে হয়, তার সামনে এই নির্জন বাগানের জ্যোৎস্নায় এক অলৌকিক ঘটনা ঘটছে। রহস্যময় এক স্বাধীনতার নদী—তার পাশে সে, খুবই কাছে দাঁড়িয়েছে সে। নদীটি খরস্রোতা। বিপুল টান।

স্বাধীন একটা নিশ্বাস ফেলে। শোনা যায় তার শব্দটুকু। আর প্রিয়নাথ টের পায়, সে শুধু নাকের ফুটোদুটো দিয়েই শ্বাস-প্রশ্বাস ফেলছে। দম আটকানো ভাব। সে হাঁ করে নিশ্বাস নিতে চেষ্টা করে।

কী হল হঠাৎ প্রিয়বাবু?

কিছু না। চলুন, উনি একা বসে আছেন।

দুজনে যখন ঘরে ঢুকল, দুজনেরই মুখটা গম্ভীর। বিজয়েন্দু টেবিলে বসে কী সব লিখছিল। ঘুরে বলে—দেখা হল?

প্রিয়নাথ বলে—হ্যাঁ। এবার আমি চলি জামাইবাবু। রাত বেড়ে যাচ্ছে। স্বাধীন বলে—আপনিও জামাইবাবু বলছেন? বাঃ, বেশ!

প্রিয়নাথ একটু হাসে।—আসি তাহলে।

যাবেন? কিন্তু আলোফালো তো আনেননি দেখছি! টর্চটা নিয়ে যান বরং।

থাক্। জ্যোৎস্না আছে।

বিজয়েন্দু বলে—আচ্ছা, আসুন। স্বাধীন, প্লীজ—আমি এগিয়ে দিতে যাচ্ছিনে। ভীষণ মুড এসে গিয়েছে। কেটে যাবে। প্লীজ!

প্রিয়নাথ বলে—থাক, এগোনোর কী দরকার?

স্বাধীন পা বাড়িয়ে বলে—না। গোলকধাঁধার ব্যাপার। বেরোতে পারবেন না। সে আমলে চোর-ডাকাতের ভয়ে অদ্ভুত গোলমেলে বাড়ি করেছিলেন ঠাকুর্দা। ঢোকা সহজ, বেরুনো কঠিন।

ঠাকুরবাড়ি পেরিয়ে প্রাঙ্গণে নামে ওরা। গেট অব্দি নিঃশব্দে এসে টর্চটা হাতে গুঁজে দেয় স্বাধীন। বলে—এখান থেকে ফ্ল্যাশ করুন, আমি যেতে পারব।

আলোটা ধরে থাকে প্রিয়নাথ। সেই উজ্জ্বলতার মধ্যে পরীমূর্তি চলে যায়। তারপরও কতক্ষণ কেটে যায়। হঠাৎ হুঁশ ফেরে তার। তখন আলো নিভিয়ে গেট খুলে রাস্তায় নামে। হনহন করে হাঁটে।

একটু পরে পিছনে পায়ের শব্দ পেয়ে সে ঘোরে। আলো ফেলেই স্তম্ভিত হয়।

কুসুম দুহাতে মুখ ঢেকে বলে—আঃ! কী করছেন নতুনবাবু?

প্রিয়নাথ বলে—তুমি! এখনও কী করছিলে? কোথায় ছিলে?

আপনাদের কাছেই ছিলাম। আঃ, আলো নিভিয়ে ফেলুন না!

প্রিয়নাথ আলো নেভায়। কুয়াশা মাখা জ্যোৎস্নায় দাঁড়িয়ে মনে হয়, যা কিছু দেখছে—কোনটাই বাস্তব নয়।

দাঁড়ালেন কেন?

তুমি চলে যাও, তারপর আমি যাব।

পিছনে গেলে ভয় লাগবে বুঝি? কুসুম অস্ফুট হাসে।

তোমাকে আমার ভয় লাগে না। বলে প্রিয়নাথ পা বাড়ায়

বাগানে দুজনে কী করছিলেন বাবু?

তুমি তো দেখেছ। চিড়িয়াখানা দেখছিলাম।

আপনি চিড়িয়াখানা দেখেননি? বলুন তো কী কী দেখলেন? পারবেন না।

কুসুম, তুমি আমার পিছনে লেগেছ কেন?

আপনার পিছনে ছায়া পড়েছে বাবু, তাই পিঠরকে করছি।

ফাজলেমি রাখো!

নতুনবাবু!

কী?

স্বাধীনদিকে কেমন লাগল?

ভাল। কেন?

জামাইবাবুকে?

খুব ভাল। কেন একথা জিজ্ঞেস করছ?

আমি এখান থেকে দেখতে পাচ্ছি, স্বাধীনদি উঠোনে দাঁড়িয়ে আপনার কথা ভাবছেন। ভাবতে ভাবতে চাঁদের গায়ে আপনার চেহারা দেখছেন।

বাঃ, চমৎকার। আর জামাইবাবু?

তিনি লেখাপড়া করছেন, কিন্তু মন বসছে না। তিনিও আপনার কথা ভাবছেন। কাগজে আপনার নাম লিখছেন আর ঢ্যারা কেটে দিচ্ছেন। তাতে মানুষের ক্ষতি করা হয়।

শুনে খুশি হলাম, কুসুম।

আপনারা যখন বাগানে ছিলেন, একটা গন্ধ পাননি? খুব মিষ্টি গন্ধ!

হুঁউ, পাচ্ছিলাম।

গন্ধটি আমি দিয়েছিলাম।

তাই বুঝি? তুমি গন্ধ দিতে পার?

পারি। ওই গন্ধ শুঁকে আপনি স্বাধীনদিকে, স্বাধীনদি আপনাকে মনে মনে সব সময় খুঁজবেন। দুজনের চোখে ঘুম হবে না। একটু-আধটু হলে স্বপ্ন দেখবেন দুজনে দুজনকে। কোন কাজে মন বসবে না। সব খারাপ লাগবে। একদণ্ড কেউ কাউকে না দেখলে, কথা না বললে থাকতে পারবেন না। খুব কষ্ট হবে মনে।

ভেলকি লাগিয়ে দিয়েছ তাহলে?

প্রিয়নাথ কিছু ব্যঙ্গ ও কৌতুকে একথা বলেই পিছন ফেরে এবং কুসুমের জ্বলজ্বলে চোখদুটো দেখতে পেয়ে ভড়কে যায়। আশ্চর্য, আশ্চর্য, আশ্চর্য! এমন চোখ তো জন্তুদের দেখা যায়। সে আর তাকাতে পারে না। ঘোরে পূর্ববৎ। জামাইবাবুর ভুরুর মধ্যে আঙুল ছুঁইয়ে অবশ করার কথাটা তার মনে পড়ে যায়।

ঠাট্টা নয়। আমি দুজনকার মধ্যে ভাব জন্মে দিয়েছি। আর তার সঙ্গে একটা কাজও করেছি বাবু। জামাইবাবুর মধ্যে ধোঁকা ঢুকিয়ে দিয়েছি। একটা গন্ধ পোকাকে বলেছিলাম, গন্ধ হ—হল। একটা কুচট পোকাকে বললাম, জামাইবাবু হাই তুললে মুখে ঢোক—ঢুকে গেল। আপনাদের ভাব হল আর জামাইবাবুর মনে কু ঢুকল।

তুমি অনেক কিছু পার তাহলে।

পারি।

বলত মৃগাঙ্কবাবু এখন কোথায়, কী করছেন?

বহরমপুর থেকে বেরিয়েছেন। পাকা রাস্তায় ওনার গাড়ির আলো দেখতে পাচ্ছি। খুব জোরে আসছেন।

তোমাকে সরকারের লাখ টাকা মাইনে দিয়ে রাখা উচিত।

বিশ্বাস হচ্ছে না? আচ্ছা। দেখবেন পরে।

প্রিয়নাথ হঠাৎ দাঁড়ায়। ঘুরে বলে—তুমি জামাইবাবুকে আঙুল ছুঁয়ে অবশ করেছিলে শুনলাম। পার আমাকে অবশ করতে?

পরখ করবেন?

হ্যাঁ।

কষ্ট পাবেন।

আমি পাবো। এস, দেখাও তোমার শক্তি।

কুসুম এগিয়ে এসে খুব কাছে মুখোমুখি দাঁড়ায়। ডান হাতটা ম্যাজিশিয়ানের মতো তোলে। তারপর তর্জনীটা চাঁদের ওপর দিয়ে এনে তার ভুরুর মধ্যে রাখতেই প্রিয়নাথ তার শ্বাস-প্রশ্বাসের গন্ধ পায়। মুহূর্তে সে দিশাহারা হয়ে তাকে দুহাতে বুকে চেপে ধরে। কুসুম ব্রেসিয়ার পরেনি, টের পায় এবং তার কঠিন দুটি স্তন বুকে অনুভব করতে করতে সে তীব্র আবেগে ওর মুখের দিকে মুখ নিয়ে যায়। কুসুম এত জোরে তার নিচের ঠোঁটটা কামড়ে ধরে যে অস্ফুট আর্তনাদ করে ছেড়ে দেয় প্রিয়নাথ। কুসুম সরে যায় না। জ্যোৎস্নায় তার চোখদুটো আরও জ্বলজ্বলে নীল দেখায় এবং দাঁতগুলো ঝকঝক করে ওঠে। সে ফের কামড়াতে আসছে ভেবে প্রিয়নাথ সাবধান হয়। কুসুম কি হাঁফাচ্ছে? সে বলে—আসুন। কী হল নতুনবাবু? পারবেন না? ঠোঁটে হয়ত রক্ত। মুছে প্রিয়নাথও হাঁফাতে-হাঁফাতে বলে—তুমি কি কাঁচা মাংস খাও? রাক্ষসী কোথাকার।

কুসুম নিঃশব্দে হাসছে। তার দাঁতগুলো আরও ঝকমক করছে। চোখের নীল আলো আরও জ্বলছে। চুলগুলো খুলে এলিয়ে কিছু বুকের দিকে কিছু পিঠে গিয়ে পড়েছে। প্রিয়নাথের এবার সেই পাটক্ষেতে যেমন হয়েছিল, একটা চাপা আতঙ্ক গুরগুর করে ওঠে মনে। সে দেখে, কুসুম ওইভাবে দাঁড়িয়ে এবার একটু-একটু দুলছে—শরীরের উপর দিকটা শুধু। তারপর মাথাটাও দুলতে লাগল। তারপর আরও জোরে শুরু হল দোলা। চুলগুলো এদিক ওদিক জ্যোৎস্নায় ছলকে পড়তে থাকল। প্রিয়নাথ ভয়ে এদিকে-ওদিক তাকায়। কোথাও কোন মানুষ নেই। রাস্তার ওপর গাছের ছায়াগুলো দুলছে। দূরে কোথায় গরুর গাড়ির চাকার ক্যাঁচ-ক্যাঁচ শব্দ হচ্ছে। আবছা শোনা যাচ্ছে গাড়োয়ানের গান।

হঠাৎ কুসুম পড়ে গেল ঠাণ্ডা ভিজে পিচের ওপর। হাতেপায়ে খেঁচুনি হল একটুখানি। এইসময় তার কোলের কাছ থেকে একটা পুঁটুলি ছিটকে বেরিয়ে পড়ল। তারপর টানটান শরীর ধনুকের মত বেঁকে চিৎ হয়ে গেল। কিন্তু জ্বলজ্বলে নীল চোখ আর শব্দহীন হাসি রয়ে গেল, যেমন ছিল! তারপর প্রিয়নাথের মনে হল, সে বলছে—চাপা, বিড়বিড়, অস্পষ্ট কী সব কথা। পালাতে পারল না প্রিয়নাথ। ভয় পেয়েছে ঠিকই। কিন্তু তার জেদ তাকে নড়তে দিল না। সে ঝুঁকে পড়ল। ডাকল— কুসুম, কুসুম। এই কুসুম।

কুসুম অস্ফুট বলতে থাকে—'তুই অপেয়ে, লক্ষ্মীছাড়া, হাভেতে। তোকে গন্ধ পোকার গন্ধ দিলাম। তুই আমাকে চিনলি না। তুই চলে যা দেশ ছেড়ে। তোর জন্যে আকাল লাগবে দেশে। বিষ্টি হবে না; নদীর জল শুকিয়ে যাবে। মড়ক লাগবে। পেঁচা ডাকবে। শেয়াল শকুন মানুষের মাংস ছিঁড়ে খাবে। কামিখ্যের ডাকিনী এসে বাতাসের সুরে গান গাইবে। তুই যা, চলে যা। দূর দূর দূর। যা—যা।

কী একটা কষ্টের ঢেউ বুক থেকে ঠেলে ওঠে প্রিয়নাথের। সে ডাকে—কুসুম, কুসুম, এই কুসুম।

সেই সময়ে বাঁকের মুখ থেকে তীব্র আলো আসতে থাকে। মোটর সাইকেলের শব্দ শোনা যায়। প্রিয়নাথ সাঁত করে উঠে দাঁড়ায়। মৃগাঙ্ক নয় তো? ভাবতেই কুসুমের কথাটা মনে পড়ে যায়। সে নিঃসাড় হয়ে দাঁড়িয়ে থাকে। এ যে অসম্ভব ব্যাপার।

মোটর সাইকেলটা কাছে এসেই দাঁড়ায়। —প্রিয়বাবু। ও কি? কুসমি না? কী ব্যাপার।

জামাইবাবুর সঙ্গে এসেছিলাম। ফেরার পথে দেখি এভাবে পড়ে আছে।

মাগীর মৃগীটিগী আছে। চলে আসুন। ব্যাকে বসুন। ফিরতে দেরি হল—যা ঝামেলা লেগেছে।

প্রিয়নাথ ইতস্তত করে। কিন্তু ও এমন ভাবে...

হারামজাদির ঢং। কী মতলব আছে। চলে আসুন তো মশাই।

সেরাতে ভাল ঘুম হয়নি প্রিয়নাথের। শুধু মনে হচ্ছিল, ওভাবে কুসুমকে ফেলে চলে আসা ঠিক হয়নি। রাস্তার ওপর, রাত্রিবেলা এবং শিশিরের মধ্যে মেয়েটি পড়ে থাকবে, একথা ভাবতে অনুশোচনায় দুঃখে সে অস্থির হচ্ছিল। বিশেষ করে মৃগাঙ্ক একটা গল্প বলেছে আসার পথে, সেটা

সাংঘাতিক। কোথায় নাকি—কোন গাঁয়ের পাশে এক রাস্তায় কয়েকটি বাউরি ডোম মানুষ শুঁড়িখানা থেকে আসতে আসতে মাতাল হয়ে শুয়ে পড়ে এবং অঘোর ঘুমে কাঠ হয়। রাতটা ছিল অন্ধকার। একদল গাড়োয়ান আসছিল গরু-মোষের গাড়ি নিয়ে। গাড়িতে খন্দের বোঝা ছিল। তলায় লণ্ঠন ছিল শুধু সামনের গাড়িটার এবং তাই-ই থাকে। বাকিগুলো আলো ঝোলায় না। আর সে আলোও অস্পষ্ট, দুলন্ত কাঁপা-কাঁপা। প্রথম লোকটির পেটের ওপর চাকা উঠতে সে ককিয়ে ওঠে। এতে ভয় পেয়ে গরু বা মোষ দুটো দৌড় দেয়। পিছনের ঘুমকাতর গাড়োয়ানগুলোও কিছু বুঝতে না পেরে জন্তুগুলোকে তাড়া লাগায়। এর ফলাফল খুব সাংঘাতিকই হল। তিনজন মাতাল মারা গেল, বাকি দুজনের হাত-পা ভেঙে নুলো হয়ে পড়ল বাকি জীবনের মত। আর, এই ভয়ঙ্কর গল্প বলার পর উদ্দাম হেসেছিল মৃগাঙ্ক। সারারাত এই গল্পটা তাড়িয়ে মেরেছে প্রিয়নাথকে। একবার দেখেছে, চোখ ঠেলেওঠা কুসুমের বীভৎস মড়া একহাত জিভ বের করে রাস্তায় পড়ে আছে। আবার দেখেছে, নুলো পা-কাটা কুসুমের দেহ ব্যাঙের মত লাফ দিয়ে হাসতে হাসতে তার দিকে এগোচ্ছে। প্রিয়নাথ স্বাধীনের কথা ভেবেছে এবং সেই অচেনা মিষ্টি গন্ধটা হাতড়েছে, কিন্তু পলকে কুসুমের প্রবাহ সব নষ্ট করেছে। তবে বেশি করে মনে আটকেছে, কুসুমের সেই পুঁটলিটা। ছিটকে পড়ে যা একপাশে অবহেলায় চুপ করে রইল। কী ছিল ওতে? একটা নতুন কাপড় কি দিয়েছিল স্বাধীন? কিছু চাল বা ছোলামুসুর গমও নিশ্চয় দিয়ে থাকবে। কুসুম আসলে গরিব মেয়ে। ভিক্ষে করতে বাধে বলেই হয়ত ওভাবে বেঁচে থাকে। প্রিয়নাথ দারিদ্রের কষ্ট জানে...

আর, সম্ভবত কুসুমের হিস্টিরিয়া বা মৃগী রোগ আছে—মৃগাঙ্ক ঠিকই বলেছে। প্রিয়নাথের বাবা নামকরা হোমিওপ্যাথ ডাক্তার ছিলেন। তাঁর কাছে এসব অসুখের অনেক গল্প ছেলেবেলায় সে শুনেছে। দেখেছেও অনেক। স্মৃতি হাতড়ে দুটো নাম মনে অসছিল : বেলেডোনা, ইগ্নেসিয়া। হ্যাঁ, বাবা এই দুই নিদানের কথা বাতলাতেন বটে। এবং এইসব মনে আসায় প্রিয়নাথ প্রায় লাফিয়ে উঠেছিল। তারপর টের পেল, সে কে এবং কোথায় কী করছে। সে ট্রাকটার চালায়। চাষবাস মোটামুটি বোঝে। বর্ধমানের একটা এগ্রিকালচারাল কো-অপারেটিভ ফার্মিং সোসাইটিতে বছর দুই চাকরি করেছিল। ডিরেক্টরদের কো-অপারেটিভ ফার্ম শেষঅব্দি লিকুইডেশনে যায়। কী কাণ্ড! সেখানেও তাকে কে যেন বলেছিল—আপনিই মশায় বড্ড অপয়া! এত ভাল চলছিল সব—এলেন আর উচ্ছন্নে গেল! হ্যাঁ—তাই গিয়েছিল বটে। সেবার ভাল ফলনই হল না। ক্যানেল জল দিল না। খরা ছিল। পাম্পিং সেটগুলো বিগড়ে রইল। অদ্ভুত ব্যাপাব, তদন্ত বসল। গাজিয়াবাদের কোম্পানির নামে মামলা করা ঠিক হল—তারাই পাঠিয়েছিল সব যন্ত্রপাতি। আর ট্রাকটারের পিছনে হ্যারোর তলায় কীভাবে অরুণ নামে তার সহকারী ছেলেটি...আঃ, সে সব বড় ভয়ঙ্কর ঘটনা।

তারও আগে প্রিয়নাথ যেখানে যেখানে ছিল, যা যা করেছে, খুঁটিয়ে দেখছিল। কুসুম ঠিক বলেছে—তার পয় নেই। তার পিছনে প্রকৃতই একটা মারাত্মক ছায়া আছে। রাহু আছে। এবং ফের উঠে বসতে চেয়েছে প্রিয়নাথ। তার জন্মকোষ্ঠিতে তো এখন রাহুর দশা চলেছে! কোষ্ঠিটা বাকসে আছে। কাল একবার কোন জ্যোতিষীর কাছে যাবে নাকি?

পরক্ষণে ফের কুসুম এসে তার বিশ্বাস-অবিশ্বাস-কৌতূহলকে ঝেঁটিয়ে শুকনো পাতার মত উড়িয়ে দিচ্ছিল। তার কানে ভেসে এল : আপনার জন্মের সময় ঈশান কোনায় প্যাঁচা ডেকেছিল। বায়ু-কোনায় শেয়াল ডেকেছিল। আপনার মায়ের প্রসব যন্ত্রণার সময় সাপে ব্যাঙ ধরেছিল। টিকটিকির লেজ খসে পড়েছিল। আর কামাখ্যার ডাকিনী এসে শুকনো ডালে বসে বাতাসের সুরে গাইছিল।...

ফার্মের নৈঋতকোণে যে গাব গাছটা আছে, শেষরাতে ঘুম ও জেগে থাকার কুয়াশাময় আচ্ছন্নতার মধ্যে প্রিয়নাথ গান শুনছিল। ডাকিনীটা চেরা গলায় কী বলতে চেষ্টা করছে—কাঁপা-কাঁপা সুর, পোকামাকড়ের ডাকের মত গভীর।

সকালে প্রিয়নাথ মৃগাঙ্ককে শুধিয়েছিল—কাল কিসের শব্দ হচ্ছিল বলুন তো কেমন যেন অদ্ভুত আওয়াজটা...

মৃগাঙ্ক জবাব দিয়েছিল—পাখিটাখি হবে।

কিন্তু কুসুমের তেমন কিছু ঘটেনি, তা পরে জানতে পারল। ঘাটের মাচায় বসে গগন হালদারের মুখে শুনল, কুসুম রেজলাপাড়ার হাটে গেছে। মাথায় শাকসবজির ঝাঁকা ছিল। পরনে নতুন কোরা শাড়ি—তার পাড় ডগমগে লাল। কপালে সিঁদুরের ফোঁটা ছিল বড়। সকালে ভৈরবে চান করেছিল। ভিজে চুল এলিয়ে দুমাইল দূরের হাটে বসতে গেছে সে।

কয়েকটা দিন চৈতালীর জন্য ফার্মে ব্যস্ততা চলেছে। বিকেলেও মৃগাঙ্কের সঙ্গে জমিতে নামে প্রিয়নাথ। ধনচে বোনা হয়েছিল সারের জন্যে। সব উল্টে দেওয়া হয়েছিল। পচধরা ভুটভুটে মাটি শুকিয়ে এসেছে। মাটি পরখ করা হচ্ছে প্রতিদিন। মজুর-মজুরনীরা মাষকলাই তুলছে। ভুট্টার গাছগুলো সাদা হয়ে রয়েছে। একট্রাক ভুট্টা চালান গেছে কদিন আগে। শুকনো গাছগুলো কাটা হচ্ছে। কাতকে-লঘু নামক ধান হার্ভেস্টার কম্বাইনে কেটে মাড়াই করা হল। এসব নিয়ে প্রিয়নাথ ব্যস্ত থাকে। কিন্তু মনে সেই গন্ধপোকার গন্ধ। মন মউ-মউ করে।

এক সন্ধ্যায় আর পারে না সে। সোজা চাঁইপাড়া চলে যায়। চাঁদ উঠতে দেরি আছে অনেক। ধোঁওয়া আর কুয়াশায় পাড়ার আকাশ ঘন নীল হয়ে রয়েছে। দাঁত বের করা ছোট ছোট কুঁড়েঘর সব। হতশ্রী। খড়, তালপাতা বা কোঙাপাতার চাল। দেয়াল পাটকাঠির—ওপরে মাটির চাবড়া আছে। ঝগড়াঝাঁটি বেলায়-বেলায় ভীষণ হয় এ পাড়ায়, গগন বলেছিল। বলেছিল, একহাজার শাকচুন্নী আর ডাকিনীর বাসা। চিল শকুন ওড়ে সবসময়। সেটা ঠিক। সুর ধরে গাল দিচ্ছে কে কাকে, নেচে-নেচে খোট্টাই ভাষায় খিস্তি করছে। পুরুষগুলোর পাত্তা নেই। হয়ত এখনও গাঁওয়াল সেরে আসেনি।

প্রিয়নাথকে কেউ গ্রাহ্যও করে না। আজকাল এমন মানুষ সবখানে দেখে দেখে চোখ ভোঁতা হয়ে গেছে। একটা কমবয়সী মেয়েকে জিজ্ঞেস করলে সে বলল—ঘাটকা পাশ। হুই গাছকা তলাসে—হুই ঘরঠো।

গেল না সঙ্গে। কুসুম একঘরে, প্রিয়নাথ শুনেছে। তার আগুন জল বন্ধ। কিন্তু আজকাল এ দিয়ে কেউ জব্দ হয় না, সবাই জানে। প্রিয়নাথ একটা পোড়ো জমি, ঝোপঝাড় আর একটা সবজি ক্ষেতের আল দিয়ে পাটকাঠির বেড়ায় ঘেরা বাড়িটিতে পৌঁছোয়। এ দেশে এত গাব গাছ কেন জন্মায়, কে জানে! গাব গাছটা উঠোনের কোনায়। বিশাল আর অন্ধকার। নির্জন খাঁ-খাঁ চারদিক। আলো কমে গেছে দিনের। বেগুন ক্ষেতে একটা মড়ার খুলি লাঠিতে লটকানো দেখছিল। বেড়ার একখানে আগড়। কাঁটার আগড়। এবং চমকে উঠে প্রিয়নাথ দেখল, আগড়ের মাথাতেও একটা মড়ার খুলি। উঠোনটা ঝকমক করছে। দুধারে লঙ্কাগাছে লঙ্কায় লাল টুকটুকে রঙ এখনও মোছেনি অন্ধকার। শশা লাউ ইত্যাদির মাচান এবং মড়ার খুলি। আর অনেক ফুলের গাছ। জবা, জুঁই, টগর, কাঠমল্লিকা—নানারকম। তারপর উঁচু ছোট্ট দাওয়া—দাওয়ার পিছনে পরিচ্ছন্ন ঘরের দেওয়ালে কী সব আঁকা রয়েছে, স্পষ্ট দেখা যাচ্ছিল না। প্রিয়নাথ ইতস্তত করে ডাকতে। ঘরে কোন আলো নেই, বাইরেও নেই। কুসুম আছে তো? সে ভাবল, গগনকে সঙ্গে আনা উচিত ছিল। কে কী ভাববে হয়ত।

হঠাৎ কানে এল গুনগুন করে কে গেয়ে উঠেছে—

সাঁঝ দে লো সনঝেমণি
সাঁঝ বইয়া যায় গে...
সাঁঝ দে লো।

সুরটা অদ্ভুত—খুব পাড়াগেঁয়ে, খুবই পুরনো, রহস্যময়। কারণ, এ যেন অন্ধকারের গান, অন্ধকার ছাড়া এ মানায় না, অর্থবহ এ হয় না। আর গাব গাছের ওপরে প্যাঁচা ডেকে উঠল। ক্র্যাঁও ক্র্যাঁও ক্র্যাঁও। কতকগুলো জোনাকি জ্বলে উঠল ঝোপঝাড়ে। পোকামাকড়ের ডাক বেড়ে গেল। তারপর ফস করে দেশলাই জ্বলল গাবতলায়। হ্যাঁ, কুসুম। হেঁটে হয়ে একটা পিদিম জ্বালছে।

জ্বেলে করজোড়ে প্রণাম করে এক মিনিট দাঁড়িয়ে রইল। তারপর 'এই মা গে, মা!' বলে খিলখিল করে হাসতে হাসতে প্রায় লাফ দিয়ে ফাঁকা উঠোনে চলে এল।

প্রিয়নাথ তখনও চুপ। সে ভাবছিল, কুসুমের ব্যাপারগুলো কি সত্যি লোকদেখানো, ধোঁকাবাজি, রোজগারের ধান্দা? আর বিশ্বাস হচ্ছিল না। কিছু একটা নিয়ে ও আছে, এটা ঠিকই। সে কাশবে ভাবল, পারল না। কুসুমকে চমকে দিতে ইচ্ছে করছিল না তার।

তারপর সে দেখে, কুসুম হনহন করে আগড়ের দিকে এগিয়ে আসছে। সামনে এসেই সে থমকে দাঁড়াল। তখন প্রিয়নাথ দেখল, তার হাতে একটা বাঁকামত কী রয়েছে, কাটারি।

ওঃ! নতুনবাবু! আমি ভাবলাম...আসুন। বলে সে কাঁটার জটিল আগড়টা সরাল।

প্রিয়নাথ ঢুকলে সে আগড়টা বন্ধ করল। প্রিয়নাথ বলল—থাকতে পারলাম না। চলে এলাম। সেরাতে তোমাকে অমনভাবে রাস্তায় ফেলে চলে আসতে হল। তুমি কি রাগ করেছিলে?

কুসুম কিছু জবাব না দিয়ে দাওয়ায় একটা চটের আসন বিছিয়ে দিল।—বসুন নতুনবাবু।

কুসুম, আলো জ্বালবে না?

আলো আমার ভাল্লাগে না।

কুসুম!

কুসুম দরজার কাছে সরু ধাপটায় বসল।—উঁ?

সে রাতে...

তাই বলতে এসেছেন নাকি? অমন হয়। ছোটলোকের মেয়েরা সব পারে, তা জানেন না? কুসুম একটু হাসে।

এখন তো চমৎকার কথা বলছ দেখি। মাঝে মাঝে অমন পাগলামি কেন কর কুসুম?

কুসুম তারও জবাব দেয় না। তারপর হাত বাড়িয়ে বলে—একটা সিগ্রেট দিন না, টানি।

খাও তুমি?

মাঝে মাঝে।

প্রিয়নাথ সিগারেট দেয় ওকে। কুসুম তার বুকের কাছ থেকে দেশলাই বের করে বলে—আপনি খাবেন না? থামুন, দেশলাই আছে—জ্বেলে দিই।

প্রিয়নাথেরটা জ্বেলে দেয়। তখন প্রিয়নাথ তার মুখের দিকে তাকায়। চোখে চোখ পড়তেই কুসুম হাসে। এত সুন্দর লাগে ওকে। এ কি ভালবাসা, না নিতান্ত কাম? প্রিয়নাথ আনমনা হয়ে পড়ে।

কুসুম সিগারেট টেনে বলে—সিগ্রেট আমি ভালবাসি।

কুসুম, তোমার সেই গন্ধপোকা তো কোন কাজ দিল না। আমি স্বাধীনকে বা স্বাধীন আমাকে পাবার জন্যে মোটেও ছটফট করছে না।...প্রিয়নাথ সকৌতুকে বলে কথাটা।

সে জন্যেই এলেন নাকি?

ধরো, তাই।

কাজ হল না বলছেন?

উঁ হুঁ।

তাহলে আমার আর কিছু করার নাই, নতুনবাবু।

এমনভাবে কুসুম একথা বলে যে প্রিয়নাথ চমকে তার দিকে তাকায়। অন্ধকার দাওয়া। মশা কামড়াচ্ছে। শুধু সিগারেটের আগুন ছাড়া আলো নেই। কিন্তু কোথায় গেল ওর সেই জ্বলজ্বল নীল তীব্র চোখদুটো। সেই অমানুষী ডাকিনী হাবভাব একটুও নেই কেন।

প্রিয়নাথ বলে—বোঝা গেল তোমার ক্ষমতার দৌড়!

কদিন থেকে আমার মন ভাল নাই, ওকথা ছেড়ে দিন।

কেন মন ভাল নয়। কী হয়েছে শুনি।

বাণ মারা কি জানেন?

শুনেছি।

কেউ আমাকে বগাবাণ মেরেছে। বগাবাণ।

সে আবার কী!

দুরকম বাণ আছে : বগাবাণ, বগীবাণ। বগাবাণ মারলে পালটা বগীবাণ মারতে হয়। আচ্ছা নতুনবাবু, সেরাতে রাস্তায় যখন আমাকে ধরলেন, মাথার ওপর কী ধারে কাছে সাদা বক দেখেছিলেন?

লক্ষ করিনি।

আমার পরে মনে হয়েছে, আপনি যখন আমাকে চেপে ধরলেন, মাথার ওপর বক উড়ে গেল।

আবার তুমি হেঁয়ালি করছ কুসুম?

না নতুনবাবু। আমি...কদিন থেকে অবশ হয়ে আছি। মাথা ঘোরে, বমিবমি লাগে, কিছু ভাল্লাগে না।

তোমাকে কি কেউ কোনদিন ধরে ফেলেনি কুসুম—আমার মত। মিথ্যে বল না।

হুঁউ মিথ্যে কেন বলব। গরিবগুরবো মেয়ে—পেটের দায়ে, বনবাদাড়ে যাই, হাটে-মাটে যাই। বাগে পেয়ে অনেকে ধরতে এসেছে—ধরেছেও। পারেনি। আমার জোর আছে। কিন্তু কেউ আমাকে চুমো খায়নি। আমাকে আপনি এঁটো করে দিয়েছেন যে! আমার এঁটো হওয়া বারণ...কুসুম অস্পষ্ট শব্দে হাসে।

কুসুম, আমি হয়ত তোমাকে..

হুঁ, বলুন।

আমি তোমাকে ভালবেসে ফেলেছি।

ও কথা অনেক বাবু অনেকবার বলেছে আমাকে। আমার শরীরটা ওদের শুধু পছন্দ—তা বুঝতে পারি। আমি লেখাপড়া জানি না, ছোটলোক জাত। তবু বুঝি সব। আমার আরেকটা চোখ আছে। ফাঁকি দিতে পারবে না। খিদে পেলে সবাই যা পায়, খায়। কিন্তু বাবুরা সখ করে বনের ফল পেড়ে খেতে চায়। বন ফল দেখতে সুন্দর, বনে ফলে—কিন্তু বিষের কোয়ায় ভরা।

বাঃ, তুমি এখন কত ভাল কথা বলছ কুসুম। কিন্তু মাঝে মাঝে ওসব এলোমেলো বকো কেন?

কী বকি?

আমি অপয়া। আমার জন্মের সময় কী সব ডেকেছিল...

আমি বলি?

হ্যাঁ, মনে পড়ছে না বুঝি?

কে জানে। শিকারে বেরিয়ে সাপ সামনে ছায়া পড়লেও দংশায়।

তুমি তখন শিকারে বেরিয়েছিলে তাহলে?

কী শিকার? সেদিন পাটক্ষেতে—

তারপর রাতে রাস্তার ওপর...

মাঝে মাঝে আমার কেমন হয়! আর কী বলব?

কুসুম?

উঁ?

তুমি এখানে একা থাক! এমনি করে চিরকাল একা থেকে যাবে? ভাল লাগে?

বাঁজা ডাঙায় কাঁকর ছাড়া কিছু কি ফলে নতুনবাবু?

ভ্যাট! তুমি অত ভাল মেয়ে!

পাথরে জল শোষে না, তা জানেন তো? আমি পাথর।

কেন?

আমাকে জ্বালাবেন না। অন্য কথা বলুন। চা খান তো বলুন, করে দিই। দুধ চিনি চা সব আছে ঘরে। আমি চা না খেয়ে থাকতে পারি না! আমি গেলেই স্বাধীনদি বড় গেলাসের এক গেলাস চা করে খাওয়ায়। ওই একজনই আমাকে সত্যি করে ভালবাসে। ...বলে কুসুম ওঠে।

থাক। চা খাব না। তুমি বস।

কুসুম বসে পড়ে।

তোমার মায়ের কথা বল।

হঠাৎ ও কথা কেন শুনি?

তোমার মায়ের সম্পর্কে অনেক অদ্ভুত গল্প শুনেছি।

হুঁ, শুনবেন। মা ডাকাতের দল করেছিল। জেল খেটেছিল—সে সব তো মিথ্যে নয়। মা বহুরূপী সাজত। মা ডাইনী ছিল—কচি ছেলের রক্ত চুষে খেত। সেও মিথ্যে নয়। মায়ের কাছে কী সব ছিল। আমাকে কিছু কিছু দিয়ে গেছে মা।

কী সেগুলো?

অত বুঝিয়ে বলতে পারিনে। ওই গাব গাছটার তলায় সেজন্যেই তো সাঁঝ জ্বালি।

আচ্ছা কুসুম, তোমার মায়ের মড়া কেউ ফেলেনি। তুমি নাকি পায়ে দড়ি বেঁধে টানতে টানতে...

হঠাৎ কুসুম দু-হাঁটুর ফাঁকে মাথা রেখে হু হু করে কেঁদে উঠল। প্রিয়নাথ অপ্রস্তুত। কী বলবে, ভেবে পায় না।

একটু পরে সে হাত বাড়িয়ে ওর কাঁধ ছোঁয়।—কুসুম, কুসুম!

কুসুম মুখ তোলে। আঁচলে চোখ ও নাক মোছে। তারপর বলে—আপনি আর কতক্ষণ থাকবেন?

চলে যাব বলছ?

হ্যাঁ। লোকে দুষবে আপনাকে।

আমি পরোয়া করিনে, কুসুম। আমি এক ছন্নছাড়া মানুষ। সংসার করিনে যে ভয় পাব। তুমি ঠিকই বলেছিলে—আমি অপয়া, লক্ষ্মীছাড়া, হাভেতে। সেজন্যেই তো মরিয়া হতে পারি। তুমি ভেবো না।

একদমে কথাগুলো বলে প্রিয়নাথ টের পায়, সেদিনের মত শুধু নাকেই শ্বাস-প্রশ্বাস বইছে তার। তখন সে একটু হাঁ করে বাতাস ভরে নিতে থাকে।

কুসুম বলে—একটা ছোটলোকের মেয়ের মধ্যে এত কী পেলেন নতুনবাবু? মনটা বেঁধে রাখতে এত সাধ কেন তার কাছে?

জানি কিংবা জানি না।

আপনাকে স্বাধীনদি খুব ভালবাসে। বিশ্বাস করুন। সবসময় আপনার কথা বলে। আমি বুঝতে পারি। আপনি তার সঙ্গে ভাব করুন না। খুব সুখ পাবেন। ...একটু হাসে সে।

সুখ। কী আছে সুখে? ...বলে ফের সিগারেট বের করে প্রিয়নাথ। —তুমি আর খাবে?

না। আপনি খান। আমি জ্বেলে দেব?

দাও।

সিগারেটটা জ্বেলে দিয়ে কাঠিটা মেঝেয় ঘষে নেবায় কুসুম। তারপর বলে— আপনি মদ খান না?

একটু-আধটু। কেন?

খাবেন?

প্রিয়নাথ অবাক হয়।—তুমি কোথায় পাবে মদ? খাও নাকি তুমি?

আপনার মতই একটু-আধটু খাই।

বল কী!

ছোটলোকের মেয়ে তাড়ি-মদ খাবে না! এদেশে সবাই খায়। খরার সময় তো তাড়িই আমাদের খাবার। তবে মদ আমি নিজে তৈরি করি। চাল কলা গুড় লাগে। এক বোতল হলেই আমার মাস চলে যায়। বেশি তো খাইনে। আমাদের খেতে হয়—নিয়ম আছে। মা শিখিয়েছিল। খাবেন? দেব?

দাও।

কুসুম উঠে ঘরে ঢোকে। দেশলাই জ্বালে। একটা লম্ফ জ্বলে ওঠে। ঘরের ভিতরটা স্পষ্ট দেখতে পায় না প্রিয়নাথ। একটু পরে কুসুম ফুঁ দিয়ে লম্ফ নিবিয়ে বেরিয়ে আসে। একটা বোতল তার হাতে আবছা দেখা যায়। একটা কাচের গেলাস সামনে রাখে সে। তারপর কিছু ঢেলে দিয়ে বলে—খান। সুপুরি আছে, দেব? আমি সুপুরি মুখে না দিলে পারিনে।

প্রিয়নাথ গেলাসটা তুলে গন্ধ শোঁকে আগে। দিশি মদ। উৎকট ঝাঁঝ। খুব জোরাল জিনিস, তা সে বুঝতে পারে। একটু ইতস্তত করে গলায় ঢেলে দেয়।

কেমন বলুন তো? ভাল জিনিস না?

তোমার হাতের জিনিস। অমৃত ছাড়া কি হবে?

সুপুরি নিন।

হাত বাড়িয়ে সুপুরি নিতে গিয়ে কুসুমের হাতটা সে ধরে।—কুসুম, আমি তোমাকে ভালবেসে ফেলেছি।

কুসুম খিলখিল করে হাসে। হাত ছাড়িয়ে নিয়ে বলে—ভালবাসার চেষ্টা করলেই আমার ভর উঠবে। ভয় পেয়ে যাবেন—নতুন মানুষ। ও কথা থাক নতুনবাবু।

প্রিয়নাথ বলে—আরও খেতে ইচ্ছে করছে।

খান। কিন্তু মানী মানুষ—নতুন মানুষ। নিজের মান রেখে চলবেন, সাবধান।

হ্যাঁ। সে তুমি ভেবো না। এতটুকুতে কিছু হয় না আমার। কুসুম আরও খানিকটা ঢেলে দিয়ে বলে—কিন্তু এ জিনিস খুব সহজ নয়। সামলাতে পারবেন না। এর বেশি আপনাকে দেবও না। নিন।

প্রিয়নাথ খায়, সিগারেটটা জোরে-জোরে টানে। এত অল্পে এত শিগগির নেশা ধরে গেল। কী—আছে ওতে? সাংঘাতিক কিছু নেই তো? সে একটু অস্বস্তিতে পড়ল। হ্যাঁ, নেশাটা বেশ তেজী মনে হচ্ছে। আফসোস হল, ঝোঁকের মাথায় না খেলেও পারত।

বাবু, ও নতুনবাবু? কী ভাবছেন গো?

তোমার কথা।

ছাই ফেলতে ভাঙা কুলো এই কুসুম খালি? যার কথা ভাববার, তাকে ভাবুন।

কুসুম, তুমি আমার সঙ্গে যাবে?

কোথায়?

যেখানে খুশি। আমি তোমাকে ভালবাসি কুসুম।

আপনার নেশা হয়েছে! চলে যান।

কুসুম।...ওর দিকে হাত বাড়ায় প্রিয়নাথ।

কুসুম দ্রুত সরে বসে। ওর কণ্ঠস্বরে একটা আতঙ্ক আছে মনে হয়। ও বলে—বাবু, নতুনবাবু! দোহাই আপনার—আপনি ওসব কথা বলবেন না! সে আসছে। গাব গাছের পাতায় শব্দ হচ্ছে, ওই শুনুন। না—না, ছোঁবেন না আমাকে, ছোঁবেন না।

প্রিয়নাথ চাপা গর্জায়।—ওসব আমি মানিনে!

আর সেই মুহূর্তে গাছের পাতার সর-সর আওয়াজ হতে থাকে। প্যাঁচাটা ফের ডেকে ওঠে—ক্র্যাঁও ক্র্যাঁও ক্র্যাঁও। হঠাৎ কী হয়, গাবতলার পিদিমটাও নিভে যায় দপ করে। নদীর ধারে খুবই কাছে শেয়াল কিংবা কোন জানোয়ার চেঁচায়—আ-উ-উ-উ। জোনাকিগুলো ছোটাছুটি শুরু করে ঝোপঝাড়ে।

কুসুম হাঁসফাঁস করে বলে—পালান, আপনি পালান!

সেই সময় বেড়ার বাইরে একটা লম্ফ হাতে কে এসে ডাকতে থাকে—কুসমি, ও কুসমি গে। তেরা ছাগলঠো ছুট গেইলা গে, সব বিনাশ কারলে। দেখ্‌গে বেটিয়া!

প্রিয়নাথ অবশ হয়ে খুঁটিটা জড়িয়ে ধরে। সোজা হয়ে বসে। কুসুম লাফ দিয়ে নেমে যায়।—কৌন গে? সরলা মাসি?

হাঁ বেটিয়া, দেখ্‌না ইধার।

মেরা ছাগল নেহী মাসি। বাঁধকে রাখা গোহিলমে।

সাচ?

তেরা কিরিয়া মাসি।

তো ফির দেখ্‌ গে, ভাগ্‌সে গিয়া মালুম...

আ রী নেহি মাসি। তেরা চোখ অন্ধা। যা যা, ঘর চলা যা। উও শোন্‌ না, চিল্লাইসে।

চিল্লাইসে? কাঁহা রী?

তু কানমে ভি কালা। যা, যা, ঘর যা, ভাগ্‌।

বুড়ি হাড়গিলের মত লম্ফ হাতে চলে যায়। কাকে গাল দিতে দিতে যায়। কুসুম উঠোনে দাঁড়িয়ে থাকে, মুখ তুলে নক্ষত্র দেখে হয়ত। প্রিয়নাথ টলতে টলতে নামে দাওয়া থেকে। সত্যি, প্রচণ্ড নেশা হয়েছে। এতটুকু মদে এমন অবস্থা হয়ে গেল? সে কাছে গিয়ে দাঁড়াল। তারপর ভারী গলায় বলে—তুমি কী খাওয়ালে কুসুম? মনে হচ্ছে, শুধু মদ নয়—আরও কিছু ছিল ওতে। মদে তো এমন লাগে না।

আপনার শরীর খারাপ করছে?

গলা শুকিয়ে যাচ্ছে। দম আটকে আসছে!

জল খাবেন?

তোমার হাতে জল খেতে ইচ্ছে করছে না আর। তুমি কী খাওয়ালে আমাকে?

বিষ! বলে চাপা হাসে কুসুম।

বিষ! আঁতকে ওঠে প্রিয়নাথ!

বিশ্বাস করতে পারছেন না তো কী বলব?

প্রিয়নাথ অন্ধকারে ওর মুখ দেখার চেষ্টা করে। মাথা ঘুরছে, অজস্র স্ফুলিঙ্গ ঠিকরে পড়ছে যেন, সব কালো মনে হচ্ছে। তাকে কী খাওয়াল কুসুম? সে স্থির থাকবার চেষ্টা করে।

যেতে পারবেন না মনে হচ্ছে? তাহলে খানিক শুয়ে থাকুন, ঠিক হয়ে যাবে।

কথাটা প্রিয়নাথের সঙ্গত মনে হয়। সে টলতে টলতে ফের দাওয়ায় চলে যায়। মেঝেতেই শুয়ে পড়ে। চোখ বুজে থাকে।

একটু পরে কুসুমের সাড়া পায়।—কই, জল খান। হাঁ করুন, ঢেলে দিচ্ছি।

শিশুর মত হাঁ করে প্রিয়নাথ। জল খেতে গিয়ে উঠে বসে। কাশে। তারপর 'থাক, আর না' বলে গড়িয়ে পড়ে।

এইবার প্রিয়নাথের মনে হয়, সে শূন্যে ভাসছে। তার চারপাশে নক্ষত্র। পালে পালে রঙিন মেঘ—লাল নীল হলুদ সবুজ, এসে তাকে ঘেরে। মেঘ কখনও সবুজ হয়? মেঘগুলো সরে যায়। একটা লম্বা ছড়ানো ডালপালাওলা শুকনো মরা গাছ শূন্যে দাঁড়ানো দেখতে পায়। তার ডালে বসেছে কুসুম, হাসছে, এলোমেলো চুল, সম্পূর্ণ উলঙ্গ। আতঙ্কে বোবাধরা গলায় চেঁচায় সে। পালাতে পারে না। আবার লাল নীল হলুদ সবুজ মেঘগুলো এসে পড়ে। না, মেঘ নয়। গগন হালদারের জাল। গগন ভয়ঙ্কর চেহারায় কিছু বলছে। হালদারমশাই, হালদারমশাই, আমি এখানে! প্রিয়নাথ চেঁচায়। জিভ জড়িয়ে যায়। হাড়গিলে লম্ফহাতে বুড়ি, ধরিত্রী। ধরিত্রী এসে বলতে থাকে চেরা গলায়—এই নে বাদুড়ের নখ, আর প্যাঁচার ঠোঁট আর ভালুকের রোঁয়া। এই নে টিকটিকির লেজ আর সাপের চোখ আর কাঁকলাশের ঠ্যাঙ। তোকে আমার সব দিলাম, তুই কি দিবি শুনি বাছা? ধরিত্রী এক পা করে এগোয় আর বলে—দিবি না? দিবি না? তোর চোখ গেলে দেব। তোর রক্ত শুষে খাব। তোর নাড়িভুঁড়ি খামচে বের করব। দক্ষিণমাঠের বাজপড়া গাছটার ডালে রোদ্দুরে শুকিয়ে চিবিয়ে চিবিয়ে খাব। প্রিয়নাথ গোঁ গোঁ করে।...

কখন একবার প্রিয়নাথ শোনে, মিহিগলায় চাপা স্বরে কে কাছে গান করছে। কী মিষ্টি সুর।

পুব থেক্যে ডাকিনী এসে
বসল গাছের ডালে
অবেলাতে ডাকে কাগা (কাক)
কী আছে কপালে।।
উখুসুখু (রুক্ষ শুষ্ক) মাটি কাটে
মাঠে নাইকো ধান
নদীমে জল নাইকো মাগে
কোথায় করব চান।।
সাঁঝ দে লো সনঝেমণি...

প্রিয়নাথ হাত বাড়ায়—হাতড়ায়। —কুসুম, কুসুম। শিয়রে নরম কিসে হাত পড়ে। হাতটা সরিয়ে নেয় না। বোলায় সেই নরম জিনিসটার ওপরে। ওরা কেউ সরিয়ে দেয় না। গানটা কানে আসে একটানা।...সাঁঝ দে লো সনঝেমণি সাঁঝ বইয়া যায় গে..

আবার শূন্যে ভেসে যায় প্রিয়নাথ। লাল নীল হলুদ সবুজ মেঘ। শুকনো গাছটা।...

মধ্যে আর একবার টের পেয়েছিল, তাকে কে বা কারা ধরাধরি করে শূন্যে বয়ে নিয়ে যাচ্ছে। আতঙ্কে হাত-পা ছোড়াছুড়ি করেছিল। বলি দিতে নিয়ে যাচ্ছে মনে হয়েছিল। কারা সব কথা বলছিল। একবার কী একটা শব্দ হয়েছিল প্রচণ্ড— বন্দুকের আওয়াজ? মৃগাঙ্ক বলছিল—ছেনাল, কুত্তীন, খানকী।

মৃগাঙ্কই কি? এবার প্রিয়নাথ সব ছেড়ে রঙিন মেঘের মধ্যে চলে গিয়েছিল ছেঁড়া শুকনো পাতার মত।

অনেক বেলায় ঘুম ভেঙে প্রিয়নাথ দেখে, সে তার বিছানায় শুয়ে আছে। পাশের বিছানায় মৃগাঙ্ক বসে গেলাসে চা খাচ্ছে। তাকে তাকাতে দেখে সে হেসে বলে—উঠে পড়ুন। আবার কী?

ঘড়ি খোঁজে সময় দেখবার জন্যে—হাতে বেঁধেই শোয় প্রিয়নাথ। না দেখতে পেয়ে লাফিয়ে উঠতে চেষ্টা করে। কিন্তু কী অবশ শরীর। মগজ নেই মনে হয়। সে হেলান দেয়। বাইরে তাকায়। কার্তিকের উজ্জ্বল রোদে কজন মেয়ে মাষকলাই ঝাড়ছে কুলো দিয়ে।

মৃগাঙ্ক বলে—ঘড়ি খুলে রেখেছি। উঠতে পারবেন না? কী মনে হচ্ছে?

পারব। বলে প্রিয়নাথ সাবধানে পা দুটো বিছানা থেকে নিচে নামায়। চটি খোঁজে।

নাড়ু ডাক্তারকে খবর দিয়েছি। এসে যাবে'খন।

প্রিয়নাথ সপ্রশ্ন তাকায়।

মৃগাঙ্ক ভর্ৎসনার ভঙ্গিতে এবং হেসে বলে—আর মেয়ে পেলেন না দেশে, ওই হারামজাদির বাড়ি গেলেন? ভ্যাট্! দেশঘোরা এক্সপিরিয়েন্সড মানুষ মশাই আপনি! এমনি করে যার-তার কাছে মালফাল খায়? আজকাল কত মাতাল মারা পড়ছে, কাগজে পড়েন না? ভ্যাট্, ভ্যাট্! আপনাকে অত করে বললুম সেদিন, মেয়েটা ভাল নয়। ওর মধ্যে মার্ডার ম্যানিয়া আছে। ওর চোখ দেখেই টের পাওয়া যায় তা। কী? পারবেন—না কি ডাকব কাকেও?

প্রিয়নাথ টলতে-টলতে বেরোয়। মৃগাঙ্ক ওঠে না। ডাকে—নবীন, নবীন! তোদের বাবুকে ধর্। বাইরে জল রেখেছিস তো? পেস্টফেস্ট নিয়ে যাস।

নবীন দৌড়ে এসে প্রিয়নাথকে সাহায্য করতে হাত বাড়ায়। প্রিয়নাথ বলে—থাক।

ল্যাট্রিনটা সামান্য দূরে। সেদিকে যেতে যেতে সে একটা হরগৌরীর গাছের কাছে একবার দাঁড়ায়। দিগন্ত অব্দি মাঠের পারে কুয়াশা তখনও জমে রয়েছে। আকাশ শূন্য ঘন নীল। কিছু শকুন উড়ছে অনেকটা উঁচুতে। একটা প্লেন যাচ্ছে—আবছা আওয়াজ কানে আসে। অড়হরের ক্ষেতের পাশে কয়েকটা গরু চরছে। শনের ক্ষেতে হলুদ ফুল ধরেছে থরে-থরে। এতদূর থেকেও প্রজাপতি ওড়া দেখা যায়। একটি বাচ্চা মেয়ে শনফুল তুলছে। শনফুল খায় লোকে। প্রিয়নাথও খেয়েছে সেদিন। একটু পরে সে টের পেল, মনের ব্যালান্সটা নেই।

ল্যাট্রিনে অনেক্ষণ অকারণ থাকার পর সে বেরিয়ে এল। উঁচু বারান্দায় বসে দাঁতে ব্রাশ করতে থাকল। তখন গগন হালদারের সঙ্গে কথা বলতে বলতে বিজয়েন্দু এল। গগন নিচে সামনে দাঁড়িয়ে প্রিয়নাথকে দেখতে থাকল। বিজয়েন্দু উঠে গেল বারান্দায়। ঘর থেকে মৃগাঙ্ক বলল—এস মাস্টাব।

বিজয়েন্দু শ্যালকের দিকে মিষ্টি হেসে প্রিয়নাথের পিঠের কাছে দাঁড়িয়ে বলে—কী ব্যাপার মশাই? চাদ্দিকে তো টি-টি পড়ে গিয়েছে। আমি—

প্রিয়নাথ ঘুরে বলে—কিসের?

গগন বলে—এ পাড়াগাঁয়ের ব্যাপার, বুঝতেই পারছেন। একটুতেই তিলটি তাল হয়। কুসমি নতুনবাবুকে তুক করতে গিয়ে মেরে ফেলার দাখিল করেছে নাকি!

...গগন ফ্যাক-ফ্যাক করে হাসতে থাকে। ...আর বলবেন না। সেই রাতদুপুরে মিগাংবাবু গিয়ে আমাকে বিছানা থেকে ওঠাল। তা পরে তো কুসমির বাড়ি গেলাম। টর্চের আলো পড়তেই দেখি, কুসমি আপনার মাথার কাছে বসে শকুন-টকুনের ডানা বুলোচ্ছে আপনার কপালে। মিগাংবাবু যেই ডেকেছে আপনার নাম ধরে, মেয়েটা লাফিয়ে ঘরের পিছন দিয়ে বেড়া টপকে পালাল। আমরা গিয়ে দেখি, আপনি অজ্ঞান। চোখের তারা থির। গোঁ-গোঁ করছেন, কশায় ফেনা জমেছে। তা, মিগাংবাবু থানায় খবর দিতে যাচ্ছিলেন। বলে-কয়ে থামালাম। ও লাইন আমার তো ভাল জানা আছে। মদে একরকম

শেকড়বাটা দেয়। খুব বড় মাতাল ছাড়া তা সামলানোর সাধ্যি কারো নাই। ধরিত্রীর আমলে আমিও তো খেয়েছি মশাই—বিষফিষ না। তুকতাকও নয়। তবে বেভ্যম (বিভ্রম) লেগে যায় বটে। কতরকম আজগুবি ওলট-পালট দেখা যায়। ও কিছু না। সরষের তেল মেখে কষে চান করুন, তারপর খেয়েদেয়ে ঘুমোন। ওবেলায় ঠিকঠাক হয়ে যাবে।

বিজয়েন্দুর দিকে মুখ তুলে গগন বলে—মেয়েটা মিগাংবাবুকে যমের মত ডরায়। হয়ত এখন একটা-দুটো দিন বাড়িই ঢুকবে না ভয়ে। ওপারে বনজঙ্গলে কাটাবে।

মৃগাঙ্ক বলে—হালদারমশাই থাকতে ওর ভাবনা? খানিক পরেই দেখা যাবে, হালদারমশাই গিয়ে ছুঁড়ির ছাগল-টাগল বের করছে। নদীর ধারে খুঁটি পুঁতে চরতে দিচ্ছে।

গগন একটু অপ্রস্তুত হয়ে বলে—করতে হয় বাবা, করতে হয় ওটা। আপনারা একালের ছেলেছোকরা মানুষ, অনেক জিনিস বোঝেন না। আর কটা দিনই বা বাঁচব—করে যাই।

কিন্তু হালদারমশাই, ধরিত্রী যখন জেলে গেল—বাবা তার মেয়েকে নিতে বলেছিল, তুমি নাওনি। ...মৃগাঙ্ক সকৌতুকেই বলে কথাটা। —তখন সত্যেনের মা বেঁচে ছিল তো। জালের খেঁটো দিয়ে পেটাত। হাড়গোড় ভেঙ্গে দিত।

না, না। অসুবিধে ছিল অন্যরকম। মান্যবর মণ্ডল বেঁচে থাকলে বলত, আমিও কুসমিকে খোরাক-পত্তর দিয়েছি কি না। পুজোয় জামাকাপড় দিয়েছি কিনা।

মুখ ধুয়ে প্রিয়নাথ উঠে যায়। বিজয়েন্দু তার বিছানায় গিয়ে বসে। গগন একটু দাঁড়িয়ে থেকে চলে যায়—মুখটা গম্ভীর।

মৃগাঙ্ক বলে—বুড়ো খচে গেছে। মরুক গে। তা ওহে মাস্টার, স্কুল নেই আজ? বিজয়েন্দু বলে —আছে। ছুটি নেব। একবার বহরমপুর যাব ভাবছি। সাড়ে দশটায় বাসটা ঘাট থেকে ছাড়ে না? তুমি নবীনকে একবার পাঠাও। সামনের দিকে সিট বলে আসুক।

মৃগাঙ্ক নবীনকে ডেকে ভগ্নীপতির সিটের ব্যবস্থা করতে পাঠায়। যাবার আগে নবীন এক জগ চা রেখে যায় টেবিলে। মৃগাঙ্ক দুটো কাপে চা ঢেলে বলে—প্রিয়বাবু, আসুন। মাস্টার, নাও। বিস্কুট বের করি। প্রিয়বাবু, খালি পেটে চা খাবেন না কিন্তু। এক মিনিট।

ড্রয়ার থেকে বিস্কুটের প্যাকেট বার করে সে প্রিয়নাথের বিছানায় ছুঁড়ে দেয়। তারপর বলে—নাডু ডাক্তার দেরি করছে কেন? আমাকেও একবার বেরোতে হবে। চকইসলামপুর যাব।

বিজয়েন্দু চা খেতে খেতে বলে—প্রিয়বাবু, একেবারে নীরব!

প্রিয়নাথ হাসি মুখে বলে—কী বলব?

হোয়েছিল কী বলুন তো? স্বাধীন কোন মেছো না মেছুনীর কাছে ভোরে শুনেছে। শুনেই বলে, তুমি একবার খোবোব নাও দিখি। প্রিয়বাবুকে কুসুম না কে বিষ খাইয়েছে নাকি—

প্রিয়নাথ আড়চোখে দেখল, মৃগাঙ্ক বিজয়েন্দুর দিকে কেমন চোখে তাকিয়ে আছে। স্বাধীনের ধারণা, কুসুম নয়, অন্য কেউ। আসল ব্যাপার তো বুঝতে পারছি, কুসুম নিরপরাধ কিনা জেনে এস, এই হচ্ছে ওর মোটিভ।

মৃগাঙ্ক বলে—স্বাধীনকে নিয়ে আর পারলাম না। এবার দেখছি বোনের জন্যই আমাকে জেলে যেতে হবে।

বিজয়েন্দু আঁতকে ওঠে। —কেন, কেন মৃগাঙ্কদা?

ডাইনী মাগীটাকে দেশছাড়া না করলেই নয়। তুমি তো সদাশিব ভোলানাথ হে মাস্টার। কবে মাগী স্বাধীনকে পটিয়ে-পাটিয়ে তোমাকে কিছু খাওয়াতে না বলে।

সর্বনাশ। কেন? আমাকে কী খাওয়ানোর দরকার হবে?

মৃগাঙ্ক জবাব দেয় না। কিন্তু প্রিয়নাথ বুঝতে পারে, সেটা কী। স্বাধীন ছেলেপুলে চায়। এবং বিজয়েন্দু টের পায় নিশ্চয়। তাই শুধু হাসে—হাসিটার তলায় কী করুণতা ছিল। প্রিয়নাথ টের পায়।

মৃগাঙ্ক বাইরে যায়। কার সঙ্গে কথা বলছে শোনা যায়। প্রিয়নাথ কাপটা রেখে বিজয়েন্দুর দিকে ঘোরে। —তাহলে আমার খবর নিতেই এলেন?

হ্যাঁ। যাবার পথে বাস থামিয়ে গেটে বলে যাব। নিবারণ দাঁড়িয়ে থাকবে। বলব, প্রিয়বাবু অসম্ভব সুস্থ আছেন। বিষ যে-ই খাওয়াক, হজম করেছেন। প্রিয়বাবু নীলকণ্ঠ! ...তারপর একটু ঝুঁকে আসে বিজয়েন্দু। সত্যি কী হয়েছিল বলুন তো?

কিছু না। মদ খেয়েছিলাম খানিকটা। অভ্যেস নেই, তাই একটু ইয়ে হয়ে পড়েছিলাম।

কুসুমের কাছে?

হ্যাঁ।

আপনি গিয়েছিলেন ওর বাড়ি?

হ্যাঁ।

একটু পরে বিজয়েন্দু বলে—না, যাওয়াটা তেমন কিছু নয়। মেয়েটি রিয়্যালি ইন্টারেস্টিং টাইপ! আমারই তো ওকে প্রশ্ন করে জানতে ইচ্ছে হয় কতকিছু। কিন্তু বুঝতেই পারছেন—আমার ঘরে স্বয়ং স্বাধীনতা, অথচ আমার কোন স্বাধীনতা নেই! জামাই রায় বাড়ির। টি-টি পড়ে যাবে। তো—আমি একটা বই লিখছি। ডাইনী, প্রেততত্ত্ব, ক্লেয়ারভয়েন্স, বাংলাদেশের রুরাল উইচ কাল্ট ইত্যাদি নিয়ে। কিছু ওঝাকে ইন্টারভিউ করেছি ইতিমধ্যে। ইন্টারেস্টিং নিশ্চয়—অনেক ভাববার ব্যাপার আছে। শিমুলিয়া নামে ওদিকে একটা গ্রাম আছে—এই ভৈরব নদেরই পাড়ে। ছোট গ্রাম। প্রতি পরিবারে একজন করে ওঝা। একজন ওদের সর্দার। সে প্রেত নামাতে পারে নাকি। না—প্ল্যানচেট নয়। এ অন্য জিনিস। অন্ধকার ঘরে প্রেত বা 'চ্যাড়া' আসে। নাকি স্বরে কথা বলে। আমার মনে হয়েছে, ভেন্ট্রিলকুইজম! স্বরযাদু যাকে বলে! তো কুসুমের ব্যাপারে আমার একটা ইন্টারভিউ করার ইচ্ছে আছে।

সে তো আপনাদের ওখানে যায়!

যায়। কিন্তু ওকে একলা না পেলে তো চলে না। দেয়ার আর সাইকোলজিকাল থিংস টু অবজার্ভ! স্বাধীন ইন্টারফিয়ার করে—এগোয় না।

নাডু ডাক্তর এলেন সাইকেল চেপে। বারান্দায় সাইকেলটা ঠেস দিয়ে রেখে উঠে আসেন। —কই রে মিগাং, কোথা গেলি তোর পেশেন্ট কোথা?

মৃগাঙ্কের সাড়া আসে বাইরে থেকে। —সিধে ঢুকে যান। পেয়ে যাবেন। আমি যাচ্ছি। ঘরে ঢুকে ডাক্তার বলেন—আরে, আরে! জামাই যে!

আজ্ঞে হ্যাঁ, ডাক্তারবাবু। বসুন।

কার কী হয়েছে?

এই যে, আমাদের প্রিয়নাথবাবুর।

ডাক্তার তড়াক করে এগিয়ে প্রিয়নাথের কপালটা ধরে ঠেলে শুইয়ে দেন। তারপর চোখ, জিভ, নাড়ী, পেট এবং স্টেথিসকোপ। প্রিয়নাথ হাসি মুখে টেপাটিপি সয়। একসময় মৃগাঙ্ক এসে বলে—মলো ছাই। টেপাটেপি না করে আগে শুনুন, কী হয়েছে?

নাডু ডাক্তার কানে স্টেথিসকোপ রেখেই চশমার ওপর দিয়ে তাকান।—কী হয়েছে?

বিষাক্ত মদ খেয়েছিল রাত্রে। অজ্ঞান—মরার দশা একেবারে।

এখন তো দিব্যি আছে।

তা তো আছে। ফার্দার কোন রিঅ্যাকশন যাতে না হয়, ওষুধ বা ইনজেকশন যা লাগে দিন।

কী বললে? বিষাক্ত মদ খেয়েছিল? কোথায়?

খেয়েছিল এক জায়গায়। সে শুনে কাজ নেই আপনার।

বিকৃত মুখে নাডু ডাক্তার বলেন—কেন যে ছাইপাঁশ যেখানে-সেখানে গেলেন মশাই?

চোলাই নিশ্চয়?

মৃগাঙ্ক বলে—হ্যাঁ।

তাহলে তো বমি করাতে হবে!

রাত্রে বমি অনেক হয়েছে।

হয়েছে বলছ?

হ্যাঁ, হ্যাঁ, হয়েছে।

মিগাং তোর একরোখা স্বভাবটা সিধে করদিকি। বয়স বাড়ছে। না কী?

কী করলাম?

এত ধমকাচ্ছিস কেন? ও মশাই, ইঞ্জেকশন নিতে পারবেন?

প্রিয়নাথ শশব্যস্তে বলে—না। খাবার ওষুধ দিন।

পায়খানা হয়েছে?

হয়েছে।

মিগাং, পাঁচটা টাকা আর শিশি নিয়ে কাকেও আমার ডিসপেন্সারিতে পাঠিয়ে দে। একটু দেরি করে পাঠাবি। আমি একবার চাঁইপাড়ার কলটা সেরে যাব।

নাড়ুবাবু চলে গেলেন তখুনি। তিনজনে খুব হাসাহাসি করল। তারপর মৃগাঙ্ক বলে—এখন অবশ্য হাসছি। আমার ছেলেবেলায় তল্লাটে এই একটিমাত্র ডাক্তার। বাবা ওকে এনেছিলেন। বাস্তুজমি শুধু নয়, ঘরবাড়ি, মায় ডিসপেন্সারিও করে দিয়েছিলেন। পাশকরা ডাক্তার নন—ছিলেন ডিসট্রিক বোর্ডের এক দাতব্য হাসপাতালের কম্পাউন্ডার। তখন লোকে অসুখ-বিসুখে ওঝা-বদ্যিই ডাকত। বেশিদিন আগের কথা বলছিনে—মাত্র পনের-কুড়ি বছর আগে। দেশের সবচেয়ে নেগলেক্টেড এরিয়া তো! বনবাদাড়-ভূত-প্রেত-ওঝা-ডাইনী শালা সমানে রাজত্ব করে এসেছে। এতদিনে না হয় অনেক চেষ্টার পর একটা প্রাইমারি হেলথ সেন্টার হল। তো শালা, সেও এক নাবালক ব্যবস্থা। না আছে ওষুধ, না ভাল ডাক্তার! তার চেয়ে আমাদের নাড়ুবাবুই ধন্বন্তরী! নবীন এলি রে! ও নবীন!

এসেছি।

সীট বলেছিস?

হ্যাঁ।

একটু পরে টাকা আর শিশি নিয়ে ভগীরথপুরে যাবি বাবা। প্রিয়বাবুর ওষুধ আনবি।

প্রিয়নাথ বলে—না, না। ওষুধ কী হবে?

পাগল! খান না খান, ফেলে দেবেন। কিন্তু ওষুধ না আনলে নাড়ু ডাক্তার ক্ষেপে যাবে। নবীন, যাস বাবা—কেমন? সাইকেলটা নিয়ে যাস। পেছনের টায়ারে হাওয়া নেই মনে হচ্ছে। ঘাটে হাওয়া ভরে নিস মোটর অফিসে। কিচেনে একটা শিশি খুঁজে সাফ করে নে। কী হে মাস্টার উঠবে না কী?

বিজয়েন্দু ঘড়ি দেখে বলে—দশটা। এখনও আধঘণ্টা।

তাহলে তুমি গল্প কর। আমি বেরোই। ফিরতে বিকেল হয়ে যাবে প্রিয়বাবু, বুঝলেন? খাবার বারণ করেছি। আপনি খেয়ে নেবেন। বড়-বড় সরপুঁটি মাছ দিয়ে গেছে হেমন্ত জেলে। মাংস হলে ভাল হত আপনার। ঠিক আছে, ওবেলা এসে দেখব।

প্যান্ট-জামা বদলে ধুতি-পাঞ্জাবি পরে নেয় মৃগাঙ্ক। বন্দুকটাও পিঠে নেয়। বেরিয়ে যায়। একটু পরে তার মোটর সাইকেলের আওয়াজ পাওয়া যায়।

বিজয়েন্দু বলে—আজ আর হাঁটাহাঁটি করবেন না। চুপচাপ শুয়ে থাকুন।

প্রিয়নাথ হাই তুলে বলে—হ্যাঁ!

আরও কিছুক্ষণ প্রেততত্ত্ব নিয়ে আলোচনা করার পর বিজয়েন্দু উঠে যায়।...

দুপুর থেকে বিকেলে গভীর ঘুম হল প্রিয়নাথের। স্বপ্নবিহীন ঘুম। সূর্য ডুবতে যাচ্ছে, তখনও মৃগাঙ্ক ফিরল না। তখন সে খামারের পুবদিকের বেড়া গলিয়ে ভৈরবের ধারে চলে গেল। সেই শ্মশানের কাছে দূর্বাঘাসের ওপর বিষ পিঁপড়ের সার থেকে তফাতে বসল। মাথার ভিতর শূন্যতা। শরীর দুর্বল হয়ে রয়েছে এখনও। সে রাতের ঘটনাটা ভাবতে চেষ্টা করল। একটু পরে সূর্য ডুবে গেলে ঠাণ্ডা ধূসর একটা অন্যরকম আলো কালুখাঁর দিয়াড়ের মাঠে এসে দাঁড়াল। মাথার ওপর দিয়ে ঝাঁকে-ঝাঁকে জলহাঁস উড়ে গেল। প্রিয়নাথ ওপারের দিকে তাকিয়ে ছিল। হঠাৎ তার চোখে পড়ল, গাছপালার ফাঁক দিয়ে কে এগিয়ে আসছে। পাড় ধসে রয়েছে ওদিকে। শেকড় উঁচিয়ে কিছু ঝোপ জলে পড়ছে, স্রোতে

তাদের কাঁপন এতদূর থেকেও দেখা যাচ্ছে। সেখানে এসে সে সড়াৎ করে কুমিরের মতো পিছলে জলে পড়তেই প্রিয়নাথ চিনল—কুসুম!

নদীর জলের তলায় চোখ পড়ল এবার। আশ্চর্য, আশ্চর্য, আশ্চর্য! লাল নীল হলুদ সবুজ রঙ-বেরঙের মেঘ চাপ-চাপ জমে আছে। তাকে ছত্রখান ভাঙচুর করে ভেসে আসছে কুসুম। ব্যাপারটা আকাশে ঘটছে এবং জলের তলায় তার প্রতিবিম্ব পড়ছে কিনা দেখতে—নাকি প্রিয়নাথ নিজেই তার পৃথিবীসুদ্ধ উল্টে রয়েছে, টের পাবার জন্যে সে আকাশে তাকায়। কিছু বুঝতে পারে না। গতরাতের ঘটনাগুলো স্যাঁৎ-স্যাঁৎ করে ঘণ্টায়, একলক্ষ ছিয়াশি হাজার মাইল বেগে আনাগোনা করে। কুসুম যত কাছে আসে, তত সে বিচলিত হয়ে পড়ে। মাঝামাঝি এসে কুসুম একবার মুখ তোলে। চুল বেঁধে নেয় তারপর। এবার কিছু ভাঁটিতে সরে যায় সে। দক্ষিণে দহর কাছে গিয়ে হাত বাড়িয়ে আকন্দ গাছটা টেনে ধরে। তারপর সাপের মত বুক পেড়ে ওঠে। বাঁধের নিচে একবার বসে। হয়ত দম নেয়। তারপর উঠে দাঁড়ায়। এবং প্রিয়নাথের দিকে এগোতে থাকে।

পাটবনে যেমন দেখেছিল, সেইরকম ভিজে শরীর কুসুমের! স্তনদুটো ঠেলে বেরিয়ে আসছে, কাঁপছে, দুলছে। কাপড় কাচের মত স্বচ্ছ এবং আব্রু বিনষ্ট। তার মতই যেন শুধু নাক দিয়েই শ্বাসপ্রশ্বাস ফেলছে কুসুম।

প্রিয়নাথ নিষ্পলক তাকায়। কুসুম ধুপ করে সামনা-সামনি একহাত দূরে বসে পড়ে। দূর্বাগুলো ভিজে প্যাচপেচে হয়ে যায়। সে এখনও হাঁফাচ্ছে। —আর কোন কষ্ট হয়নি তো? ভাঙা গলায় এই প্রশ্নটা করে সে বুকটা ডবল কাপড়ে ঢেকে ফেলে।

নতুনবাবু! প্রিয়নাথ কথা বলে না দেখে সে ফের ডাকে।

উঁ?

শরীর কেমন?

ভাল।

কুসুম এদিকে-ওদিকে তাকিয়ে বলে—কাল রাত থেকে বাড়ি ঢুকিনি। ওপারে একটা গাঁ আছে, মকুনপুর—সেখানে আমার পাতানো মা আছে। তার বাড়িতে ছিলাম। ছাড়লে না, দুপুরে খেয়েদেয়ে ভাতঘুমটা দিয়ে বেরিয়ে পড়লাম। আমলাবাগে সন্ধে কাটিয়ে বাড়ি যাব ভাবলাম। তা হঠাৎ চোখ গেল এখানে—দেখি, আপনি বসে আছেন একা। মিগাংবাবু আসবে না তো?

ওকে এত ভয় কেন তোমার?

এমনি। সত্যি বলুন না—আসবে নাকি মিগাংবাবু?

জানি না। সে সকালে চকইসলামপুর গেছে। বিকেলে ফেরার কথা—এখন ফিরেছে কিনা জানি না।

কুসুম হাসিমুখে ওর দিকে তাকায়। —আমার ওপর রাগ করেছেন, নতুনবাবু?

উঁহু।

না, আপনি রাগ করেছেন। ভালো করে কথা বলছেন না। আপনার দিব্যি, আমি জেনেশুনে কোন ক্ষতি তো আপনার করিনি। কতক্ষণ মাথায় মুখে জলের ঝাপটা দিয়েছি, বাতাস করেছি...

করেছ, জানি।

তাহলে কেন রাগ করছেন, বলবেন?

আমার রাগ নিজের ওপর, কুসুম।

হুঁ, আমারও কি নিজের ওপর রাগ কম হয়? আমি মাথা ঠুকি নতুনবাবু, চৌকাঠে মাথা ঠুকে শাপশাপান্ত করি। জ্বালা তো আমার কম নয়। কিন্তু আমি যে অন্যের হাতে ধরা আছি, উপায় কী? যদ্দিন না মরব, তদ্দিন এই ছটফটানি। কুরে-কুরে খাবে শত্তুর পোকা।

প্রিয়নাথ তাকায়। কুসুম কি কাঁদছে? মুখ নামিয়ে কাপড়ের পাড় খুঁটছে সে। একটুখানি চুপচাপ থাকার পর প্রিয়নাথ বলে—কার হাতে ধরা আছ তুমি? কুসুম মাথা দোলায়। —জানি না। মা মরার

সময় বলে গেল, তোকে তার হাতে জিম্মা দিয়ে রেখেছি জন্মের সময় থেকে। খবর্দার, তুই কোন পুরুষ নিসনে কুসুম, অপঘাত হবে।

তুমি তো বিয়ে করেছিলে?

হ্যাঁ। মায়ের কথা অমান্যি করেছিলাম। মাকে বিশ্বাস করিনি। ভেবেছিলাম, দেখি না কী হয়। আর—আমিও তো মেয়ে বটে, আমার সাধআহ্লাদ ঘর-সংসার ছেলেপুলে...দম টেনে সামলে নিয়ে সে ফের বলতে থাকে—তা পুরুষ আমার সইল না।

কেন, কী হল?

বিশ্বাস করবেন বললে?

করব।

প্রথম রাতেই শুতে গিয়ে দেখি ঘরে সাপ ঢুকেছে। শোওয়া হল না। সাপটা খুঁজে বের করতে পারলাম না। দরজা বন্ধ করে দাওয়ায় শোব, আমি মাদুর পাতছি, আমার পুরুষ গেল পেচ্ছাপ করতে উঠোনের গাব গাছের কাছে—হঠাৎ কী দেখলে সেখানে, ভয় পেয়ে অজ্ঞান হয়ে গেল। সারারাত ওকে নিয়ে কেটে গেল—জ্ঞান হল না। তখন শিমুলিয়ার ওঝা ডেকে আনলাম। ওঝা বললে, অমানুষের ছটা লেগেছে। আর আমাকে বকাবকি করে বললে, তুমি গুনিনের বেটি গুনিন হয়েও অসুখ চিনতে পারছ না? এ বাঁচবে না। এর গায়ের রক্ত হলদে হয়েছে। আর সাতদিন মেয়াদ। বিকেলে একবার পেটের ধান্দায় স্বাধীনদির বাড়িতে গেলাম—ফিরে এসে দেখি পুরুষ পালিয়েছে।

আর সাপটা?

সাপটা? ঘরের কপাট খুলে চৌকাঠে লম্ফ জেলে রেখেছি। উঠোনে রান্না চাপিয়েছি। বসে থাকতে থাকতে আড়চোখে দেখি, সাপটা লম্ফর সামনে ফণা তুলল। ফণাটা অনেকক্ষণ দোলাল। তারপর মুখ নামিয়ে সরসর করে চৌকাঠ ডিঙ্গিয়ে বেরিয়ে এল। দাওয়া থেকে নেমে গাবতলায় গিয়ে ঝোপে ঢুকল।

তুমি তোমার পুরুষের সঙ্গে চলে গেলেই পারতে? কোথাকার লোক সে?

বহরমপুরের। সেখানে রিকশা চালাত। ভেবেছিলাম, এখানেও রিকশাটিকসা চালাবে। আমি যা করে খাচ্ছি তাই করব। চলে যাবে হেসেখেলে।

আর তার সঙ্গে দেখা হয়নি?

না। শুনেছিলাম, রোগে ভুগেভুগে নাকি মারা পড়েছিল।

কতদিন আগের কথা?

তা দেড়-দুবছর হল।

কুসুম!

উঁ?

আমি একবার দেখতে পারি, তুমি যদি রাজি হও!

তোমাকে বিয়ে করি।

কুসুম মুখ নামিয়ে বলে—ছিঃ! আমি কি আপনার যুগ্যি মেয়ে? আপনি উঁচু জাত—ভদ্রলোক, শিক্ষিত মানুষ। আমি ছোট জাত—লেখাপড়া জানিনে...

ওসব কিছু নয়। কথা বলি শোন। এখান থেকে তোমাকে নিয়ে যাব। এমন জায়গায় নিয়ে যাব...

কোথায়?

অনেক দূরে। ধরো—কলকাতা।

হুঁ, তারপর সাধ মিটে গেলে গলাধাক্কা দিয়ে পথে বের করে দেব। ...কেমন হাসে কুসুম। —এদেশে অনেক এমন হয়েছে, নতুনবাবু—অনেক। চণ্ডী চৌকিদারের মেয়েকে এক শহুরে বাবু এসে নিয়ে গেল। এখন শুনি, সে মেয়ে বাজারের গলিতে সেজেগুজে সাঁঝ-সকালে দাঁড়িয়ে থাকে।

আমাকে কি তুমি তাই ভাবছ?

আমি মানুষকে বিশ্বাস করি না, নতুনবাবু। মায়ের শিক্ষা। মা পইপই করে বলে গিয়েছে—অমানুষকে বিশ্বাস করিস কুসুম, মানুষকে নয়।

প্রিয়নাথ ক্ষুব্ধ হয়ে বলে—ঠিক আছে। বিশ্বাস কর না। করবে না। তাহলে কেন আমাকে জ্বালাতে এলে এখন? বেশ তো বসে ছিলাম চুপচাপ।

সন্ধ্যা নেমে গেছে। অন্ধকার হয়েছে কিছুটা। কুসুমের চেহারা অস্পষ্ট হয়ে পড়ছে।

হঠাৎ ওর দিকে তাকিয়ে চমকে ওঠে প্রিয়নাথ। সেই জ্বলেজ্বলে নীল চোখ! তার দিকে নিষ্পলক তাকিয়ে আছে কুসুম। প্রিয়নাথ মুহূর্তে আড়ষ্ট হয়ে সিগারেটের প্যাকেট বের করে বলে—সিগ্রেট খাবে?

কুসুম বলে—বাসায় যান নতুনবাবু। স্বাধীনদি আপনাকে দেখতে এসেছে।

কুসুম! ধমক দেবার চেষ্টা করে প্রিয়নাথ।

স্বাধীনদি লোক পাঠাচ্ছে, আপনাকে খুঁজতে। এক্ষুনি এসে পড়বে—চলে যান।

তুমি কী করবে?

নতুনবাবু, পালান।

বিরক্ত হয়ে প্রিয়নাথ বলে—ভ্যাট্! তুমি মাঝে-মাঝে পাগলামি কর কেন কুসুম? বেশ বুঝতে পারছি, আমার সঙ্গে ধোঁকাবাজি করছ। সব তোমার বদমাইসী মিথ্যে!

কুসুম হঠাৎ উঠে দাঁড়ায়। তারপর শ্মশানবটের দিকে দৌড়ে চলে যায়। প্রায় শূন্যে ভেসে যাওয়ার মত—এবং অন্ধকারে সে অদৃশ্য হয়ে যায়। সেই সময় জোরাল টর্চের আলো পড়ল বাঁধের ওপর কিছুটা দূর থেকে।

প্রিয়নাথ উঠে দাঁড়ায়।—কে?

প্রিয়বাবু, আসুন। অন্ধকারে একা কী করছেন ওখানে?

মৃগাঙ্ক। বাঁধে উঠে প্রিয়নাথ বলে—কখন ফিরলেন?

এইমাত্র। স্বাধীন এসেছে। কে ওকে বলেছে—প্রিয়বাবুর অসুখ বেড়ে গেছে।

ওর আবার ওইরকম স্বভাব। আমার লোকজনের কার অসুখ, কার কী সমস্যা—সব খোঁজ ওর পাওয়া চাই। ভাবখানা এমন—যেন আমি কোন কর্তব্যই করিনে!...

প্রিয়নাথ চুপচাপ হাঁটে।

প্রিয়বাবু!

বলুন?

কে ছিল আপনার কাছে? কুসুম না?

হ্যাঁ।

বিপদে পড়বেন, এখনও বলছি—ওকে অ্যাভেয়েড করুন। ও ভীষণ ডেঞ্জারাস মেয়ে! যদি সত্যিসত্যি প্রেমালাপ করতে চান—বলুন না খুলে, মেয়ে জোগাড় করে দিচ্ছি। ...মৃগাঙ্ক অমানুষের মত হাসতে থাকে। ফের বলে—আশ্চর্য সাহস ওর! রাতে এত কাণ্ডের পর ফের আপনার কাছে চলে এসেছে! আমার তো ভীষণ অস্বস্তি হচ্ছে—ও কেন আপনাকে সবসময় ফলো করবে? গতবছর এখানে এক গ্রামসেবক এলেন—ইয়ং ম্যান। তারপর বেচারা কুসমিকে সবজিচাষের সায়েন্টিফিক প্রসিডিওর বাতলাতে গেলেন। কদিন পরে শুনি রিকশো করে হাসপাতালে পাঠানো হয়েছে—সোজা বহরমপুর। কুসমির হাতে এক গ্লাস জল খেয়েছিলেন নাকি। যাই হোক, ভদ্রলোক কেসফেস করেন নি। রাতারাতি চাকরি ছেড়ে পালালেন। নাকি বদলি হয়েছিলেন। আমি ব্লকটকের ধার ধারিনে। স্বাধীনভাবে চাষবাস করি। যা শুনেছি, বললাম।

মৃগাঙ্ক বাড়াবাড়ি করে বলছে, তা প্রিয়নাথ বুঝতে পারে। একরকম কী ঘটেছিল, তা বিকৃত করে বর্ণনা করছে—তাতে কোন ভুল নেই। কিন্তু কুসুমের কাছে কোন অলৌকিক শক্তি আছে, তা এবার টের পেয়েছে প্রিয়নাথ! আশ্চর্য, সেরাতের মত ঠিকঠাক বলে দিল স্বাধীন তাকে দেখতে এসেছে! আর

ওই নীল রঙটা চোখে কোত্থেকে আসে ওর? গতরাতে তো একটুও ছিল না। এখন এল হঠাৎ। এ রহস্যের কী সূত্র আছে?

যত একথা ভাবল, গা শিউরে উঠতে লাগল প্রিয়নাথের। সেইসঙ্গে এক অজানা বিপদের আতঙ্কে সে ক্রমশ কুঁকড়ে গেল। মৃগাঙ্ক ঠিকই বলেছে, ওকে এড়িয়ে চলাই ভাল।

কিন্তু ওই দুর্লভ মায়ায় ভরা সুন্দর শরীর! তার ঠোঁট, নাক, শ্বাসপ্রশ্বাসের কীরকম মিষ্টি গন্ধ, তার স্তনদুটি—

গগন ঠিকই বলেছে—ও মেয়ে পৃথিবীর নয়, আকাশের।...

সেরাতে স্বাধীন বেশিক্ষণ বসেনি খামারে। প্রিয়নাথকে শরীরসংক্রান্ত দুচারটে প্রশ্ন করে সব জেনে রিকশোয় বাড়ি ফিরে যায়। স্বাধীনের ঠোঁটে একটা বিশেষ ধরনের হাসি ছিল তা লক্ষ করেছিল প্রিয়নাথ। অর্থাৎ—কী, এখন টের পেলেন তো কুসুমের সত্যিসত্যি অলৌকিক শক্তি আছে না নেই? অবশ্য মদ খাওয়াটা চেপে জল খাওয়ার কথাটাই মৃগাঙ্কের বুদ্ধিমত চালাতে হয়েছিল। স্বাধীন মদের ব্যাপারে ভীষণ চটা নাকি, মৃগাঙ্কের হুঁশিয়ারি ছিল।

পরদিন দুপুরে প্রিয়নাথের নেমন্তন্ন ওবাড়ি। মৃগাঙ্ককেও পইপই করে বলে যায় স্বাধীন। মৃগাঙ্ক বলেছিল, সময় পেলে যাব। মাষকলাই পাঠাব একট্রাক। সঙ্গে হয়ত আমাকেই যেতে হবে।

তাই দাঁড়ায় শেষ অব্দি। সোনারপুর মার্কেটিং কোঅপারেটিভের দিকে ট্রাকের সঙ্গে রওনা দেয় মৃগাঙ্ক। প্রিয়নাথ একটা রিকশো করে ভগীরথপুর গেল নেমন্তন্ন রাখতে।

ভেবেছিল, বিজয়েন্দু নিশ্চয় থাকবে—বাড়িতে অতিথি আসছে যখন। কিন্তু সে স্কুলে গেছে। এটা ভাল মনে নিল না প্রিয়নাথ। ঠাকুরবাড়িতে দাঁড়িয়ে ছিল স্বাধীন—অপেক্ষা করছিল তার? একটু বিস্মিত হল প্রিয়নাথ। সে তো 'অমানুষ' নয়—নিতান্ত মানুষ। কুসুমের অলৌকিক তার কাছে নেই—চোখে নেই উজ্জ্বল নীল কোন বাতি! তার দৃষ্টি শূন্য—খসখসে, শুকনো গাছের মত নিরর্থ। স্বাধীন কি সত্যিসত্যি কিছু পেল তার মধ্যে?

নাকি কুসুমের গন্ধপোকার মউ-মউ করা সৌরভে আপ্লুত স্বাধীন অনুরাগিণী? মনে মনে হাসে প্রিয়নাথ।

আসুন, আসুন! দাদা এল না? স্বাধীন আজ আর ঘোমটাটা তোলে না মাথায়। এলোচুল পিঠে একটা প্রগলভতার মত ঝাঁকাল। —হুঁউ, জানতুম আসবে না। এদিকে আমার কর্তাবাবুও ছেলে ঠ্যাঙানো ছাড়া থাকতে পারেন না। কাল একটা কামাই করেছে, মাস্টারি চলে যাবে না?

শ্বশুরের স্কুলে জামাইয়ের মাস্টারি চলে যাবে কী?

স্বাধীন দারুণ হাসে।

সে-ই নিয়ে যায় তাকে। বিছানার দিকে আঙুল নির্দেশ করে সে। —আরামে হাত-পা ছড়িয়ে বসুন। চানটান তো করেছেন মনে হচ্ছে।

প্রিয়নাথ একটু ভদ্রবেশে এসেছে। নতুনকাচা প্যান্টশার্ট পরনে, পালিশকরা কুয়োভেডিস জুতো। সে একটু ভেবে নিয়ে বিছানাতেই বসে —তাকিয়া টেনে নেয় কোলে। মিষ্টি হাসে। —একা একা যাব! কী কাণ্ড দেখুন তো! মৃগাঙ্কদা অদ্ভুত মানুষ—

বাধা দিয়ে স্বাধীন বলে—অদ্ভুত তো আপনাদের মাস্টার ভদ্রলোকটিও। জেনেশুনে—মরুক গে। আপনি এসেছেন তো—তাহলেই হবে।

একটা অ্যাসট্রে চাই।

দিচ্ছি। বলে স্বাধীন কোনার শোকেস খুলে পুতুলের রাজ্য থেকে একটা শামুকের অ্যাসট্রে এনে দেয়। তারপর সামনে মোড়ায় বসে। পায়ের ওপর পা তুলে দেয়। রান্নাটান্না একঘণ্টা আগে শেষ। এখনই খাবেন—না একটু দেরি করব?

খাচ্ছি। বলে প্রিয়নাথ সিগারেট ধরায়।

স্বাধীন ঠোঁট টিপে হাসছিল। যতক্ষণ প্রিয়নাথ প্রথম ধুঁয়ো নিজের ডানদিকে সাবধানে ছড়িয়ে দিতে

থাকল, কিছু বলল না। প্রিয়নাথ ঘুরলে তখন বলে সে—কুসুম কী খাইয়েছিল? স্রেফ জল? আরেকবার বলুন তো, শুনি?

প্রিয়নাথ মিটিমিটি হাসে শুধু।

আপনি মদ খান কেন?

না, তেমন কিছু নয়। একটু আধটু। সেও কেউ অফার করলে। আমার হ্যাবিট নেই।

কুসুম ডেকেছিল, নাকি নিজে থেকে গিয়েছিলেন ওর বাড়ি?

ডাকেনি। নিজেই গিয়েছিলাম—নিছক কিউরিসিটি।

স্বাধীন হাসতে হাসতে বলে—হুঁউ, কিউরিসিটি! ওকে বিয়ে করতে চেয়েছিলেন?

এ্যাঁ! প্রিয়নাথ চমকে ওঠে এবং হতবাক হয়ে পড়ে।

লজ্জার কিছু নেই। আপনি সত্যি কথাটা বলুন না মশাই, তারপর আমি যা বলার, বলছি। বিয়ে করবেন বলেছিলেন ওকে?

কে বলল আপনাকে? কুসুম?

আমিও কুসুমের মত ডাকিনীবিদ্যা জানি। আপনি স্বীকার করুন আগে।

হ্যাঁ। বলে থাকতে পারি। মদের নেশায়।

মদের নেশায়? সজ্ঞানে নয়—তাই না?

তাছাড়া কী বলব?

আপনাকে একটা কথা বলে রাখি। কুসুমের কোন উপায় নেই। ওর এই বয়স—ফ্র্যাঙ্কলি বলছি, ভোগ-আহ্লাদের বয়স। কিন্তু ওর মা হারামজাদি ওর সর্বনাশ করে গেছে। আপনারা তো সুপার নেচারাল পাওয়ারে বিশ্বাস করেন না—আমি করি। ওর জন্মের পরই কোন প্রেতশক্তিই বলুন কিংবা অন্যকিছু, তার কাছে জিম্মা দিয়ে রেখেছে ওকে। কুসুমকে সে কিছুতেই অন্যপুরুষের ছায়া লাগতে দেবে না। আপনি—পরীক্ষা করে দেখতে পারেন।...স্বাধীন কণ্ঠস্বরটা চাপা করে এবার। —দুষ্ট-বদমাসের তো অভাব নেই দেশে। অজস্র লম্পট ঘুরে বেড়াচ্ছে। আর ওই বুনো মেয়ে মাঠেজঙ্গলে ঘোরে। অনেকে অ্যাটেম্পট নিয়েছিল, কুসুমই বলেছে—তারা কী ভীষণ শাস্তি পেয়েছে, ভাবতে পারবেন না। আগে নদীর ওপারে জঙ্গলে বাউরিদের একটা লোককে মরে পড়ে থাকতে দেখা যায়। গায়ের রঙ কেমন কালো—বাজ পড়লে বা সাপে কাটলে যেমন হয়। সবাই তো সাপে কাটা ভেবে আর উচ্চবাচ্য করলে না। পরে কুসুম আমাকে যা বলল, শুনে আমি তো ভয়ে কাঠ। হতভাগিনী কুসুম! কী সর্বনাশের সঙ্গে ওকে ঘর করতে হচ্ছে!

প্রিয়নাথ চুপচাপ সিগারেট টানে।

ওকে রেপ করতে গিয়েছিল লোকটা। আর—রেজলাপাড়ার সেই মুসলমান ছেলেটি? বেশ অবস্থাপন্ন ঘরের ছেলে। বন্দুক আছে ওদের। বিলে গেল পাখি মারতে। ফিরল। বোবা একেবারে। ফ্যালফ্যাল করে তাকায়, কথা বলতে পারে না। জড়ভরত হয়ে গেল দিনে দিনে। এখন তো চলাফেরাও করতে পারে না। হাত-পা প্যারালেসিসে অবশ। কত খরচা করল চিকিৎসায়—কলকাতায় গিয়ে থাকল কতদিন। কিছু হল না।

প্রিয়নাথ মুখ তোলে।

আবার কী? কুসুমের কীর্তি। কুসুমকে ধরেছিল! পরে কুসুম ডিটেলস ঘটনাটা বলে আমাকে। এগুলো কিন্তু কেউ জানে না। জানলে হতভাগিনী মেয়েটাকে খুন করে ফেলবে। আরও ইনসিডেন্ট আছে এরকম। সাবধান. আপনি কিন্তু ভুলেও এসব বলবেন না কাকেও।

মৃগাঙ্কদাকে ও কেন অত ভয় করে?

স্বাধীন কেন কে জানে, মুখটা নামায়। তাবপর আস্তে বলে—আমি জানিনে। দাদাকেই জিজ্ঞেস করবেন।

করেছিলাম। স্পষ্ট জবাব পাইনি।

আপনার খাবার ব্যবস্থা করি। ...বলে হঠাৎ ওঠে স্বাধীন। বেরিয়ে যায়।

একটু পরে ডেকে নিয়ে যায় নিবারণ নামে চাকরটা। পাশের ঘরে ডাইনিং টেবিল রয়েছে। সম্ভবত বিজয়েন্দুর জীবনযাপন প্রণালী শহুরে এবং 'মডার্ন' যাকে বলে। প্রিয়নাথ বসে পড়ে।

একা খাব? আপনি বসবেন না?

নিশ্চয় বসব। আমারও খিদে পেয়েছে।...বলে স্বাধীন মৃদু হেসে সামনাসামনি বসে।

রান্না আপনি করলেন, না ঠাকুর?

কিছু আমি, কিছু ঠাকুর। নকড়ি! ও ঠাকুরমশায়! স্বাধীন ডাকে। —একবার বাবুকে শ্রীমুখটা দেখাও।

পনের-ষোল বছরের একটি সুন্দর চেহারার ছেলে, খালি গা, পৈতে রয়েছে, কোমরে গামছা জড়ানো, হাসিমুখে এগিয়ে আসে।

ইনিই আমার নকড়িচন্দ্র। আপনাদের বীরভূমেরই ছেলে।

প্রিয়নাথ বলে—তাই বুঝি? বীরভূমের কোথায় ভাই?

নকড়ি বলে—লাভপুরের দিকে।

স্বাধীন বলে—ওর সামনে প্রশংসা করতে চাইনে। ওকে পেয়ে কী বাঁচা যে বেঁচেছি, ভাবতে পারবেন না। রান্নাটান্না আমি পারিনে—শিখিওনি। গেছো মেয়ের মত কাটিয়েছি। তবে হ্যাঁ, পিকনিকের রান্নায় আমি এক্সপার্ট। মাঝেমাঝে বহরমপুর থেকে আমার বন্ধুরা আসে ভৈরবের ওপারে পিকনিক করতে। সে এক থ্রিল! শীত পড়ুক—তখন দেখবেন।

কেষ্ট মালী এসে দাঁড়ায় বারান্দায়। হাতে একটা বাটি। —ভারতী খাচ্ছে না গো। এ এক সমিস্যেতে পড়া গেল। ব্লকের পশুডাক্তোরবাবুকে খবর দেবেন নাকি একবার?

স্বাধীন এঁটো হাতে ওঠে। —আর পারা যায় না বাবা! ব্লকের পশুটশুর কর্ম নয়। তারা হরিণের কী বোঝে? চল তো—দেখি। অত অধৈর্য হলে তো চলে না। প্রিয়বাবু, এক মিনিট।

স্বাধীন বেরিয়ে যায়। ততক্ষণ নকড়ির জীবনী সংক্রান্ত কিছু প্রশ্ন করে সময় কাটায় প্রিয়নাথ। মাঝে মাঝে দু-এককুচি স্যালাড কামড়ায়।

স্বাধীন ফিরে আসে দু-মিনিট পরে। এসে ভাত মাখতে-মাখতে বলে—কেষ্টকেও ভূতে ধরেছে। খায় না ভারতী! খাবে না কেন? আসলে কি হয় বুঝলেন? জন্তুরাও বুঝতে পারে ভালবাসার সত্যি-মিথ্যে। আজ সকালে কতক্ষণ আমার সঙ্গে ছোটাছুটি করে গেল। যেই কেষ্ট সামনে এল, অমনি ব্যাজার হয়ে কোলে ঢুকল। মাইনে করা লোক দিয়ে তো এসব হয় না। বুঝলেন প্রিয়বাবু, ছেলেবেলা থেকে আমিও কিন্তু কুসুমের মত একটা বিদ্যে রপ্ত করেছি। আমি ওদের কথা বুঝতে পারি। ব্যাপারটা কমিউনিকেশন মিডিয়ামের। বাবা এটা দারুণ জানতেন। আমি অতটা নয়—অল্পস্বল্প।

দেয়ালের একটা টিকটিকি দেখিয়ে প্রিয়নাথ বলে—বলুন তো, ওই টিকটিকিটা কী বলছে এখন?

স্বাধীন মুখ ঘুরিয়ে প্রাণীটা দেখে নিয়ে শুধু চোখে হাসে। ও কী হাসি! প্রিয়নাথের বুকের ভিতরটা কেমন করে। ঠোঁটে আলগোছে একটু ভাত নিয়ে আস্তে ঠেলে দিতে দিতে স্বাধীন উজ্জ্বল চোখে হাসি রেখে ওর দিকে তাকিয়ে থাকে। চিবুনো ও গেলা শেষ হলে আস্তে বলে—পারি বলতে। নকড়ি, হাঁ করে কী দেখছিস? আর কীসব আছে নিয়ে আয়।

নকড়ি বেরিয়ে গেলে সে বলে—টিকটিকিটা বলছে, আহা, কী হাস্যকর দুর্ঘটনা। প্রিয়বাবু নামক ভদ্রলোকটির দুর্দশা দেখিয়া যারপরনাই দুঃখিত।...হাসতে হাসতে চেয়ারে চিতিয়ে বসে স্বাধীন। মাথাটা ঘষা খায়। চুলগুলো দুপাশে প্রচণ্ড দোলে।—কী? আর শুনবেন?

তাই বলছে বুঝি?

বলছে। ...হাসির চোটে চোখে জল এসে গেছে স্বাধীনের।

প্রিয়নাথ অন্যমনস্কভাবে জানলার দিকে তাকিয়ে বলে—কিন্তু প্রিয়বাবু তো অস্বাভাবিক কাজ করেনি। যা স্বাভাবিক, যা মানুষের পক্ষে সঙ্গত—তাই করেছে! ফুল ফুটলে সবাই আকৃষ্ট হয়।

নিশ্চয় তো। ফুল বাগানেও ফোটে, বনেও ফোটে। বনজ কুসুম!

হ্যাঁ, বনজ কুসুম। ঠিক বলেছেন।

কিন্তু স্যার প্রিয়বাবু, বনজ কুসুম দেখতে চমৎকার হলেও তা থেকে বিষফল হয়।

এ প্রগলভতা বাড়াবাড়ি মনে হয় প্রিয়নাথের। সে বলে—দেখুন, মানুষ—একমাত্র মানুষই বোধ হয় এটা পারে। ইচ্ছে করেই—ডেলিবারেটলি অমৃতের বদলে বিষ খেয়ে জ্বলে মরতে চায়।

আমি আপনাকে বারণ করছি নে। জ্বলুন, পুড়ুন, আপনার ইচ্ছে।

রাগ করলেন?

না। হিংসে।

প্রিয়নাথ চমকে তার দিকে তাকায়। স্বাধীন কিন্তু হাসছে। —কী বললেন?

হিংসে।

কিসের?

কুসুমের প্রতি হিংসে হচ্ছে বললে কি ভাল লাগবে আপনার?

কে জানে ভেবে দেখিনি।

আপনি অত আস্তে নির্জীব মানুষের মত কথা বলেন কেন?

হয়ত আমি দুঃখবাদী মানুষ, তাই। হয়ত বেশি দম নিয়ে পৃথিবীতে আসিনি, তাই অল্পেই হাঁপিয়ে পড়ি।

নকড়ি এসে প্লেটগুলো রাখে টেবিলে। স্বাধীন নিঃশব্দে সেগুলো বিলিবন্টন করতে থাকে। কিছুক্ষণ কোন কথা বলে না। প্রিয়নাথও চুপচাপ আলগোছে খায়। নকড়ি সরে গেলে সে কৌতুকের ছলে বলে—আমি ফ্র্যাঙ্কলি বলছি, আপনি ফ্র্যাঙ্কলি আলোচনা করছেন যখন, কুসুমকে আমি ভালবেসে ফেলেছি। এ আমার অকপট স্বীকারোক্তি। কী করব? আপনার কুসুমের মত আমিও আমার ভালবাসার ইচ্ছের কাছে ধরা আছি। আমারও হয়ত কোন উদ্ধার নেই।

বেচাবি কুসুম! যে ওকে দেখে, সেই ওকে ভালবেসে ফেলে।

সেটা তাদের অপরাধ নিশ্চয় নয়।

নয়ই তো। নেচার'স্ কল্।

কী বললেন?

নেচার'স্ কল। স্বাভাবিক কথায় মানুষ যে জন্যে ল্যাট্রিনে যায়, খায়, ঘুমোয়।

আপনি আমাকে নিয়ে হয়ত জোক করছেন। আমি কিন্তু সিরিয়াসলি বলছি। স্বাধীন হাসতে হাসতে ফের চেয়ারে চিতিয়ে বসে। মাথা এদিকে-ওদিকে দোলে। তারপর সে উঠে দাঁড়ায়। বলে—ওখানে বেসিন রয়েছে। তোয়ালে সাবান আছে। হাতমুখ ধুয়ে ওঘরে চলে আসুন। পান খাওয়া অভ্যেস আছে?

একটু-আধটু।

সবই আপনার একটু-আধটু? পুরোটা নয়? তাহলে ভালবাসাটাও নিশ্চয় ওইরকম একটু-আধটু! ...বলে স্বাধীন বেরিয়ে যায়।...

খানিক পরে আগের মত সেই বিছানায় হেলান দিয়ে বসেছে প্রিয়নাথ। স্বাধীনও ইজিচেয়ারটা টেনে হেলান দিয়েছে! দুজনেই পান চিবোচ্ছে। স্বাধীনের ঠোঁট শিগগির লাল হয়ে উঠেছে। মাঝে-মাঝে সে জিভ বের করে রঙ দেখে নিচ্ছে। এ অভ্যাস অনেকের থাকে। প্রিয়নাথ পায়ের দিকে জানলার পর্দা টেনে দিয়ে এল। সূর্য ঢলেছে—রোদ আসছিল। —মাস্টারমশাই কখন ফেরেন?

পাঁচটা হয়ে যায়। বসুন, এসে পড়বেন এক্ষুণি।

এক্ষুণি কী? মোটে তো তিনটে বাজে!

ভাতঘুমের অভ্যেস নিশ্চয় আছে? একটু-আধটু। আপনার ভাষায়!

অবশ্যই।

শুয়ে পড়ুন।

আপনি?

আমি একবার আমার চিড়িয়াখানায় যাব।

ঠিক আছে। উইথ ইওর পারমিশন—গড়িয়ে নিই।

হ্যাঁ, একটু-আধটু।

হাসতে হাসতে বালিশে মাথা রাখে প্রিয়নাথ। চোখ বুজে বলে—প্লীজ, বেশি ঘুমিয়ে পড়লে জাগিয়ে দেবেন কিন্তু। আপনার কর্তাবাবু এসে নিজের বিছানায় অন্য লোককে শুয়ে ঘুমোতে দেখলে ঘাবড়ে যাবেন। তাছাড়া মাস্টারমশাইদের আমি ভীষণ ভয় করি।

মনে হয় না। হয়ত আপনাকে দেখতেই পাবেন না।

প্রিয়নাথ চোখ বুজে থেকে টের পায় স্বাধীন বেরিয়ে গেল। বাইরে নানারকম পাখির ডাক, গ্রামীণ শব্দপুঞ্জ—ধীর, সুদূর ও গভীর, গাভীর হাম্বা, ফের পাখির ডাক...প্রিয়নাথ ঘুমিয়ে পড়ে। তারপর স্বপ্ন আসে। ভৈরবের জলে সে ভেসে চলেছে। মৃগাঙ্ক পদ্মার সঙ্গমে চরে পাখি মারতে যাচ্ছে, প্রিয়নাথকে নিল না সঙ্গে। স্বাধীন তাকে বলছে, কী মশাই, কুসুমকে বিয়ে করবেন? কুসুম কোথাও পালিয়ে গেছে। প্রিয়নাথ পাগল হয়ে খুঁজছে। কী যে কষ্ট..

প্রিয়বাবু, প্রিয়বাবু?

লাল চোখে তাকায় প্রিয়নাথ। স্বাধীনের আঙুল এইমাত্র তার বুক থেকে সরে গেল বুঝতে পারে। কিছু কি তুলে নিল? একটুখানি খালি লাগে, দেহের ভিতরে কোথাও একটা ছোট্ট গর্ত হল।

উঠুন। সন্ধ্যা হয়ে এল যে! আর কতক্ষণ ঘুমোবেন?

প্রিয়নাথ ধুড়মুড় করে উঠে বসে। —উনি ফিরেছেন?

না। হয়ত স্কুল থেকেই কোথায় বেড়াতে বেরিয়েছেন। খেয়ালী মানুষ।

প্রিয়নাথ অপ্রস্তুত মুখে বলে—ইস্, কী বিচ্ছিরি ঘুম! চলি।

যাবেন 'খন। চা-ফা খান তো।

চায়ের কাপ স্বাধীনের হাতে। বিছানায় রেখে সে বেরিয়ে যায়। একটু পরে এসে বলে—চা ঠাণ্ডা হয়ে গেল যে! জল দেবেন মুখে-চোখে?

থাক। বলে চাটা কয়েক চুমুক শেষ করে ফেলে প্রিয়নাথ। নেমে আসে বিছানা থেকে। সিগারেট জ্বেলে সোজা দাঁড়ায়। স্বাধীন তার চেয়ে কত ইঞ্চি ছোট আন্দাজ করে!

চলুন বাগানে যাই।...স্বাধীনের চোখে ইচ্ছেটা ঝলমল করে ওঠে।

দেরি হয়ে গেল বড্ড। আজ আর বাগানে নয়।

কাজ, কাজ কীই বা আছে এমন! চলুন, গল্পসল্প করি। তারপর বেরোবেন।

না গিয়ে পারে না প্রিয়নাথ! কিন্তু ক্রমশ তার মনে একটা সংশয় খচখচ করতে থাকে—তাকে নিয়ে কী যেন নিষ্ঠুর খেলা খেলছে মৃগাঙ্কবাবুর বোন। স্বাধীনের নির্বিকার আচরণ বা ভদ্রতা বা অতিথি সৎকারের মধ্যে একটা খেলা-খেলা ভাব মাথা নাড়া দিচ্ছে যেন। কুসুমকে ভালোটালো বাসার সরল স্বীকারোক্তি কি সত্যিসত্যি কোনরকম অদ্ভুত হিংসে ঈর্ষা জাগিয়ে দিয়েছে মহিলার মনে? এ যেন লেজে খেলানোর ব্যাপার। এ যেন খর অভিসন্ধি নিয়ে বোঝাবুঝির চক্রান্ত। আরও গভীরতর স্বীকারোক্তি চাই কি আপনার, স্বাধীন প্রিয়নাথ মনে-মনে উদ্বেগ নিয়ে বলে। আপনি কি মারাত্মক আঘাত দেবার চূড়ান্ত সময়ের অপেক্ষা করছেন, পাচ্ছেন না—তাই এবার নির্জন বাগানে জন্তুজানোয়ারদের খাঁচার কাছে নিয়ে এলেন আমাকে?

বাঁদরের খাঁচা খুলতেই বাঁদরটা একলাফে এসে কোলে চাপে স্বাধীনের। পিটপিট করে তাকায় সে প্রিয়নাথের দিকে। স্বাধীন হাসতে হাসতে বলে—কী মটরবাবু, ভদ্রলোককে দেখে কী মনে হচ্ছে? উঁ?

সে বাঁদরটা মুখের কাছে কান রেখে তারপর ফের বলে—হুঁ, কী বলছে জানেন? বলছে—ভদ্রলোকটি অতিশয় গোবেচারা লাজুক মানুষ। সে কী মটরবাবু? ও কী বলছিস? মোটেও না—মোটেও না। উনি কী করেছেন জানিস?...স্বাধীন প্রিয়নাথের দিকে একবার চটুল তাকিয়ে ফের শুরু করে—উনি এদেশে এসেই কেউটে সাপ ধরতে হাত বাড়িয়েছেন। না রে বাবা, না—তুই জানিস নে, বিষাক্ত সাপ ধরা অভ্যাস ওঁর আছে। তাই ধরতেই তো এসেছেন!

প্রিয়নাথ এইসব কথা কানে না নিয়ে ময়ূরদুটো দেখতে থাকে। অনর্গল ওইধরনের চটুল রসিকতার পর বাঁদরটা আচমকা প্রিয়নাথের গায়ে ফেলে দেয় স্বাধীন।

প্রিয়নাথ শশব্যস্তে ঝেড়ে ফেলার চেষ্টা করতে পারে না। বাঁদর তার কাঁধে চড়ে বসে। অস্বস্তিতে কাঠ হয়ে দাঁড়িয়ে থাকে প্রিয়নাথ—আর স্বাধীন হাসিতে লুটোপুটি খায়।

হঠাৎ প্রিয়নাথ লক্ষ করে বাঁদর তার কানে সুড়সুড়ি দিচ্ছে। সে রোমশ ছোট্ট হাতটা সরিয়ে দেয়। কিন্তু দুপায়ে কাঁধ আঁকড়ে দুটো হাত চালিয়ে ব্যাটা তার গলায় নাকে মুখে হালকা খামচা-খামচি শুরু করে। প্রিয়নাথ বিরক্ত হয়ে আত্মরক্ষার চেষ্টা করে, কিন্তু মুখে হাসি রাখতে হয়। স্বাধীন হেসে ভাঙে। তার শাড়ি পিছলে যায়, ফুটে ওঠে গলার নিচের উজ্জ্বল মাংস আর সবুজ ঢাকনা ঠেলে ওঠা স্তনদ্বয়, বগল আর সরল বাহু জোরাল অনুরাগ ছড়াতে থাকে—মনে হয় নারীত্বের নোনা স্রাবে ভিজে উঠছে ঘাস। তারের মরচেধরা খাঁচা, দিনশেষের বাগান, আর নির্জনতা স্যাঁতসেতে হয়ে উঠছে সেই তীব্র নারীত্বের ক্ষরণে।

চকিত বিহ্বলতায় প্রিয়নাথ তখন করে কী, সে দুহাতে বাঁদরটা ধরে শরীর থেকে ছাড়িয়ে, গাছ থেকে ডালপালা ছাড়ানোর টানে ঝুঁকে যায় স্বাধীনের দিকে—কড়া গলায় বলে, আপনার মটরবাবুকে নিন তো!

এর ফলে তার ও স্বাধীনের একটা অনিবার্য শারীরিক সংযোগ ঘটে যায়। স্বাধীন বাঁদরটা নিতে গিয়ে একবার প্রিয়নাথের চোখদুটো দেখে, মুখ নামায়। বাঁদর তার বুকে যায় ফের।

একটু সরে যায় প্রিয়নাথ। জামা ঝাড়পোছ করে রুমালে। চুল ঠিকঠাক করে। যা বলেছিলেন! ভীষণ দুষ্টু তো আপনার মটরবাবু!

আপনার লাঞ্ছনার এখনও বাকি রইল।

বুঝতে পেরেছি।

আরেকদিন হবে।

পাগল! আর আমি ওর ত্রিসীমানায় আসছিনে।

না এসে পার আছে ভাবছেন? জন্তুজানোয়ারের সংস্পর্শে একবার গেলে বারবার না গিয়ে উপায় থাকে না। একটা কিছু চরম ঘটে না যাওয়া অব্দি রেহাই নেই।

কে জানে!

খাঁচায় বাঁদরটা ভরে দিয়ে দরজা বন্ধ করতে করতে স্বাধীন বলে—ওদের বেলাতেও তাই। বাবা বলতেন, বুনো জন্তু একবার কোনভাবে মানুষের টাচে এসে পড়লে তাকে অনবরত আসতে হয়, যতক্ষণ না মারা পড়ে। বাবা বড় শিকারি ছিলেন—দাদার চেয়ে। আমলাবাগে অনেক বাঘ শুওর হায়না থাকত সে আমলে। হায়নার দাঁতের বিষেই বাবার ঘা পচে গিয়েছিল। তিনচার মাস ভুগে কলকাতার হাসপাতালে মারা যান।

শুনেছি।

আপনি জানেন, বুনো হিংস্র জন্তুরা অসুখবিসুখ হলেও অনেক সময় মানুষের কাছে চলে আসে? রোগা বাঘ একটা নাকি এসেছিল, ঠাকুর্দার আমলে। ঠাকুর বাড়িতে আশ্রয় নিয়েছিল। তাকে মেরে ফেলেন বাবা। পরে পস্তেছিলেন। তখন বয়স কম, অভিজ্ঞতা কম। ঠাকুর্দা ক্ষেপে গিয়েছিলেন। আর—আমি নিজেও অনেকবার দেখেছি রোগা খরিশ সাপ ঘরে এসে আশ্রয় নিচ্ছে। ভৈরবে ফ্লাড হলেও এমন ব্যাপার হয়। নদীর এলাকায় যারা থাকে, তারা জানে।...

প্রিয়নাথ এ সময়ে আড়চোখে দেখতে পায়, উত্তরের জানলায় পর্দার ফাঁকে কে মুখ রেখেছে। কুসুম নাকি? কুসুম ভেবে সে চকিতে দৃষ্টি পুরো ফেলল সেখানে।

না—বিজয়েন্দু। তার ধবধবে সাদা চিবুক, লাল ঠোঁট ও কুচকুচে কালো গোঁফ দেখা গেছে। পর্দা সরে ঠিকঠিক হল ফের। সরে গেল বিজয়েন্দু।

স্বাধীন উল্টোদিকে তাকিয়ে ছিল। সে দেখল না। প্রিয়নাথের মাথার ভিতরটা আবার খালি লাগে। শরীরে ক্লান্তি নামে। কিন্তু সে স্বাধীনকে বলতে পারে না—আপনার স্বামী এসে আড়ি পেতেছেন। সে শুধু বলে—বিজয়েন্দুবাবু এতক্ষণ এসে গেছেন নিশ্চয়।

কে? ও—হ্যাঁ। বলা যায় না।

এবার চলি তাহলে?

কেন? সন্ধ্যাবেলায় চাষে নামবেন নাকি? ..স্বাধীন বাগানের অন্যদিকে পা বাড়ায়। —এই চাষাভুষো মানুষ নিয়ে আর পারা যায় না। শুনুন, এবার কাজের কথা। আপনি তো শুনেছি সয়েল টেস্ট করতে এক্সপার্ট। মাটি হাতে নিয়েই নাকি ধ্বন্বন্তরীর মত সব বাতলাতে পারেন?

একটু-আধটু!

সেই একটু-আধটু! বাবারে বাবা! পুরোটা কিছুই পারেন না! চলুন, আমার কিছু মাটিতে পোঁতা গোলাপ কাটিং দেখবেন। টবে চমৎকার বাড়ে। কিন্তু মাটিতে কীরকম মিইয়ে যায় কেন বলুন তো? মাটিটা দেখবেন, চলুন। আর এবার অজস্র ডালিয়ার কলম করেছি। শীত আসতে আসতে আমার বাগান আলো হয়ে যাবে। দেখবেন, চলুন।...একটু পরে বলে—চন্দ্রমল্লিকাও আছে।

আলো কমে গেছে। এখন সঙ্গে সঙ্গে টেস্ট করা কঠিন। বরং খানিকটা মাটি নিয়ে যাব।

আপনার ল্যাবরেটরি নেই ফার্মে? না থাকলে, দাদাকে বলুন—করে দেবে। যা-যা দরকার আনিয়ে নেবেন। দাদা ওই নিয়েই তো পাগল। দেখবেন আস্ত গন্ধমাদন বয়ে আনবে।

বলব।

তাহলে একটা কাগজ-টাগজ এনে দিই। এক মিনিট।

স্বাধীন চলে যায়। প্রিয়নাথ দাঁড়িয়ে থাকে—চোখ উত্তরের জানলার দিকে। কেউ নেই আড়ি পেতে—নাকি আছে? বিজয়েন্দু বড় অদ্ভুত তো! সুশিক্ষিত পণ্ডিত মানুষ—অথচ...

স্বাধীন কাগজ নিয়ে এসে চাপা স্বরে বলে—আপনাদের মাস্টারমশাই এসেই লিখতে বসেছেন চুপচাপ। দারুণ মুড এসেছে নিশ্চয়। তাই আর ডাকলাম না।

অন্ধকার একটু তাড়াতাড়ি নামল কি? পাঁচিলের বাইরে বড় সব গাছপালা সহস্রচক্ষু প্রাণীর মত তাকাচ্ছিল। শিশির জমছিল ঘাসে। মাটির প্যাকেটটা হাতে নিয়ে প্রিয়নাথ বলে—কাল সকালের দিকে খবর দেব।

প্রিয়বাবু?

বলুন।

না বলেও থাকা যায় না। অথচ নতুন মানুষ আপনি, সব এখনও বুঝে ওঠা সম্ভব নয় এত শিগগির।

নির্দ্বিধায় বলুন না!

বেচারা কুসুমকে আপনি আর তাতাবেন না। ও কষ্ট পাবে।

প্রিয়নাথ হাসে একটু।—কী মুশকিল!

ওকে রেহাই দিন।

প্রিয়নাথ গুম হয়ে যায়।

আজ সকালে এসেছিল কুসুম। আপনার ব্যাপারটা খুলে বলেছে ও। আমাকে কিছু লুকোয় না। মনে হল, ওর মনে চাঞ্চল্য এসে গেছে। সে তো স্বাভাবিক। ও আমার পরামর্শ চাইছিল।

কিসের?

আপনি যে প্রস্তাব দিয়েছেন ওকে!

সে কী!

চালাকি করবেন না প্রিয়বাবু। আপনি বলেন নি ওকে, কলকাতা নিয়ে যাবেন?

ও, হ্যাঁ।

কেন এ লোভ দেখালেন ওকে? পারবেন ওই অশিক্ষিতা গ্রাম্য জংলী মেয়েটাকে স্ত্রী হিসেবে পরিচয় দিতে সমাজে? পারবেন ওর সঙ্গে মন মিলিয়ে ঘরসংসার করতে? একটা সাংঘাতিক ফারাক কী দিয়ে ভরাবেন বলুন তো? শুধু প্রেমভালবাসা দিয়ে? তা হয় না। আর—তাছাড়া, ও তো মোটেই সুস্থ ব্রেনের মেয়ে নয়, অস্বাভাবিক ওর সবকিছু! মেজাজ রুচি চালচলন—কোনটাই মিলবে না আমাদের চেনাজানা জীবনের সঙ্গে। বারবার তাল কাটবে। তখন নিজেই সমস্যায় পড়বেন—লজ্জা পাবেন। ওকে ঘৃণা করবেন।

একথা বলার জন্যেই কি এতক্ষণ সময় নিলেন?

সে কথার জবাব না দিয়ে স্বাধীন বলে—এদিকে যা বুঝতে পেরেছি, কলকাতা নিয়ে যাওয়ার ব্যাপারটা মেয়েটার মনে জোর লেগেছে। অস্থির হয়ে পড়েছে। সত্যি তো, ও যেভাবে বেঁচে থাকে—তা কি কেউ পছন্দ করবে? ও উদ্ধার পেতে চায়! আফটার অল, ও মানুষ—মেয়ে। আর আপনি ওর চোখে একজন জোরাল—কী বলব? সুন্দর পুরুষ! আপনাকে অনেক মেয়ে মনে মনে চাইলে তাদের দোষ দেব না।

হ্যাঁ, হয়ত আমি কন্দর্প।

দুজনেই একটুখানি চাপা হাসে এখন। তারপর স্বাধীন পা বাড়িয়ে বলে—কী? যা বললাম মনে থাকবে?

দিব্যি করাতে চান নাকি?

অত জোর কোথায় আমার?

আপনি কি কুমুমের মরাল গার্জেন? আপনার বাবার মত?

শেষ বাক্যটা বলা হয় তো উচিত হল না—প্রিয়নাথ বলার পর বিব্রত হয়ে ভাবে। কিন্তু স্বাধীন ওটা বিশেষ গায়ে মাখল না যেন। সে বলে—হ্যাঁ। বাবা আমাকে বলে যান, ওকে যতটা পারি সাহায্য করতে—সব ব্যাপারেই। দাদাকেও বলে যান। মরার সময় আমি পাশে ছিলাম না—দাদা গিয়েছিল কলকাতা। ওকে বাবা কী সব বলেছিলেন। কিন্তু দাদা অদ্ভুত ভোলানাথ মানুষ। অগত্যা, আমি যা পারি, করে যাই। তবে কুসুম আমার তত ধার ধারে না—ও নিজের খুশিতেই চলে। নাকি ওর মায়ের দেওয়া প্রেতশক্তির ইচ্ছে মত ওকে চলতে হয়।

প্রেতশক্তি! চমৎকার বলেছেন। বলে জোরে হাসতে হাসতে প্রিয়নাথ সিঁড়ি বেয়ে খিড়কিতে ওঠে।

বারান্দায় আলোতে পায়চারি করছিল বিজয়েন্দু। ঘুরে দাঁড়ায় সে। হাসিমুখে বলে—শুনেছি, আপনি রয়েছেন। কিন্তু ভীষণ মুড এসে গিয়েছিল। প্রেতশক্তি নিয়ে এতক্ষণ আলোচনা হচ্ছিল নাকি?

স্বাধীন পাশ কাটিয়ে কিচেনের দিকে যায়। —নকড়ি, কী সব হচ্ছে-টচ্ছে রে?

প্রিয়নাথ বলে—হ্যাঁ। ভূতপ্রেতের দেশে এ ছাড়া আর কী আলোচনার আছে বলুন! গতকাল বহরমপুর গিয়েছিলাম তো। একটা বইয়ের অর্ডার দেওয়া ছিল। অদ্ভুত সাবজেক্ট। প্যারা-সাইকলজির কথা আজকাল খুব ছড়াচ্ছে দেশেবিদেশে। খুব ইন্টারেস্টিং। প্যারা-সাইকলজি মানুষের অতিরিক্ত একটা শক্তি—আই মিন, সুপারস্টিশন ব্যাপার নিয়ে গড়ে উঠেছে। অতীন্দ্রিয় বলতে পারেন। টেলিপ্যাথির কথা নিশ্চয় শুনেছেন? চাঁইপাড়ার মেয়েটি মাঝে মাঝে অদ্ভুত টেলিপ্যাথির নমুনা দেখায়। আমি তো তাজ্জব হয়ে গিয়েছিলাম। প্যারাসাইকলজি বলছে—আসলে আমাদের ভাবনাগুলো একরকম ব্রেনওয়েভ। বুঝলেন? জাস্ট আলো যেমন একধরনের ওয়েভ। শব্দ যেমন আরেক ধরনের ওয়েভ। ব্রেনওয়েভেরও মাপ আছে। রেডিওর মত স্পেসে ছড়িয়ে যেতে পারে।

প্রিয়নাথ ফিকে হেসে বলে—চলি?

সে কী? আর বসবেন না? ও স্বাধীন, প্রিয়বাবু চলে যাচ্ছেন!

স্বাধীন বেরোয় না। এক মিনিট অপেক্ষা করে দুজনে। তারপর প্রিয়নাথ পা বাড়ায়। বিজয়েন্দু ঘরে ঢুকে টর্চ নিয়ে দ্রুত হেঁটে তাকে ধরে ফেলে ঠাকুরবাড়িতে—চলুন, একটু এগিয়ে দিই।

থাক। বলে প্রিয়নাথ চলে যায়।

বিজয়েন্দু দাঁড়িয়ে থাকে সদর দরজার সিঁড়িতে। আলো ফেলে রাখে গেট অব্দি। খুব লম্বা পা ফেলে প্রিয়নাথ আলোটা এক নিশ্বাসে পেরিয়ে যায়।...

মৃগাঙ্ক ফিরেছে। দাবা খেলছে গগন হালদারের ছেলে সেই মাস্টারমশায় সত্যেনের সঙ্গে। দাবার ছকে চোখ রেখেই বলে—কেমন হল খাওয়া-দাওয়া? আমি তো ভাবছিলাম, আবার নাড়ু ডাক্তারকে না ডাকতে হয়। ওরে নবীন, তোর বাবু এসেছে। সুস্থ না অসুস্থ দেখে যা।

রাতে খেল না প্রিয়নাথ। মৃগাঙ্ক আর সত্যেন পাশের বিছানায় দাবা খেলল একটানা রাত বারোটা অব্দি। চোখ বুজে প্রিয়নাথ ততক্ষণ এলোমেলো ভেবেছে, স্বাধীনের ওটা আদেশ না অনুনয়। ভেবেছে

কুসুম আর রঙিন সব হ্যালুসিনেশনের মেঘগুলোর কথা। বিজয়েন্দুর চোখদুটো পর্দার ফাঁকে কেন দেখছিল তাদের?...তারপর কখন ওদের খেলা শেষ হয়েছে। মৃগাঙ্কের মাথার কাছের টেবিলে ঢাকা বাতিটা জ্বলছে, ঘরময় ধূসর আলো। মৃগাঙ্ক হয়ত সত্যেনকে এগিয়ে দিতে বেরিয়েছে। প্রিয়নাথ ভাবছিল, যথেষ্ট ভাবা হল—এবার না ঘুমোলে তার কষ্ট হবে। সে তখন কাত হল।

সেই সময় বাইরে মৃগাঙ্কর চাপা হাসির শব্দ শোনে সে। সত্যেনের গলা শোনা যায়। এখনও ফার্মেই আছে ওরা? তারপর মৃগাঙ্ক বাইরে থেকে ডাকে—ও প্রিয়বাবু, ঘুমোলেন নাকি মশাই?

অনিচ্ছাসত্ত্বেও প্রিয়নাথ সাড়া দেয়।

আরে, আসুন, আসুন! ভূত দেখে যান—শিগগিব! ও মশাই—প্রিয়বাবু!

প্রিয়নাথ ওঠে।

কুইক! মৃগাঙ্ক ডাকে ফের। চাপা হাসির শব্দ হয়।

অগত্যা প্রিয়নাথ বেরোয়। বারান্দায় দাঁড়িয়ে বলে—কী ব্যাপার?

মলো ছাই! এখানে আসুন। দেখে যান।

প্রিয়নাথ নিচে নামে। মৃগাঙ্ক ও সত্যেন পাশাপাশি দাঁড়িয়ে রয়েছে। বাঁদিকে নদীর ওপর আধখানা চাঁদ সবে উঠেছে। ঘন কুয়াশা জমে আছে দূরে। প্রিয়নাথ বলে—কই ভূত?

মৃগাঙ্ক দেখায়। —ওই শ্মশানের দিকটা দেখুন। কিছু দেখতে পাচ্ছেন না?

কী?

আলোর চালচিত্তির! আমাদের দেশের ভূতগুলোর কী আইডিয়া! ভাবা যায় না। প্রিয়নাথ এতক্ষণে দেখতে পায়। তার মাথার মধ্যে ঝিলিক দিয়ে ওঠে একটা বিদ্যুৎ—তারপর বুক থেকে নেমে পা অব্দি ছড়িয়ে পড়ে। শিরশির করে সারা শরীর। শ্মশানবটের কাছে—হয়ত বাঁধের ওপর কী একটা অর্ধবৃত্তাকার ছোট্ট চালচিত্রের মত আলোর স্ফুলিঙ্গ এদিকে-ওদিকে আনাগোনা করছে। হঠাৎ সেটা চোখে পড়া কঠিন। কারণ এখনও জোনাকি জ্বলার মরশুম শেষ হয়নি নিসর্গে। আলোর চালচিত্রটা স্থির হল একটুখানি। তারপর দ্রুত চলতে থাকল দক্ষিণে। কিছুদূর গিয়ে থামল। আবার ফিরল উত্তরে। মিনিট পাঁচেক চুপচাপ তিনজনে সেই অদ্ভুত দৃশ্য দেখল।

তারপর সত্যেন বলে—চলি মিগাংদা। খুব দেখা হল ভূতের খেলা।

যাবে? এগিয়ে দেব?

না, না। রাত হয়েছে, শুয়ে পড়ুন।

সত্যেন টর্চ জ্বালতে জ্বালতে চলে যায়। প্রিয়নাথ বলে—আপনার টর্চটা জ্বালুন না!

কী ওটা?

ভূত মশাই, সেন্টপারসেন্ট ভূত। কখনও দেখেন নি, ভৈরবের পাড়ে দেখলেন। সারাজীবন গল্প করবেন।

ওটা ভূত নয়।

চলুন না, দেখে অসি।

পাগল হয়েছেন? আমার আর কাজ নেই. দুপুর রাতে ভূতের পিছনে দৌড়াদৌড়ি করে মরি। আসুন, শুয়ে পড়া যাক্।

প্রিয়নাথ গোঁ ধরে দাঁড়িয়ে থাকে। মৃগাঙ্ক হাসতে হাসতে ওকে ফের ডাকলেও নড়ে না। তখন মৃগাঙ্ক বলে—মজা দেখবেন? ভূতটাকে ভয় পাইয়ে দেব?

সে দ্রুত ঘরে যায় এবং বন্দুক নিয়ে আসে। প্রিয়নাথ কিছু বলার আগেই সেদিকে নল তুলে গুলি ছোড়ে। প্রচণ্ড আওয়াজে রাতের কুয়াশা জ্যোৎস্না ও স্তব্ধতা ভাঙচুর হয় কয়েকটা মুহূর্ত। তারপর আর আলোটা দেখা যায় না। অনেক খুঁজেও কিছু দেখতে পায় না প্রিয়নাথ।

খামারবাড়ির লেকেরা অবশ্য নির্বিবাদে ঘুমোতে থাকে। ফসল-চোরদের সতর্ক করতে প্রায় রাতে মৃগাঙ্ক বন্দুকে ফাঁকা আওয়াজ করে। কালুখাঁর দিয়াড় এতে অভ্যস্ত। প্রিয়নাথও।

মৃগাঙ্ক বন্দুক নামিয়ে চাপা গলায় বলে—দেখলেন তো? ভূতও ভয় পেতে জানে। এতক্ষণ ধরে যে

সংশয় খোঁচা দিচ্ছিল প্রিয়নাথকে, এবার তা তীব্রভাবে নাড়া দেয়। সে বলে—মৃগাঙ্কবাবু! ব্যাপারটা কী, বুঝেছি মনে হচ্ছে।

বুঝেছেন তাহলে?

হুঁউ।

খুব দেরি হল বুঝতে।

কিন্তু ও কেন এসব করে?

মৃগাঙ্ক তার হাত ধরে টানে। —আসুন, ভীষণ শিশির পড়ছে। তারপর ঘরে ঢুকে বিছানায় বসে বলে—কেন করে, তা বলা মুশকিল। হয়ত আমাকে ভয় দেখাতে চায়, কিংবা নিজের দিকে দৃষ্টি আকর্ষণ করিয়ে মজা পায়। পার্ভার্সান একধরনের। হয়ত সেক্সুয়াল পার্ভার্সান।

এর আগে কখনও দেখেছেন?

হ্যাঁ। অনেকবার। আরও অনেকে দেখেছে। তারা অবশ্য ভূতপ্রেত বলেই মনে করে।

হালদারমশাই কী বলে?

সেটা কাল ওকে জিজ্ঞেস করবেন। ও একবার ধরিত্রীঠাকরানকে ধরে ফেলেছিল নাকি। ওই শ্মশানের ওখানটাতেও।

আলোটা কিসের?

বুঝলেন না? স্রেফ জোনাকি! একগাদা জোনাকি ধরেছে। একটা মুকুটের গড়ন হাল্কা শোলাটোলা দিয়ে ফ্রেম বানিয়েছে। তাতে আঠা দিয়েছে। তারপর জোনাকিগুলি বসিয়ে দিয়েছে সার-সার। এবার ওই আলোর মুকুট মাথায় পরে মাঠেঘাটে বেরিয়ে পড়লেই দারুণ একটা অলৌকিক ব্যাপার হয়। যতসব! শুয়ে পড়ুন।

প্রিয়নাথ শুয়ে আস্তে বলে—এসময় ও সুস্থ বা স্বাভাবিক থাকে কী না, কে জানে! হাতেনাতে তো ধরেননি কখনও। ধরেছেন?

না। ধরতে পারিনি। আমি এগোলেই লুকিয়ে পড়ে, কীভাবে টের পায়, এটাই আশ্চর্য। মাগীর আরেকটা ইলেকট্রনিক চোখ আছে যেন। অন্ধকারেও দেখতে পায়। আর সুস্থ বা স্বাভাবিক থাকে কি না বলছেন—আমার তো মনে হয় ও সজ্ঞানে ডেলিবারেটলি ওসব করে।

আচ্ছা মৃগাঙ্কবাবু, এমন তো হতে পারে যে ওটা ওর কোন অনুষ্ঠান? কোনরকম আচারও হতে পারে?

ভুট্, ভুট্! কিসের আচার মশাই? আমের—না, কুলের?

না, বিজয়েন্দুবাবু উইচ-কাল্ট বলে একটা কথা বলছিলেন সেদিন।

মাস্টারের কথা ধরবেন না। ও একটা পাগল, পাগল।

মৃগাঙ্কবাবু!

উঁ? শুতে শুতে জবাব দেয় মৃগাঙ্ক। চোখ বোজে। পা দোলায়।

এমন তো হতে পারে, যা করছে, ও টের পায় না—অবসেশনে থাকে।

আপনাকে খেয়েছে মেয়েটা। ঘুমোন। শরীর ভাল থাকলে সকাল সকাল উঠবেন। একবার মই-ফই দিয়ে গমটা ছড়াতে হবে। ক্যালিফোর্নিয়ার সীড বলে তো দিলে। জাগও ধরেছে ভাল। সামার কাল্টের গম। আপনাদের উইচ কাল্ট, আর আমার সামার কাল্ট। বাই দা বাই...হঠাৎ মৃগাঙ্ক কনুই ভর করে মাথা তোলে। —প্রিয়বাবু, গমের ব্যাপারে বর্ধমানে কী এক্সপেরিমেন্ট করেছিলেন—শুনেছি। আমি কি আপনার শত্তুর মশাই?

হ্যাঁ। মাথায় আছে।

মাথা থেকে নামাবেন তো? কালই আমাকে একটা লিস্ট্‌টিস্ট্ বা স্কিম করে দিন। কলকাতা যাব ভাবছি শিগগির—তখন সব এনে ফেলবো। গোডাউনের লাগোয়া একটা শেড করে দেব। ওখানে আপনি এসব কাজ করবেন। ব্লকওয়ালাদের মগজে ঘুণ ধরিয়ে দেব শালা!

দেব।

আর ও মশাই, পোল্ট্রির স্কিম কী হল! দেরি হয়ে যাচ্ছে যে। ব্যাঙ্ককে আগেভাগে বলেকয়ে রাখতে হবে তো!

দেব।

প্রিয়বাবু!

উঁ?

আপনি কেমন যেন মিইয়ে পড়েছেন। যখন এলেন, টগবগে তেজী ছেলে—ভাবলাম, আর আমাকে পায় কে। শালা, এয়ার কনডিশনড ঘরে বসে সবুজ বিপ্লবের স্বপ্ন দেখা আর মাঠের মাটিতে নাক ঠেকিয়ে সবুজ বিপ্লবের গন্ধ শুঁকে-শুঁকে মা বসুমতীর ভাঁড়ার ঘরে ঢোকা অন্য জিনিস। আমি লাস্ট একজিবিশনে তো বলে এসেছিলাম ওদের, যাবেন ভৈরবের পাড়ে—চোখ ছানাবড়া হয়ে যাবে! তা গতিক বড় ভাল ঠেকছে না প্রিয়বাবু। কী হয়েছে আপনার, বলুন তো? থাকতে চান না এখানে? ভাল লাগে না?

প্রিয়নাথ ব্যস্ত হয়ে বলে—না, না।

দেখুন প্রিয়বাবু, আমার ভগ্নীপতি পণ্ডিত মানুষ—ঠাট্টা করে বলে, আমি জোতদার—আমার ক্ষেতে ভাল ফসল হলে এলাকার গরিবদের কী আসে যায়? আমি কিন্তু ওকে কিছুতেই বোঝাতে পারিনে, সমাজ-পৃথিবী-দেশ গোল্লায় গেলেও আমার মাথাব্যথা নেই। অন্যদিকে—আমি মানি-মেকারও নই। মুনাফাবাজ নই। আমি বেশি টাকা নিয়ে কী করব? বড়লোক হবার জন্যে আমি ফার্ম খুলিনি। লোকসানে-লোকসানে তো ফতুর হয়ে গেলাম মশাই! মেকানাইজড চাষে একপয়সা পড়তা হয় না, আমি ছাড়া হাড়ে-হাড়ে কে বুঝেছে বলুন? ইনডিভিজুয়াল ফার্মে তো লাভ হবেই না এদেশে। ভুলির কড়ি জোগাতে বউ বিকিয়ে যাবে। তবু আমি তাই করছি। কেন করছি? এ আমার নেশা বলুন—নেশা। জেদ বলুন—জেদ। এই নিয়ে আমি আছি, থাকতে ভালবাসি—এই হল আমার কথা। আমি খুব প্রিমিটিভ মানুষ প্রিয়বাবু। মাঠঘাট বনবাদাড় চাষবাস ফসল নিয়ে আমার জগৎ। এর বাইরে কোথাও গেলে আমি দম ফেটে মরে যাব। খুব ছেলেবেলা থেকে এই পরিবেশ আমার ভাল লেগে গেছে। এর মধ্যে জন্মেছি, এর মধ্যেই মরতে চাই। যখন মরব, ফসলের ক্ষেত থেকে আমার মড়া তুলে নিয়ে ভৈরবের জলে ফেলে দেবেন।

প্রিয়নাথ চোখ বুজে শোনে। মৃগাঙ্ক উত্তেজিত হয়ে উঠেছে।

আপনাকে পেয়ে আমি কী যে সাহস অনুভব করছি, বোঝাতে পারব না। আমি মানুষ চিনি। শালা, দুনিয়া ভরে গেছে যতসব বাটপাড় জোচ্চোর মানি-মেকারে। টাকার জন্যে টাকা! তার জন্যে কসাই হও। আমি সব শালাকে ঘেন্না করি। আমি—বুঝলেন প্রিয়বাবু, শেকলবাঁধা বাঁদরদের মধ্যে আপনাকে চিনতে পেরেছিলাম। রিয়েলি! কেউ আগুপিছু ধরার নেই—স্বাধীন, যেখানে খুশি ঝাঁপ দিতে পারে বিনি প্রফিটে। অতএব এই আমার নিজের মানুষ—আমার রাইটহ্যান্ড। দুই ভাই মিলে শালা ভৈরবের পাড়ে সবুজ পতাকা উড়িয়ে বসে থাকব—ব্যোম ভোলা! খাবদাব, শিকার করব, হাঁটু দুমড়ে কাদায় নামব—থোড়াই কেয়ার দুনিয়াটাকে। যে-যেখানে পারিস তোরা ধস্তাধস্তি মারামারি কর, জাহান্নামে যা—আমরা দু-ভাই এখানে পাশাপাশি দাঁড়িয়ে মজা দেখছি। তাই তো?

ব্রিলিয়ান্ট! প্রিয়নাথ আস্তে বলে।

আমি কি ভুল বলছি?

না।

এক চুমুক খাবেন?

প্রিয়নাথ চোখ খুলে বলে—নাঃ, থাক।

তাহলে আমি খাই!...বলে মৃগাঙ্ক হাত বাড়িয়ে দেয় তক্তাপোষের তলায়। একটা বোতল বের করে চিত হয়। ঢকঢক করে কিছুটা খেয়ে বোতলটায় ছিপি আঁটে। বুকে বসিয়ে রাখে।

মৃগাঙ্কদা!

তাও ভাল। এ্যাদ্দিনে দাদা বললেন। হাতে হাত দিন। ...হাত বাড়ায় মৃগাঙ্ক। প্রিয়নাথ হাতটা কিছুক্ষণ

ধরে থেকে বলে—আপনার যা কথা, আমারও তাই। জীবনে খুব ছেলেবেলা থেকে যে তেতো অভিজ্ঞতা আমার হয়েছে, মানুষকে আমারও খুব বিশ্বাসযোগ্য প্রাণী মনে হয় না। তবে কী—পৃথিবীটা তো এভাবেই চলছে, চলবে।

নাঃ, ওই দুঃখু-দুঃখু ঢঙটি আমার বরদাস্ত হয় না। কিসের দুঃখ?

মৃগাঙ্কদা, আপনি কখনও প্রেম করেননি?

ভ্যাট, ভ্যাট! ও তো শালা মাগীমুখোদের কারবার। বেড়ালের কলজে যাদের।

আপনার সেক্সইনস্টিংক্ট তো আছে।

আলবাৎ আছে। আমি কি পুরুষ নই?

তাহলে?

মাইরি, বিলিভ মি। দেখিয়ে নিয়ে আসব—শিমুলিয়ায় আছে। নাখু ওঝার মেয়ে।

সাত-আটটা স্বামীর ঘর করেছে। বেশি খায় বলে লোকেরা ওকে ডিভোর্স করে। খাবে না? স্বাস্থ্য ভাল, একা তিনজনের আহার তো গিলবেই। লোকে বলে, নাখু ওষুধ খাইয়ে মেয়ের পেটটা নষ্ট করছে। উদ্দেশ্য? না—যতবার বিয়ে দেবে, কনে-পণ পাবে। ওদের আবার কনে-পণের কারবার কিনা। এদিকে ছেলেপুলে না হলেই মঙ্গল।

নাখু টের পায় না?

কী? আমার ব্যাপার? ও শালা ভাগাড়ের শকুন। মাঝে মাঝে দু-এক বস্তা ধান-খন্দ দিই। মাথায় বয়ে নিয়ে যায়। এতো কোন লুকোছাপার ঘটনা নয়। এলাকার সবাই জানে।

আপনার দেখছি, সবই প্রিমিটিভ কারবার।

নিশ্চয়। তবে ব্রাদার, তুমিও লাইনে এসেছ। ভাল—আই কনগ্রাচুলেট। কিন্তু বিষাক্ত বুনো ফলে হাত বাড়িয়েছ। দেখতে সুন্দর, কিন্তু কোয়ায়-কোয়ায় বিষপোকা গিজগিজ করছে।

কেন? ঘুম আসছিল প্রিয়নাথের। জড়ানো স্বরে প্রশ্নটা করে সে।

একরাতে কিছু টের পেয়েছ নিশ্চয়। পাওনি?

নাঃ!

ব্রাদার!

উঁ?

কাজকম্ম কিছু কি হয়েছিল সে রাতে? নাকি খামোকা হয়রানি হল?

কিচ্ছু না।...প্রিয়নাথ সুখী প্রেমিকের গলায় মিটিমিটি হেসে জবাব দেয়।

বেঁচে গেছো। ব্লাডটা একবার চেক করিয়ে এস কাল বহরমপুরে। ...মৃগাঙ্ক ফের খানিকটা গেলে। তারপর ছিপি এঁটে তক্তাপোষের তলায় চালান করে দেয়। চোখ বুজে পা দোলায়।

কতক্ষণ পরে প্রিয়নাথ ঘুমে তলিয়ে যেতে যেতে, শোনে, মৃগাঙ্ক কী সব বিড়বিড় করছে। কাকে গাল দিচ্ছে। মাতাল হয়ে গেছে নির্ঘাত।...

কয়েকটা দিন চৈতালি খন্দ বোনা নিয়ে ব্যস্ত থাকল প্রিয়নাথ। মৃগাঙ্কও গায়ে ঘাম নিয়ে সমান খেটেছে। মাঝে মাঝে ট্রাকটরে বসে বিকেলের দিকে প্রিয়নাথ দেখেছে, বিজয়েন্দু শ্মশানের দিকে যাচ্ছে। ফার্মে আসে না আর। স্বাধীনেরও খবর নেই। কুসুমেরও না। গগন এসে দূরে দাঁড়িয়ে জাল বুনতে-বুনতে চাষবাস দেখে। খামারে ফিরলে কিছু রাত অব্দি গল্প-গুজব করে বাড়ি ফেরে গগন। সত্যেন আসে। দাবায় বসে মৃগাঙ্কের সঙ্গে। প্রিয়নাথ চুপচাপ শুয়ে থাকে।

একটা ল্যাবরেটরি না বানিয়ে মৃগাঙ্ক থামবে না। যা একবার মাথায় ঢোকে, তার করা চাই। প্রিয়নাথকে নিয়ে একদিন কলকাতা যায় সে। পরদিন ফেরে জিনিসপত্র কিছু রেলে বুক করে দিয়ে।

সেই সন্ধ্যায় প্রিয়নাথ দেখল, গগন হালদার নবীনের সঙ্গে গল্প করছে। তাকে দেখে গগন এগিয়ে আসে। —কোথায় গিয়েছিলেন নতুনবাবু?

তারপর, খবর কী? প্রিয়নাথ এমনি কথার কথা বলে একটা। —কলকাতা গিয়েছিলুম।

গগন চাপা গলায় বলে—কুসমি আপনার খোঁজ করছিল।

তাই নাকি?

হুঁ বিশেষ দরকার বলছিল। খুলে কিছু বলল না।

আমার সঙ্গে কী দরকার?

আছে হয়ত কিছু। সময় মত একবার দেখা করবেন। এখানে তো আসতে পারবে না।

আমার সময় হবে না, বলবেন।

গগন একটু দাঁড়িয়ে থাকে চুপচাপ। তারপর বলে—আমাকে বলতে বলেছিল, বললাম। এখন আপনার ইচ্ছে। তবে কী—মেয়েটাকে কেউ বুঝতে পারল না। ওর কপাল!

গগন চলে যায়। মৃগাঙ্ক মুখ তোলে প্রিয়নাথকে দেখে। —কী বলছিল হালদার মশাই?

কিছু না।

সে রাতে আর ঘুম আসে না প্রিয়নাথের। শ্মশানের দিকে কারা মড়া পোড়াচ্ছে। হরিধ্বনি শোনা যাচ্ছিল। একবার ভাবল, কুসুমের বাড়ি যাবে—টানটা তীব্র হচ্ছিল, পরে আলস্য এল। মৃগাঙ্ক অকশ্য অঘোরে ঘুমোচ্ছে মশারির মধ্যে।

প্রিয়নাথ শিশিরে দাঁড়িয়ে রইল। শিগগির শীত এসে যাবে মনে হচ্ছে! কুয়াশা বেড়েছে। অন্ধকার রাত চলেছে এখন। হয়ত আজ কিংবা কাল অমাবস্যা। শেয়াল ডাকল কিছুক্ষণ। পেঁচাও ডাকল দু'চারবার। নবীন শুতে যাবার আগে ল্যাট্রিন থেকে ফেরার সময় বলে যায়—উঠে আসুন স্যার, খুব হিম পড়ছে।

প্রিয়নাথ শ্মশানের দিকে তাকিয়ে ছিল।

হঠাৎ একটা কিছু চোখে পড়ে তার। সে-রাতের মত একটা ছোট্ট আলোর চালি কিংবা ওইরকম কিছু—যা নড়াচড়া করছে।

কাঠের বেড়ার কাছে গিয়ে সে দেখতে পায়, আলোটা ফার্মের দিকেই আসছে। ক্রমশ স্পষ্ট হয়। মৃগাঙ্ক ঠিকই বলেছিল। জোনাকি গাঁথা রয়েছে বড়ো মুকুটের ফ্রেমে। প্রিয়নাথ দাঁতে দাঁত চেপে দেখতে থাকে।

বেশ কিছুটা কাছে এসে আলো দাঁড়ায়। অন্তত তিন-চার মিনিট। তারপর ফের এগোয়। তখন প্রিয়নাথ বেড়ায় ওঠে। ওপাশে খাল আর ঝোপঝাড়ে ভরা জমি খানিকটা। খালটা পরিখাবিশেষ। ফার্মে ভৈরব থেকে জলও আনা হয়। এককোমর জল থাকা স্বাভাবিক। তবে ডাইনে দক্ষিণে জমি ঘুরে গেলে একটা ছোট্ট গেট মত আছে। ওখানে একটা তক্তা পাতা রয়েছে। ওই পথে বাঁধে বা শ্মশানের দিকে যাওয়া যায়।

কিন্তু ঝোঁকের বশে খালেই নামল প্রিয়নাথ। প্যান্ট উরু অব্দি ভিজল। সাবধানে পেরিয়ে পাড়ে ভর দিয়ে ওপারে উঠল। ঝোপের ওপাশে সেই অলৌকিক তখনও স্থির দাঁড়িয়ে রয়েছে। মনে মনে প্রিয়নাথ বলে—কী, টের পাচ্ছ না কিছু? আমি এত কাছে চলে এসেছি, তাও বুঝতে পারছ না? হামাগুড়ি দিয়ে এগিয়ে যেতেই সে দেখে, অলৌকিক দ্রুত সরে যাচ্ছে। তখন উঠে দাঁড়ায় প্রিয়নাথ। দৌড়ে তাকে ধরার চেষ্টা করে। কিন্তু আর দেখতে পায় না। বাঁধে গিয়ে চারপাশে খোঁজে। আশ্চর্য তো! এবার প্রিয়নাথ একটু ভয় পায়। মৃগাঙ্ক যা বলেছিল, তা কি সত্যি? মৃগাঙ্ক নিশ্চয় ভুল বলেছে। সে গোঁয়ার—কিছু বিশ্বাস করে না।

গতকাল শ্মশানে মড়া পোড়ান হয়েছে। কে জানে, আজ রাতটা অমাবস্যার কিনা। ভূতের ভয়ে সত্যি আচ্ছন্ন হয় সে।

কিন্তু না—ফের সেই আলোটা দেখা যাচ্ছে। নদীর একেবারে ধারে চলেছে। প্রিয়নাথ নিশি পাওয়া মানুষের মত দৌড়ে যায়। তারপর চাপা গলায় ডাকে—কুসুম, কুসুম!

অলৌকিক থামে না। সেই দূর্বাঘাসে ঢাকা চটান পেরিয়ে দক্ষিণে বাঁকের দিকে এগোয়। প্রিয়নাথ বাঁধ থেকে নামে। আছাড় খায় মাঝে মাঝে, হাঁচড়-পাঁচড় করে ওঠে, তারপর দৌড়ায়। কিন্তু আশ্চর্য, নাগাল পায় না। এক মুহূর্ত ইতস্তত করে সে। সবটাই চোখের ভুল নয় তো?

আলোটা থেমেছে। যেন তাকে যেতে বলছে। প্রিয়নাথ ফের দৌড়ে যায়।—কুসুম, কুসুম!

আলো স্থির। একেবারে কাছে গিয়ে হাত বাড়িয়ে ধরতে যায় প্রিয়নাথ। অমনি জলে ঝাঁপ দেবার শব্দ হয়। অন্ধকার জলে আলোর চালিটা ডুবে যায়। ফের ভেসে ওঠে।

রাগে-দুঃখে প্রিয়নাথ ছটফট করে। এখানটায় দহ। বারোমাস গভীর জল থাকে নাকি। ইচ্ছে করে ঝাঁপিয়ে পড়ে এক্ষুণি। বুজরুকি ভেঙ্গে দেয় মেয়েটার। এসবের মানে কী? ওই আলোর মুকুটপরা, ঠাণ্ডা জলে ঝাঁপ!

সে ফের ডাকে—কুসুম, কুসুম!

স্রোতে একটা কিছু ধস্তাধস্তি করছে টের পাওয়া যায়। নক্ষত্রের আলো তিরতির করে কাঁপছে। মাঝে মাঝে অস্পষ্ট কালো কিছু নড়ে উঠছে। কিন্তু তার বেশি কিছু বোঝা যায় না।

আরও কিছুক্ষণ দাঁড়িয়ে থাকার পর হঠাৎ একটা আতঙ্ক প্রিয়নাথের ওপর ঝাঁপিয়ে পড়ে। এ কার সঙ্গে যোগাযোগের চেষ্টা করছে সে? মানুষ নয়—নিশ্চয়ই মানুষ নয়। ভৈরবের পাড়ে এক অন্ধকার রাতে দাঁড়িয়ে জীবজগতের পুরনো—অনেক পিছনের একটা আদিম সত্তার সঙ্গে মোকাবিলা করা সহজ নয় তার পক্ষে। সে ভাষা তার জানা নেই। সে নতুন পৃথিবীর বাসিন্দা। পুরনো পৃথিবীতে পা বাড়ানোই তার ভুল হচ্ছে। যে কোন মুহূর্তে শ্বাসরোধ করে মেরে ফেলতে পারে ওরা।

আচমকা প্রচণ্ড ভয় আর দুঃখ নিয়ে প্রিয়নাথ দৌড়ে পালিয়ে যায়। তার সারা শরীরে কাঁপুনি থামে না। আছাড় খেতে খেতে সে প্রাণ হাতে করে পালাতে থাকে...

মৃগাঙ্ককে ঘটনাটা বলেনি প্রিয়নাথ। কিন্তু মাথার ভিতর কুরে-কুরে মগজ খেতে থাকে কী একটা বিষপোকা। একদিন ঘাটের মাচায় দুপুরবেলা গগনের সঙ্গে দেখা হয় তার। গগন জাল বুনছিল অভ্যাস মত। ঘাটটা তখন প্রায় নির্জন বলা যায়। গগন তাকে দেখে একটু হাসে। —কী বাবা, আর দেখি না যে আজকাল? খুব চৈতেলি করা হচ্ছে বুঝি?

প্রিয়নাথ পা ঝুলিয়ে বসে। --কী জাল এগুলো?

বেসাল। দেখেন নি? দুদিকে দুখানা বাঁকা হালকা বাঁশ, মধ্যিখানে জাল?

দেখেছি।

এ আমার নেশা। মরার সময় হাতে দেখবেন সুতোর তকলি ধরা আছে।

হালদার মশায়ের বাড়িতে তো এ পাট নেই। তবে জাল বুনে কী হয়?

গগন আকাশের দিকে তাকিয়ে বলে—হুঁ, অভ্যাস। তবে বেচি—যা দুপয়সা হয়।

তোমার আবার পয়সার অভাব হালদার মশাই? ছেলেরা চাকরি-বাকরি করছে!

আমি ছেলেদের পয়সা নিইনে। আপনার মিগাংবাবু জানে—শুধোবেন। থাকি সাবেক পাটকাঠির ঘরে। সত্যেন্দ্ররা ইটের একতালা বানিয়েছে। মহেন্দ্র তো দুগ্‌গাপুরে থাকে। সত্যেন বউ-ছেলেপুলে নিয়ে দালানে থাকে। আমি নিজের জায়গায়। হাত পুড়িয়ে রেঁধে খাই।

প্রিয়নাথ অবাক হয়। —সে কী! তাহলে বলব—বউমার সঙ্গে শ্বশুরের ভাবটাব নেই।

গগন ফ্যাক-ফ্যাক করে হাসে। ...নাঃ। কথাটা তা নয়। সত্যেন্দ্র খুব সাধাসাধি করে। আমি বাবা পারিনে। চিরকাল যা খেয়েছি, তা ছাড়া ভাল খাবার পরার দ্রব্য আমার সয় না। আমি তো জলের জীব, ডাঙার নই। জল আমাকে টানে। তাই এখানটায় এসে তাকিয়ে বসে থাকি।

তাহলে নৌকোয় থাকলেই তো ভাল হত হালদাবমশাই!

সে আর বলতে? সারাজীবন প্রায় নৌকাতেই কেটেছে। তখন তো পুবপাড়ে বাঁধটাধ ছিল না। বেবাক ছিল জলা আর জঙ্গল। মনের সুখে রাজত্ব করেছি বাবা!...দীর্ঘশ্বাস ফেলে গগন। —তবে কী, লোভ মানুষকে খেলে। আর মানুষও ক্রমে-ক্রমে বেশি জন্মাতে লাগল। এরপর কী হবে. ভেবে ভয় পাই! আমি বুঝিনে গো, সত্যি বুঝিনে—মানুষের এত বৃদ্ধিই বা ক্যানে, ক্যানেই বা এত লটবহর! এতসব মোটরগাড়ি বিদ্যেবুদ্ধি—হুঁ! কিসে লাগে?

হঠাৎ প্রিয়নাথ বলে—আচ্ছা হালদারমশাই, তুমি তো ডাইনীর কারবার অনেক দেখেছ। মাথায় জোনাকির টোপরপরা কাকেও দেখেছ?

হুঁউ। ধরিত্তি পরত। অমাবস্যার কদিন আগে থেকে ওদের একটা ব্রত-ট্রত আছে। অমাবস্যার রাতে তা শেষ হত। তখন ওরা চানটান করে চুল এলিয়ে উলঙ্গ শরীরে বাড়ি ফিরত। কপালে সিঁদুরের ফোঁটা দিত মস্ত। অনেক দেখেছি। এসময় ধরিত্তির কুচুটে ভাবটা থাকত না। আহা, মাটির মানুষ তখন। যে যা চায়, দিতে দেরি করবে না।

তার মানে?

মানে? ...গগন মুখ নামিয়ে বলতে থাকে। —সে একটা গুহ্যকথাও বটে। ধরিত্তি বলত। অমাবস্যার নিশিপালনে ওদের পরপুরুষের সঙ্গ করতেই হবে। না হলে ভষ্টো (ভ্রষ্ট) হবে। তাই মনের মত পুরুষটিকে ডাক দিয়ে নিয়ে যেতে হয়। বলবেন—পাবে কোথায় অত রাত্তিরে? তাই না?

হ্যাঁ।

পায়। পেয়ে যায়। যাকে পছন্দ থাকে, তার বাড়ির আনাচে-কানাচে গিয়ে আলোর মটুক পরে দাঁড়িয়ে থাকে। তারপর কিছু একটা হয়—আজও বলতে পারব না, বশীকরণের টান না কী মন্তর-তন্তরের কাজ, পুরুষটি সুড়সুড় করে চলে আসে। ঘোর লাগে চোখে। নিশির ডাক, নতুনবাবু।

নিজে দেখেছ, নাকি সব শোনা কথা বলছ?

গগন রহস্যময় হেসে ভুরু কুঁচকে তাকায় তার দিকে। তারপর বলে—আমার নিজের কাণ্ড শুনতে চান?

নিশ্চয়!

হুই দহে নৌকো বেঁধে আছি। ফি'রেতে দেখি এদিক-ওদিক আলোর মুটুক মাঠে নেচে বেড়াচ্ছে। সেরাতটা ছিল অমাবস্যার—জানতাম না। নৌকোর খুব কাছে এল যখন, লাফ দিয়ে ডাঙায় নামলাম। দেখি তো মাগীর দৌড়!

ধরিত্তি তা জানতে পেরেছিল?

গগন রাতবিরেতের মানুষ, বাবা। আজ না হয় চোখের সেই আগুন নিভে রাতকানা হয়েছে।

তারপর?

কিছুদূর দৌড়ে জলে ঝাঁপ দিল। আমিও দিলাম। ধরলাম। দেখি, শালীবেটি উলঙ্গ একেবারে।

তারপর, তারপর?

বললাম, ডাঙায় ওঠ। ও যাবে না। বলে—জলেই। মাটি ছোঁবে না—ওই অবস্থাতেই ধরিত্তি পুরুষকে ভোগ করবে। ওই নাকি নিয়ম।

ব্রিলিয়ান্ট! তারপর?

হল। তারপর হঠাৎ দেখি ধরিত্তি অন্যমূর্তি। পিশাচী একেবারে। আমার গলা টিপে ডুবিয়ে মারতে চেষ্টা করল। প্রথমে ভেবেছিলাম, খেলা—পরে বুঝলাম, না, অন্য সাংঘাতিক মতলব মাগীর মাথায়। ভয়ে শিউরে উঠলাম। কিন্তু তখন আমি জোয়ান মানুষ, গায়ে আট-ন'টা হাতির জোর ছিল। বেকায়দা দেখে ও স্রোতে ভেসে পালাল। আমি হাঁফাতে হাঁফাতে পাড়ে উঠলাম। অন্য কেউ হলে ঠিক মেরে ফেলত ধরিত্তি।

কেন, কেন?

সেটা আজও সমিস্যে, নতুনবাবু। বলতে পারব না ক্যান।

প্রিয়নাথের হৃদপিণ্ডে খিল ধরে গেল যেন। গলা শুকিয়ে গেল। সেরাতে কুসুম কি তাহলে তাকে ভোগ করে মেরে ফেলতে চেয়েছিল?

পরে কথাটা একশোবার শুধিয়েছি ওকে। বলেছে—ছি, ছি! ও কী কথা! পায়ে হাত দিয়ে কেঁদেও ফেলেছে। আসলে—হয়ত তখন মানুষ থাকে না ওরা। জানতেও পারে না যে কী ভালোমন্দ করছে।

অবসেশন? প্রিয়নাথের মনে পড়ে বিজয়েন্দুর কথা। 'অবসেশন' 'নির্জ্ঞান মনে হত্যার বাসনা',

এইসব কী আলোচনা করছিল একদিন ওই শ্মশানের ধারে। কিছু কান করেছিল—কিছু করেনি প্রিয়নাথ। কিন্তু সেক্সের সঙ্গে হত্যার কী সম্পর্ক?

সে অন্যমনস্ক হয়ে পড়ে।

নতুনবাবু, কী ভাবছেন?

ভাবছি, তাহলে ধরিত্রী তোমাকে খুন করতে চেয়েছিল?

তাছাড়া কী?

পারল না বলে নিশ্চয় ভ্রষ্ট হল? ডাকিনীবিদ্যা কী বলে?

গগন হাসে আবার। —ধরিত্তি তো ডাকিনীকুলে ভষ্টো মেয়ে ছিল! ও না হল খাঁটি ডাকিনী হতে—না পারল মানুষ হতে! ওর মধ্যে মানুষের লোভটাই ওজনে বেশি ছিল। তাই শেষ অব্দি ডাকাতদলের সর্দারনী হল। কিন্তু কোথায় সোনাদানা? এক পয়সাও তো রেখে যায়নি! কুসুম মেঝে খুঁড়েছিল—মাটিতে কিছু পোঁতা আছে নাকি দেখতে। বেচারি একটা কানাকড়িও পায়নি। আমার ধারণা, ধরিত্তি ডাকাতদের শুধু খোঁজখবরই যোগাত। বুঝলেন? হিস্যে হয়ত পেত সামান্য কিছু। পোড়া পেট মানুষের। ওকে ঠকিয়ে ভুট করেছে ডাকাতব্যাটারা!

কুসুম আমার সঙ্গে দেখা করতে চেয়েছে, বলেছিলে। কেন? আর দেখা হয়নি ওর সঙ্গে?

হয়েছে।

বলেছিলে, আমি দেখা করতে চাইনি?

হুঁউ।

শুনে কী বলল?

হাসল!

হাসল?

হুঁউ। তারপর চলে গেল। ওর ছাগলটার অসুখ হয়েছে। বাঁচবে না।

হালদার মশাই, ডাকিনীরা—মানে ধরিত্রী, গায়ে এত জোর পায় কোথায় যে পুরুষ মানুষকে মেরে ফেলতে চেষ্টা করে?

গগন একটু ভেবে বলে—সেটা সমিস্যে। তবে দেখেছি, ভূতে ধরা রোগা লিকলিকে মেয়ে দাঁতে জলভরা পেতলের কলসি কামড়ে দৌড়ে যায়। মলিন্দ মণ্ডলের বউকে একবার ভূতে ধরল। শিমুলিয়ার নাখু ওঝাকে ডাকা হল। ওদের বাড়ির সামনে পাড় বাঁধানো কুয়ো আছে। ভূতটা ছেড়ে যাবার সময় নাখু হুকুম দিলে—কুয়ো পেরিয়ে যা! বউটা অমনি একলাফে কুয়ো পেরিয়ে গেল। সবাই দেখেছে। কোত্থেকে অত জোর আসে গায়ে বলতে পারব না। ভূতের ব্যারাম উঠলে চার-পাঁচজন বলবান পুরুষ আটকে রাখতে পারে না রুগীকে! এও কত দেখেছি।

প্রিয়নাথের মনে পড়ে যায়, তার বাবার চিকিৎসার কথা। হিস্টিরিয়ার কথা। বাবা বলতেন—হিস্টিরিয়া নীলবর্ণা সুন্দরী, সরল ছিমছাম হিলহিলে গড়ন, পাতলা ঠোঁট। ইগ্নেশিয়া প্রথম আক্রমণের মোক্ষম ওষুধ। ইগ্নেশিয়া মাত্র ছয় শক্তির। বাবা চড়া ডায়ালুশনের পক্ষপাতী ছিলেন না। তবে চোখের তারা বড়, ভুল বকছে, এসব লক্ষণে বেলেডোনা-৬ কাজ দেয় অব্যর্থ। বেলেডোনা আবার হ্যালুসিনেশন দিতে ওস্তাদ। প্রাচীনকালে মিশরের পুরহিতরা গায়ে বেলেডোনা মাখিয়ে দিলে লোকে মেঘরাজ্য পেরিয়ে স্বর্গ দেখতে পেত! আজকাল এল এস ডি তাই করে নাকি! ভাং গাঁজা আফিম চরসও ওই জিনিস। মধ্যপ্রাচ্যের হেকিমরা একরকম সুর্মা চোখে পরালে লোকে বাঁদরকে দৈত্যের মত বিশাল দেখতে পেত। ...ছেলেবেলায় শোনা কথা বরাবর মনে থাকে। বিজয়েন্দুর সঙ্গে এসব নিয়ে আলোচনা করা যেতে পারে। কিন্তু সেখানে যেতেও ইচ্ছে করে না আর। ওরা স্বামী-স্ত্রী দুজনেই হঠাৎ কেন যেন এড়িয়ে চলছে প্রিয়নাথকে। কুসুম বলেছিল গন্ধপোকার গন্ধ আর কুচট পোকার কু'য়ের কথা। অবিশ্বাস্যভাবে সেই কারবার! কিন্তু স্বাধীন তাহলে কেন এড়িয়ে থাকবে?

গগন কথকের ঢঙে বলে ওঠে—এ হল ভূতিনী-প্রেতিনী-ডাকিনী-যোগিনীর দেশ, নতুনবাবু। এই নদীটা দেখছেন, ভৈরব। বাবা ভৈবব। মা গঙ্গা ওখানে শুলেন উত্তব শিয়রে, তো বাবাও এসে একটু

ফারাকে মজা করে উত্তর শিয়রে শুয়ে পড়লেন। বাবার সাঙ্গপাঙ্গ—ওইসব ভূতিনী-ডাকিনী-যোগিনী বাবার সঙ্গে এসে জুটল। বাবা এলেন, ওরা না এসে পারে? আপনি ভৈরবের যদ্দুর যাবেন, ওঝা তন্তরমন্তর ডাক-ডাকিনীর বাসা দেখবেন দুই পাড়ে। তবে কী, আজকাল উচটান হয়ে গেল। লোকে মানে না, বিশ্বাস করে না। বিশ্বাসই তো মূল কথা! বিশ্বাস পালালে সব ছেড়ে পালায় মানুষকে। মানুষ তখন শূন্যি গোয়ালে লেজকাটা এঁড়ে হয়ে গাঁক-গাঁক করে।

তুমিও তো বিশ্বাস কর না কিছু, হালদারমশাই!

আগে ভৈরবের ওপারে বিলখালজঙ্গলে বিস্তর আগুনের খেলা দেখতাম নিশিরেতে। হাউই উড়ত। আগুনের ডেলা ঘুরে বেড়াত। লোকে বলত, ভুলো। মুসলমানরা বলত, জিনের রাজার বিয়েসাদি হচ্ছে। আজকাল কিছু দেখি না। বুনো জন্তুজানোয়ারও কোথায় পালাল কে জানে! বাঘগুলো আর ডাকতেও শুনিনে। আগে সাঁঝ-সকালে ওপারে আমলাবাগের দিকে বাঘ ডাকত। আর কিছু রইল না নতুনবাবু। মানুষ শ্মশানে বাস করছে। ন্যাড়া হয়ে গেল ভগবানের রাজত্বটা। আমি কিন্তু কিছু বুঝি না—ক্যানে এত সব, ক্যানে?

গগন চুপ করে যায়। প্রিয়নাথ ওর ঘোলাটে চোখের দিকে তাকায়। বুঝতে পারে, গগন জেলের চোখের সামনে ছত্রখান মায়া-জগতটা হুড়মুড় করে ভেঙে পড়ছে, ধ্বংসাবশের মধ্যে ও খুঁজছে কাকেও—ধরিত্রীকেই হয়ত।

প্রিয়নাথ একটু পরে বলে—কুসুমের সঙ্গে আমি দেখা করব, হালদারমশাই।

উঁ? ক্যানে?

দেখা করতে চেয়েছিল, বলছিলে যে?

ও।

এখন কি বাড়িতে আছে সে?

গগন মাথা দোলায়। জানে না। তারপর জাল বুনতে শুরু করে সে। গম্ভীর হয়ে গেছে হঠাৎ।

প্রিয়নাথ উঠে পড়ে। ঘাটে পাটবোঝাই নৌকো ভিড়েছে। লোকেরা উদোম ভিজে গায়ে ওপারে পাট কেচেছে সকাল থেকে। হাতে কাঠের বৈঠা। এখন বাড়ি ফিরছে। ঝলসানো মুখ।

প্রিয়নাথ নদীর ধারে-ধারে ঝোপ-জঙ্গলে ঢুকে এগিয়ে যায়। সেরাতের ঘটনাটা ওকে এতক্ষণে খুবই উত্তেজিত করে তোলে। কুসুম কি তাহলে ওদের প্রথামত উলঙ্গ ছিল? জলে নামতে পারেনি প্রিয়নাথ—সে গগন নয়। এতখানি বন্য আবেগ তার রক্তে নেই। জলে ঝাঁপ দিলে কি কুসুম তাকে আমন্ত্রণ জানাত এবং তারপর মেরে ফেলত? অবিশ্বাস্য লাগে। আবার বিশ্বাস করতেও সাধ যায়। স্বাধীন বলেছে কুসুমকে রেহাই দিন—লোভ দেখাবেন না। কিন্তু লোভ তো কুসুমই দেখাচ্ছে তাকে। পাল্টা নালিশ করে এলে কী হয় স্বাধীনের কাছে?

সবজিক্ষেতের বেড়া ঘুরে গাবগাছটার কাছে পৌঁছয় প্রিয়নাথ। দিনদুপুরে গাছটা এবং কুসুমের কুঁড়েঘরের সব রহস্য মুছে গেছে। একটা প্রচলিত দারিদ্র ঘিরে আছে ওখানটা। একটু সঙ্কোচ লাগে।

সেরাতে ঘর বা পরিবেশ স্পষ্ট ছিল না। এখন স্পষ্ট। প্রিয়নাথ কোন মায়া দেখে না সেখানে। ওই পাটকাঠির বেড়ার ঘর—কাদার ছিটে দেওয়া দেয়াল, কোঙাপাতা আর খড়ের চাল, হতশ্রী, তার মধ্যে কুসুম থাকে! একটা আশ্চর্য সৌন্দর্য এখানে বনের অন্ধকারে পচে শেষ হয়ে যাবে, নির্জ্ঞান বাসনার আগুনে জ্বলতে-জ্বলতে ছারখার হবে! চোয়াল আঁটো হয় প্রিয়নাথের। মনে মনে বলে—কার হাতে ধরা আছো কুসুম? তাকে আমি দেখতে চাই মুখোমুখি। তার সঙ্গে লড়তে চাই!

আর, সেই সময় ঘর থেকে দাওয়ায় বেরিয়ে কুসুম এদিকে তাকাতেই চোখে চোখ পড়ে যায়।

প্রিয়নাথ বেড়ার ওপারে থেকে একটু কেশে বলে—ডেকেছিলে?

কুসুম বেশ দেরি করে জবাব দিতে। সে লঙ্কাঝাড়ের মধ্যে পা পেলে এগিয়ে আসে ওর দিকে। তারপর একটু হাসে। —আসবেন না বলেছিলেন। কেন এলেন?

কথা আছে।

আমার কথা ছিল, শোনেননি। আমি কেন শুনব নতুনবাবু?

তুমি আমাকে ভেতরে ডাকছ না, কুসুম!

আপনি কি আর আসবেন ভেতরে? জাত যাবে না? মিগাংবাবু বন্দুক নিয়ে হামলা করতে আসবে না?

না।

একটু চুপ করে থাকার পর কুসুম চাপা হেসে বলে—পারেন তো বেড়া টপকে আসুন! সদর দরজায় আস্টেপিস্টে কাঁটা দিয়ে রেখেছি। ওদিকে এলে আমি কথা বলব না আপনার সঙ্গে।

প্রিয়নাথ বেড়ার দিকে তাকায়। কাঁটায় ভর্তি। প্রায় বুকসমান উঁচু। হাইজাম্প অভ্যাস ছিল কিশোর বয়সে। এখন আর সে দম হয়ত নেই।

কী? পারবেন না?

এখানেও তো কাঁটা তোমার।

একটু কাঁটার চোট লাগবে না কুসুমের কাছে আসতে? কুসুম কি কাঁটা ছাড়া গাছের ফল?

প্রিয়নাথ তার হাত আর ঠোঁট দেখায়। —এই তো লেগেছে। এই চেরাদাগগুলো কিসের চিনতে পারছ না?

কিসের?

যেরাতে পাকারাস্তায় ধস্তাধস্তি করলাম তোমার সঙ্গে! কটা চুড়ি ভেঙেছিল কুসুম?

দাম দেবেন নাকি?

চাইলে দেব।

দেরি হয়ে গেছে। কই, চলে আসুন! লাফ দিন না!

প্রিয়নাথ সদর দরজা অর্থাৎ আগড়টা খোঁজে। সেরাতে ওই কাঁটার আগড় পেরিয়ে ঢুকেছিল। ডাইনে অনেকটা ঘুরে যেতে হবে। চারদিকে শুধু ঝোপঝাড় গাছপালা আর মাঝে মাঝে সবজিক্ষেত। সে ঘুরে যেতে পারে—সেটা কোন কথা নয়। কিন্তু কুসুম তার সঙ্গে কাঁটার বেড়া নিয়ে খেলা করতে চাচ্ছে জেনেই সে পিছিয়ে যায় এবং দৌড়ে এসে লাভ দেয়। প্যান্ট জুতো কাঁটার আঁচড় থেকে বাঁচাল তাকে। কিন্তু কিছু লঙ্কা গাছ তার শরীরের তলায় চাপা পড়ে দুমড়ে গেল। অমানুষিক ধরনের খেলা যেন।

কুসুম খিলখিল করে হাসে। —বাঃ! পারলেন! আপনি অনেক কিছু পারবেন।

অপয়া মানুষ সবই পারে। বলে ধুলোমাটি খড়কুটো আর কাঁটা ঝেড়ে ফেলে প্রিয়নাথ।

কুসুম লঙ্কাগাছগুলো সযত্নে সোজা করে দেয়। —দিলেন তো সব নষ্ট করে।

দুজনে দাওয়ায় ওঠে। তারপর কুসুম বলে—ভেবেছিলাম, রাগ করে চলে যাবেন।

কাঁটার বেড়া টপকে কি ভদ্রলোক আসে? কিন্তু এলেন।

আমি ছোটলোক, তাই।

ছিঃ, আমি তা বলিনি। ...বলে মাদুর পাতে কুসুম! —বসুন।

প্রিয়নাথ বলল। —তুমি সেরাতে জোনাকির টোপর পরে কী করছিলে?

মুহূর্তে কুসুমের মুখটা ছাই হয়ে গেল। সে চোখ রাখল নিজের পায়ের দিকে।

তুমি যেন আমাকে ডাকছিলে। আমি গেলাম। দৌড়ে ধরতে পারলাম না। তুমি ঝাঁপ দিলে তখন আমি ফিরে এলাম। যদি ঝাঁপ দিতাম, কী করতে কুসুম?

সে মুখ তুলল। কিছুক্ষণ তাকিয়ে থাকার পর চোখের পাতা দ্রুত কাঁপল। তারপর মুখ ঘুরিয়ে নিল সে।

প্রিয়নাথ জেদের স্বরে বলে—তোমার রাতের খেলার সঙ্গী হতে পারিনি আমি। হয়ত সে সাহস আমার ছিল না। কিন্তু ও কী খেলা কুসুম? কেন তুমি অমন কর? কেন তুমি মানুষের মত আমার সঙ্গে মিশতে পারছ না?

একটু চুপ করে জবাব শোনাব চেষ্টা করে সে। কুসুমের চুলগুলো হঠাৎ বুকের ওপর ডান কাঁধ

পেরিয়ে খুলে পড়ে—কুণ্ডুলী ছাড়িয়ে সাপের সোজা হবার মত। কিন্তু সে মুখ ফেরায় না: বাঁ-কাঁধে চিবুক রেখে মুখটা ঘুরিয়ে চুপ করে থাকে।

প্রিয়নাথ ফের বলে—তোমার স্বাধীনদি আমাকে নিষেধ করেছেন তোমাকে যেন এড়িয়ে চলি। তোমাকে রেহাই দিতে বলেছেন উনি। আমি কোন জবাব দিইনি তাঁকে। কী জবাব দেব? আমি তোমাকে মানুষের মত পেতে চেয়েছি। এ চাওয়া থেকে আমাকে কেউ ফেরাতে পারবে না। ...বেশ। ধরে নিলাম, আমি তোমার অযোগ্য। তাহলে বল, কীভাবে তোমার যোগ্য হব?

কুসুম কাঁপাকাঁপা স্বরে বলে—আপনি শিগগির চলে যান নতুনবাবু।

কেন? তোমার ভূতটার ভয়ে? আমি আজ মরিয়া হয়ে এসেছি, কুসুম।

কেন এলেন?

কেন তুমি সেরাতে অমন করে আমাকে ডাকলে?

আমি ডাকিনি।

মিথ্যে বল না। দেখ, কুসুম—একটা মনগড়া মিথ্যের ফাঁদে পড়ে থেকে অমন তাজা জীবনটাকে কেন তুমি নষ্ট করবে?

কুসুম পলকে ঘোরে। চোখে জল, তীব্র চাহনি—কিন্তু ডাকিনীর নীল উজ্জ্বলতা অবশ্য নেই এখন। ফোঁস করে ওঠে সে। —মিথ্যে।

হ্যাঁ মিথ্যে। ভীষণ মিথ্যে।

কুসুম তীব্রভাবে মাথা দুলিয়ে বলে—না, মিথ্যে নয়। আপনি জানেন না, কে আমার কাছে আছে। এসব কথা বললে আপনার বিপদ হতে পারে নতুনবাবু, বলবেন না।

প্রিয়নাথ হাসে। —এই তো আমি বসে আছি, হোক না বিপদ।

কুসুম কী করবে ভেবে না পেয়েই যেন ফুঁপিয়ে কেঁদে ওঠে। মুখটা ফের ঘুরিয়ে নেয়। ভাঙ্গা গলায় বলে—আমারও সাধ যায়, ভাল কাপড় পরি, সেজেগুজে থাকি, শহরে যাই, সিনেমা দেখি, স্বামীর ঘরসংসার করি। পেটে-কোলে দুটো আসুক। আমাকে মা বলুক। কিন্তু আমার সে পথে মা কাঁটা দিয়ে গেছে, নতুনবাবু। আপনাকে আমি বোঝাতে পারব না। কী দিয়ে বোঝাব? আপনি যান, আমাকে আর লোভ দেখাবেন না।

প্রিয়নাথ নিষ্পলক চোখে তাকে দেখতে থাকে।

কুসুম ফের বলে—আমারও কত সাধ ইচ্ছে আছে, আপনার যেমন আছে। যখন থেকে আপনাকে দেখেছি, কী যেন মনে হয়েছে—বুকটা কেঁপেছে, বিশ্বাস করুন। বলতে লাজ নেই আমার। —কুসুম বেহায়া মেয়ে, সবাই জানে। হ্যাঁ, আমারও লোভ হয়েছে আপনাকে দেখে। কিন্তু তার জন্যে সাজা তো কম পাচ্ছিনে সেদিন থেকে। আমার রক্ত কালি করে দিলে। যখনই আপনার কথা ভাবি, অমনি কী সব হয়। কী যেন...

কী কুসুম? কী হয়?

মাথার ভিতর ঠাণ্ডা বরফের হাত পড়ে। যেন মগজটা তুলে ফেলবে মনে লাগে।

আমাকে থির থাকতে দেয় না।

কে সে?

তাকে কি চিনি, না দেখেছি? তবু সে আছে। তার চোখ থেকে একদণ্ড তো বাইরে যাবার যো নেই। মা আমার কী সর্বনাশ করে গেছে, জানেন না!

প্রিয়নাথের হঠাৎ মনে হল, গাবগাছটায় কোত্থেকে এতক্ষণে বাতাস এল! হলুদ কিছু পাতা ঘুরতে ঘুরতে নেমে গেল ঝরঝর সরসর খরখর। কোথায় টানা সুরে চিল ডেকে উঠল। কী যেন ধূসরতা বাড়িটাকে ঘিরে ফেলল আস্তে-আস্তে। রোদ ফিকে হলুদ হয়ে পড়ল। প্রিয়নাথ একটা অশরীরী অস্তিত্বকে ঝেড়ে ফেলতে সোজা হয়ে বসল। কিন্তু কিছুতেই এই বিদঘুটে ভাবটা এড়ানো গেল না। নিজের সঙ্গে এক তুমুল সংঘর্ষ চলতে থাকে তার।

পরক্ষণে প্রিয়নাথ আরও চমকে ওঠে। ওকি! কুসুমের ভিজে চোখদুটো আবার এখন সেই রকম

নীল হয়ে উঠেছে যে! তার ঠোঁটে এখন কেমন হাসি। নিষ্পলক নীল চোখে সে তার দিকে তাকিয়ে হাসছে। এ হাসি সহজ নয়। মানুষেরও নয়। মুহূর্তে হৃদপিণ্ডে রক্ত শিসিয়ে উঠেছিল। তক্ষুণি সামলে নেয় প্রিয়নাথ। দ্রুত চারদিকটা দেখে নেয়। কেউ কোথাও নেই।

সে কুসুমকে দুহাতে ধরে ফেলতেই কুসুম কাঁপতে-কাঁপতে সেরাতের মত পড়ে যায়। তখন তাকে এক হাঁচকা টানে শূন্যে তুলে ঘরে নিয়ে যায় সে। ছোট্ট ঘর। সুন্দর নিকানো মেঝে। একটা বেদী রয়েছে কোণে। মাটির পিদিম আছে। সিঁদুরের ছোপ। একটা মড়ার মাথা। ধরিত্রীরই মাথার খুলি সম্ভবত।

ওকে শুইয়ে দরজাটা এঁটে দেয় প্রিয়নাথ। হাঁফাতে-হাঁফাতে নিজেকে তৈরি করে নেয়। অলৌকিকের সঙ্গে একটা চরম নিষ্পত্তি তাকে করতেই হবে। কুসুমের চোখদুটো খোলা রয়েছে—তেমনি উজ্জ্বল নীল। আশ্চর্য সুন্দর লাগে মেয়েটাকে। বুকের কাপড় সরে ফিকে লাল জামা আঁটো দেখা যায়। হয়ত স্বাধীনেরই জামা।

তারপর সে কুসুমের ওপর ঝাঁপিয়ে পড়ে।

তারপর সত্যি-সত্যি কী এক অমানুষিক শক্তির সঙ্গে তার অনিবার্য লড়াইটা শুরু হয়ে যায়। কুসুমের নখের আঁচড়ে তার মুখ গলা বুক ফালাফালা হয়ে যেতে থাকে। প্রচণ্ড ধাক্কায় তাকে ছিটকে পড়তে হয়। ফের সে ঝাঁপিয়ে পড়ে। ফের ধস্তাধস্তি চলতে থাকে। শব্দহীন দুটি ঠোঁটই—কিন্তু বিকৃতি ফোটে মুহুর্মুহু। শ্বাস-প্রশ্বাসের চরম শব্দে ঘরটা যেন বেলুনের মত টানটান ফুলে ওঠে। তাপে তেতে ওঠে। জানালাবিহীন এসব ঘর। তাই ভিতরে এখন আবছা অন্ধকার দিনদুপুরেই। তার মধ্যে মরাবাঁচার বীভৎস-ধরনের লড়াইটা দুপক্ষ সমানে চালিয়ে যায়। একসময় প্রিয়নাথ কুসুমের দুটো বাহু চেপে মাটির সঙ্গে প্রাণপণে ধরে থাকে এবং পেটের ওপর হাঁটুর চাপ দিলে কুসুম হাত-পা ছড়িয়ে এলিয়ে যায়। নাকিস্বরে কী সব বলতে থাকে অস্ফুট উচ্চারণে—নাকি ওদের খোট্টাই চাঁই বোলিতে—কিছু বোঝা যায় না। তখন প্রিয়নাথ আদর করে জাগাতে চায় তাকে।...

একটু পরে প্রিয়নাথ বেরিয়ে আসে।

দরজা ফাঁক করে আগে দেখে নিয়েছে, কেউ কোথাও আছে কি না। কেউ নেই। এদিকটা গাঁয়ের প্রান্ত। নদী অব্দি ঝোপঝাপ রয়েছে।

নদীতে নেমে সে হাতমুখ ভাল করে ধোয়। প্রচণ্ড জ্বালা করতে থাকে, নাক, গাল আর গলার কাছটা। বিষিয়ে যাবে কি না কে জানে। বাসায় ফিরেই এ্যান্টিসেপটিক কিছু লাগাতে হবে। ফার্স্টএডের বাক্সো একটা আছে ফার্মে। ওরা শুধোলে কী বলবে?

হ্যাঁ, ওপারে বেড়াতে গিয়েছিল আমলাবাগে। হায়েনার পাল্লায় পড়েছিল। সম্প্রতি শিমুলিয়ায় হায়েনার উৎপাত হয়েছে। মৃগাঙ্ক বলেছিল। তার হায়েনাটা মারতে যাবার কথা আছে। একটা জাঁকালো গল্প বলা যাবে।

অনেক ঘুরে ফার্মের দক্ষিণ গেট হয়ে ঢোকে প্রিয়নাথ। সোজা কেউ দেখার আগে প্রায় দৌড়ে নিজের ঘরে ঢোকে। ভাগ্যিস, মৃগাঙ্ক নেই। নাটকটা থেকে আপাতত রেহাই পাওয়া গেল। এখন ওষুধ লাগিয়ে চুপচাপ শোবে। চাদর মুড়িও দেওয়া যায়। মৃগাঙ্ক এলে তখন দেখা যাবে বরং।

যথাসময়ে প্রিয়নাথ শোয়।

কিন্তু জ্বালা, ডাকিনীর নখের বিষ, মৃত্যুভয়, অনুশোচনা—যা এতক্ষণ নদীর ধারে তাকে অনুসরণ করেছিল সব ক্রমশ মুছে যায়। এবং অতি ধীরে জেগে ওঠে একটা গভীর তৃপ্তির ভাব। মনে হয়, জীবনে এই এক আশ্চর্য পাওয়া মিলে গেল! গাঢ় তৃপ্তিতে চোখের পাতা জড়িয়ে আসে প্রিয়নাথের। প্লাস্টার করা মুখ নিয়ে সে যেন হিস্টিরিয়ার ফিটে তলিয়ে যায়—নির্জ্ঞান দেশে।

এবং যাবার শেষ মুহূর্ত অব্দি একটি ভাব তাকে বয়ে নিয়ে যেতে হয় : কুসুমকে তার ভাল লেগেছিল।

তাই ঘাসের ফুলের মত একটা খুবই ছোট্ট হাসি তার বিক্ষত নিচের ঠোঁটের কোনায় লেগে থাকে কতক্ষণ।..

নবীন এসে জাগায় তাকে। তখন কালুখাঁর দিয়াড়ের মাঠে সন্ধ্যা নেমেছে।—

স্যার, নতুনবাবু! উঠুন, চা খান।

প্রিয়নাথ তাকায়। প্রথম কয়েক মুহূর্ত বুঝতে পারে না, কোথায় শুয়ে আছে। তারপর সব মনে পড়ে। সে বলে—রাখো। মৃগাঙ্কদা কোথায়?

পাটের সঙ্গে বহরমপুর গেছেন, সেই দুপুরবেলা। আপনাকে খুঁজলেন, পেলেন না। ট্রাক-ড্রাইভার তাড়া লাগায়। অমনি চলে গেলেন। কোথায় ছিলেন?

ওপারে বেড়াতে গিয়েছিলাম।

হঠাৎ নবীনের চোখে পড়ে প্লাস্টারের ফালিআঁটা ক্ষতচিহ্নগুলো। সে চমকে ওঠে। —আরে, ও কী? অত কাটাকুটি করলেন কিসে?

প্রিয়নাথ একটু পরে জবাব দেয়—দাড়ি কাটতে কেটে গেছে।

হায়েনার চেয়ে এটাই স্বাভাবিক—অন্তত আঁচড়ের দাগ যেভাবে রয়েছে। নবীন চলে যায়। উঠতে গিয়ে শরীর কেমন আড়ষ্ট লাগে প্রিয়নাথের। একটু শীতশীতও করছে। কার্তিকের শেষ সপ্তাহের দিকে সন্ধ্যাবেলা হিমেল হয়ে পড়ছে ক্রমশ। বাইরে পাখিদের প্রচণ্ড হল্লা হচ্ছে গাছপালায়। বছরের এ সময়টা ওরা সন্ধ্যাবেলায় এত চেঁচামেচি করে কেন, ভাবতে ভাবতে প্রিয়নাথ হাত বাড়িয়ে চায়ের কাপটা নেয়। হাতটারও ওজন হঠাৎ যেন বেড়ে গেছে।

দরজার বাইরে ফার্মের বিশাল ক্ষেতখামার এখন ধূসর। মজুর-মজুরনীদের ছায়া ক্রমশ সরে যায় একে-একে। তারপর আলো জ্বলে ওঠে কিছু অংশে। ধবধবে সাদা মাটির কিছু, কিছু মাষকলাইয়ের স্তূপে ঢাকা—তার ওপর একটা কুকুর দৌড়ে পালায়। নবীনের আওয়াজ শোনা যায়—ভাগ্, ভাগ্, পালা! তারপর থলথলে গরিলার মত প্রকাণ্ড শরীর নিয়ে গগন হালদারকে দেখা যায় আসতে।

প্রিয়নাথ হাত বাড়িয়ে সুইচ টিপে আলো জ্বালে। কিন্তু বিছানা ছেড়ে উঠে বসতে ইচ্ছে করে না। অবসাদ আর আড়ষ্টতা শরীরকে ভারী করেছে এতক্ষণে। ক্ষতগুলো টনটন করছে। গগন দরজায় দাঁড়িয়ে তাকে দেখতে দেখতে বলে—এখনও শুয়ে আছেন?

এস হালদারমশাই।

গগন ঢুকে দুই বিছানার মাঝখানে একটা টুলে বসে পড়ে। প্রিয়নাথের দিকে কেমন চোখে তাকায়।

প্রিয়নাথ হেসে বলে—কী দেখছ?

গগন সে কথার জবাব দেয় না অবশ্য। গম্ভীর হয়ে ঘরের দেয়ালগুলো মুখ ঘুরিয়ে দেখার পর বলে—জ্বরটর নাকি?

নাঃ। কেন?

চাদর গায়ে চড়িয়েছেন!

একটু শীতশীত করছিল। তোমার শীত করে না? দিব্যি খালি গায়ে রয়েছ দেখছি।

শীতবর্ষা আমার নাই, নতুনবাবু। আমি জলমানুষ।

প্রিয়নাথ একটা আড়মোড়া দেয়। তারপর মনে মনে অবাক হয় যে গগন তার ক্ষতচিহ্ন নিয়ে কোন প্রশ্ন করছে না। তাই সে মুখে হাত বুলিয়ে বলে—কী সব বাজে ব্লেড বেরিয়েছে। দাড়ি কাটতে গিয়ে আজ সাংঘাতিক কাটাকুটি করে ফেলেছি।

ওষুধ দিয়েছেন দেখছি।

হ্যাঁ। বলা যায় না, সেপটিক হতে পারে।

পারে বই কি। ...গগন দেয়ালের দিকে তাকিয়ে বলে—ওটা বঙ্কুবাবুর ছবি না?

হ্যাঁ।

উঠে গিয়ে মৃগাঙ্কের বিছানার পিছনের দেয়ালে জানালার ওপর বঙ্কুবাবুর বড় ছবিটার দিকে ঝুঁকে পড়ে। থ্যাবড়া আঙুল বুলিয়ে কিছু পরখ করে। তারপর সরে এসে বলে—কাচে ঢাকা।

প্রিয়নাথ শুধু হাসে।

বঙ্কুবাবু মারা গিয়েছিল ঘা বিষিয়ে। অমনি—আপনার মত সারা মুখ গলা ফালাফালা হয়েছিল। নাড়ু ডাক্তার ওষুধও দিয়েছিল। কিন্তু কিছু হয়নি। রাতারাতি মুখ হাঁড়ির মত ফুলে গেল। জ্বর হল

প্রচণ্ড। ভুল বকতে লাগল সারাটা রাত। তারপর সকালে শহরে নিয়ে গেল। আর দেখা হয়নি আমার সঙ্গে।

সেখানে কিছু হল না বলে কলকাতার বড় বড় হাসপাতালে তুলল মিগাং। কদিন পরে মারা গেল।

প্রিয়নাথের বুকটা টিপটিপ করতে থাকে। আড়ষ্ট হেসে সে বলে—বাঁদর আঁচড়ে না কামড়ে দিয়েছিল শুনেছি।

বাঁদর? বলে একটু চুপ করে থাকে গগন। ফের বলে—তাই রটানো হয়েছিল বটে।

প্রিয়নাথ একটু অবাক হয়। —রটানো হয়েছিল মানে?

হ্যাঁ। মানী লোক। মানের দাম লাখ টাকা তার।

বাঁদর নয় তাহলে?

গগন মাথা দুলিয়ে নিষ্ঠুর আর চাপা হাসে। —নাঃ, বাঁদর নয়।

তাহলে কী?

মানুষ।

মানুষ! সে কী?

মানুষ বলতে পারেন, আবার অমানুষও বলতে পারেন। একই কথা।

প্রিয়নাথ আধখানা উঠে বসে। —হালদারমশাই, খুলে বলো তো কী হয়েছিল বঙ্কুবাবুর?

আপনি ডরাবেন নতুনবাবু।

কেন? আমি ডর পাব কেন হালদারমশাই?

পাবেন না তো?

না।

ধরিত্তি তখন জেলে আছে। কুসমি মান্যবর মোড়লের বাড়ি থাকে খায়, বনজঙ্গলে ঘুরে বেড়ায়। মাঝে মাঝে মায়ের কুঁড়েঘরেও আসে। ঘরের মধ্যে থান আছে, তন্তরমন্তর পালন করতে হয় তাকে মায়ের হুকুম। তা এক খরার নিঃঝুম দুপুরবেলা তাক বুঝে বঙ্কুবাবু সেখানে হাজির হল। কুসমি তখন বেশ ডাগর। বুক উঠেছে। শাড়ি ধরেছে। দেখলে মানুষের চোখ সরে না। ধরিত্তির গাছের ফল—যেন মায়ের চেয়েও ঝলমল করে। বাঘের নোলায় টসটস করে জল ঝরে। বঙ্কুবাবুর কুবুদ্ধি— মাথায় কামের পোকা কটকট করছিল। তাকে বাগে পেয়ে ধরল। আমি সেই সময় নতুন জালে গাবের কষ মাখাবো বলে ওদের গাবগাছে চড়ে আছি ঘন ডালপালার মধ্যে। গাব পাড়ছি ঠুসি (একরকম আঁকসির মাথায় ছোট্ট জালে থলি) নিয়ে। সব দেখছিলাম। হায় রে কাম! তোর আপনপর নাই—সব সমান! কুসমি তো তোমারই জম্মো দেওয়া মেয়ে হতে পারে বঙ্কুবাবু, তুমি তা ভুলে গেলে। মনে মনে গাছ থেকে সেই কথাটি বললাম বঙ্কুবাবুকে।

প্রিয়নাথ আস্তে বলে—তোমারও মেয়ে হতে পারে! বলার পর সে ভেবে পেল না, কেন একথা হঠাৎ মাথায় এল তার।

গগন বলে—হ্যাঁ, তাও হতে পারে। সে ধাঁধা আমার এখনও ঘোচেনি। ধরিত্তির পুরুষ ছিল হেঁপো রুগী। অক্ষম অথপ্প।

তারপর?

তারপর আর কী? বঙ্কুবাবুকে দেখলাম মুখখানা ফালা-ফালা লাল করে বেরিয়ে আসতে। নদীর দিকে দৌড়লেন। গিয়ে ধরে ফেললাম। এ কী হল বাবুদাদা, সুন্দর মুখখানা অমন হল কিসে গো? বঙ্কুবাবু দুহাত চেপে ধরল। গগন, তোর কত উপকার করেছি, এখন করছি—ঠিক কিনা বল। আমার মান তুই বাঁচা ভাই।

হ্যাঁ, উপকার করেছিল বটে। ছেলেদুটোকে লেখাপড়া শেখানোর সব ভার নিয়েছিল সে। আমি কথা রাখলাম। আজ অব্দি কাকেও বলিনি।

আমাকে বললে যে?

ক্যানে বললাম জেনেও কি জানেন না নতুনবাবু? আমি সব দেখেছি আজ।

প্রিয়নাথ তার দিকে তাকিয়ে মুখ নামায়।

তো সেকথা থাক। আপনার কপাল আপনার নিজের। বঙ্কুবাবুর কথা শুনুন। সে তো কলকাতার হাসপাতালে মারা গেল। সেখানে মরার সময় বুদ্ধির ভুলে কী বলতে কী বলে বসল ছেলে মিগাংকে। মিগাং ফিরে এসে একদিন ওপারের বিলে কুসমিকে বন্দুক নিয়ে তাড়া করল। গুলিও ছুড়েছিল—লাগেনি। কুসমি পালিয়ে এসে আমার পা ধরে ভেঙে পড়ল। তো কী করতে পারি আমি? সামান্য মানুষ। মিগাং বড়লোক জোতদার। তাকে একলা পেয়ে হতভাগী মেয়েটার হয়ে ক্ষমাভিক্ষে করলাম। মিগাং শুনবেই না। তখন আমি বললাম—মিগাং, তাহলে পস্টাপস্টি কথা শোন বাবা। যদি কুসমির কিছু ভালোমন্দ হয়, আমি ইসলামপুর থানায় দারোগাবাবুর কাছে ডাইরি এপোট (রিপোর্ট) করে আসব।

প্রিয়নাথ অস্ফুট স্বরে বলে—ব্ল্যাকমেল!

গগন কান করে না। —মিগাং জব্দ হল। বলল—ঠিক আছে। তোমার কথা রাখলাম। কিন্তু কেউ যেন আর শোনে না। বাবার নাম আছে তল্লাটে। সে নাম যেন নষ্ট হয় না হালদার খুড়ো। কথা আমি রেখেছি, নতুনবাবু।

আমাকে কেন বললে?

বললাম। আপনি সাবধান হোন। এক্ষুণি বড় ডাক্তারের কাছে চিকিৎসা করিয়ে আসুন। কুসমির নখে সাংঘাতিক বিষ আছে।

প্রিয়নাথ কী বলবে, বুঝতে পারে না।

ব্যথা আছে নাকি? জ্বরটর লাগছে?

প্রিয়নাথ রুষ্টভাবে বলে—কিছু নেই। বাজে কথা বলো না হালদারমশাই। আমার কিছু হয়নি, তোমাকে অত ভাবতে বলিনি তো আমি।

গগন উঠে দাঁড়ায়। দবজার দিকে এগিয়ে ফিরে আসে। তারপর বলে—একটা গরিব-গুরবো ছোট জাতের মেয়ে। আপনারা শিক্ষিত ভদ্রলোক। আপনারা কত ভাল-ভাল কথা বোঝেন নতুনবাবু, শুধু বুঝতে পারেন না—ভগবান কিছু কিছু জিনিস নিজের জন্যে রেখেছেন। তাতে কারো দখল চলে না।

গগন তার কালো বিরাট শরীরটা নিয়ে হাঁসের মত থ্যাবড়া পা ফেলে অন্ধকারে মিলিয়ে যায়। প্রিয়নাথ কাঠ হয়ে বসে থাকে কিছুক্ষণ।

তারপর ক্রমশ তার অস্বস্তি হতে থাকে। অস্বস্তি বেড়ে চলে। বঙ্কুবাবু মারা গিয়েছিলেন কুসুমের নখের আঁচড়ে? এই জোরালো কথাটা তার ওপর আছড়ে পড়ে। সে ছটফট করে—হয়ত ভয়ে, হয়ত দুর্ভাবনায়। আর নিয়তির মতো কী যেন তাকে একটা গভীরতর যন্ত্রণার দিকে ক্রমাগত টেনে নিয়ে চলে।...

মৃগাঙ্ক ফিরে এল, তখন রাত দুটো প্রায়।

সে এসেই চমকে ওঠে। নবীন গণেশ আর আতাহার প্রিয়নাথের হাত-পা শক্ত করে ধরে বসে রয়েছে। প্রিয়নাথ বিছানায় ছটফট করছে। তার চোখদুটো অস্বাভাবিক লাল। গোঁ-গোঁ করছে। কী সব ভুল বকছে। আর তার ঠোঁট, গাল, গলা—সবখানে ছত্রখান ওল্টানো প্লাস্টারের ফালি, রক্ত চোঁয়াচ্ছে টানা সব ক্ষতচিহ্ন থেকে। বীভৎস! মুখ ফুলে ঢোল হয়ে গেছে প্রিয়নাথের।

নবীন রুদ্ধশ্বাসে বলে—সাংঘাতিক কাণ্ড দাদাবাবু। নতুনবাবুর গোঙানি শুনে এঘরে এসে দেখি, দরজা হাট করে খোলা—ঘরে আলো জ্বলছে। আর উনি দুহাতের নখে মুখখানা আঁচড়াচ্ছেন। গায়ে আগুন জ্বলছে একেবারে। এ কী কাণ্ড হল হঠাৎ?

মৃগাঙ্ক প্রিয়নাথের ক্ষতচিহ্নগুলোর দিকে ঝুঁকে পড়ে। কপালে হাত রেখে ডাকে—প্রিয়, প্রিয়নাথ! প্রিয়নাথ!

তো অনেক ডেকেও সাড়া পায় না সে। তখন নবীনকে তেড়ে যায়। —হতচ্ছাড়া! এতক্ষণ নাড়ু বাবুকে খবর দিসনি কেন?

আপনার অপেক্ষা ছিলাম দাদাবাবু!

মৃগাঙ্ক চেঁচিয়ে ওঠে—যত শালা অমানুষ বুদ্ধু জুটেছে আমার চারপাশে! আতাহার! শিগগির আমার গাড়ি বের করে দে! শালারা আর মানুষ হল না!

মৃগাঙ্ক অমন ক্ষেপে গেল কেন, এরা বুঝতে পারে না। আতাহার দৌড়ে বেরিয়ে যায়। নবীন কাঁচুমাচু মুখে বলে—বিকেলে না—বিকেলে না তে—সন্ধ্যায় চা দিতে এসে ঘা দেখলাম। বাবু বললেন, ব্লেডে কেটেছে!

থাম্ শালা।

মৃগাঙ্ক লাফ দিয়ে বেরিয়ে যায়। গাড়ি উঠোনে বের করেছে আতাহার। মৃগাঙ্ক বেগে মোটরসাইকেলটা নিয়ে গেটের কাছে যায়। —আরে উল্লুক! ফটক খুলবি না কী?

আতাহার ফটক খুলে দিয়ে ভয়ে ভয়ে একপাশে সরে দাঁড়ায়।

পাকা রাস্তায় একটা হেরিকেনের আলো। মৃগাঙ্ক কাছে গিয়ে দেখে গগন হালদার।

কী? মাথায় টনক নড়েছে বুড়ো ঘাগীর? মহাকালের চেলা যেন!

বলেই সে বোঁও করে চলে যায়। স্তব্ধ হেমন্তেব রাত মোটরসাইকেলের শব্দে গুরু-গুরু কাঁপে। আলোর ফালিতে কুয়াশা দুলতে দেখা যায়। গগন একটুখানি দাঁড়িয়ে থেমে ফার্মের দিকে হেঁটে আসে।

কে? হালদারমশাই নাকি?

আতাহার? কী হয়েছে রে? মিগাং কোথায় গেল এত রেতে?

নতুনবাবুর প্রচণ্ড অসুখ।

হুঁ।

গগন দ্রুত হেঁটে বারান্দায় গিয়ে ওঠে। দরজার কাছে, বাইরে হেরিকেন রেখে ভিতরে ঢোকে। প্রিয়নাথের দিকে তাকিয়ে গভীর দুঃখে মাথাটা দোলায় সে। একটা লম্বা নিশ্বাস ফেলে ফের মাথা দোলায় আপনমনে।

প্রিয়নাথ বিড়বিড় করছে তখন।...তুই অপয়া। তুই চলে যা—পালা এদেশ ছেড়ে। তুই থাকলে নদীর জল শুকোবে। মাঠে ফসল ফলবে না। মাটি ফাটবে। শেয়াল শকুন মানুষের মড়া খাবে কচমচিয়ে। আর কামিখ্যের ডাকিনী এসে শুকনো ডালে বসে বাতাসের সুরে কথা বলবে।...

কার কথা এসব? গগন কান করে শোনে। এ নতুনবাবুর কথা নয়। কুসমির বুলি!

প্রিয়নাথ হিহি করে হাসে। হাসতে হাসতে হাত তুলে মুখের কাছে আনবার চেষ্টা করে। নবীন আর গণেশ শক্ত করে ধরে রাখে হাতদুটো।

আমি তার হাতে ধরা আছি গো! মা আমার কী সর্বনাশ করে গেছে, জান না তোমরা? নয়ত—আমারও তো কত সাধ-আহ্লাদ ছিল। ভাল কাপড় পরি, সেজেগুজে থাকি, পেটে-কোলে একটা এসে মা বলে ডাকে! আমার কিছু হল না মা গে (গো), কুছ নেহী হুয়া—সাঁঝ দেতে দেতে দাঁঝ চালি গেইলা মা গে! উঃ...ককিয়ে কেঁদে ওঠে প্রিয়নাথ। ফুঁপিয়ে কাঁদে।

আর গগনের দুচোখ ছাপিয়ে জল নামে কেন। সে লম্বা নিশ্বাস ফেলে মাথা নাড়ে।

নবীনের চোখদুটো বড়ো হয়ে উঠেছিল। সে গণেশ আর গগনের দিকে পালাক্রমে তাকাচ্ছিল। এবার চাপা গলায় বলে ওঠে—হালদারমশাই!

উঁ?

বুঝতে পারলে কিছু?

হুঃ!

কুসমি বাণ মেরেছে নতুনবাবুকে। ডাক্তারটাক্তারের কাজ নয় হালদাবমশাই, শিমুলিয়া থেকে নাখুকে ডেকে আনতে হবে।

গণেশ রাগে ফুঁসে ওঠে। —মা তল্লাটকে জ্বালিয়ে খেয়েছিল। মেয়েও যে জ্বালাতে শুরু করলে রে বাবা! এর একটা প্রিতিবিধান করা উচিত।

নবীন বলে—একালটা অন্যরকম। সে আমলে এমন হলে হেঁটে কাঁটা ওপরে কাঁটা দিয়ে সবাই পুঁতে ফেলত। আজকাল সবাই হেসে উড়িয়ে দেবে। আইনের ভয় দেখাবে। তবে আমাদের বাবুর হাতে এবার আর নিস্তার নাই মাগীর। বাবু খুব ক্ষেপে গিয়েছেন।

গগন শুধু বলে—কে? মিগাং?

হ্যাঁ। আরে, আরে! ধর্ ধর্, গণশা! শক্ত করে ধর্!

প্রিয়নাথ উঠে বসতে চেষ্টা করছিল। তারপর শরীরটা ধনুকের মত বেঁকে যায় বারবার। গোঙানি বাড়ে। দুজনে সামলাতে পারে না।...

কতক্ষণ পরে নাড়ু ডাক্তারকে ব্যাকে বসিয়ে মৃগাঙ্ক ফিরল। ডাক্তার এসেই থমকে দাঁড়ায়। —সর্বনাশ! এ যে টিটেনাস! খেয়েছে! ও মিগাং, শিগগির ব্যাগপত্তর দে! এই ছোঁড়া, জল গরম করতে পারবি? এক্ষুনি!

নবীন বলে—হ্যাঁ। হিটার আছে।

যা, শিগগির নিয়ে আয়।

মৃগাঙ্ক গগনকে বলে—কেমন দেখছ হালদারমশাই? বাঁচবে না—না?

গগন মাথাটা দোলায় শুধু। কী তার কথা ঘোলাটে চোখ দেখে বোঝা কঠিন।

গণেশ চাপা গলায় মৃগাঙ্ককে বলে—দাদাবাবু, নতুনবাবুকে কুসমি বাণ মেরেছে।

মৃগাঙ্ক তার দিকে লাল চোখে তাকায়।

একটু আগে চাঁইবুলিতে কথা বলছিল নতুনবাবু।

কী বুলিতে?

কুসমিদের জাতের বুলিতে।

মৃগাঙ্ক চুপচাপ দাঁড়িয়ে প্রিয়নাথকে দেখতে থাকে। দেখতে দেখতে তার সারা মুখে আগুন আর ধোঁয়া নাচানাচি করে। সে হঠাৎ তার বিছানার মাথার দিক থেকে হ্যাঁচকা টানে বন্দুকটা বের করে। তারপর প্রায় লাফ দিয়ে ঘর থেকে বেরিয়ে যায়। তখন গগনও থপ-থপ করে বেরোয়। বারান্দায় রাখা তার হেরিকেনটা তুলে দম বাড়িয়ে দেয়। তারপর উঠোনে নেমে ডাকে—মিগাং, মিগাংবাবু।

মৃগাঙ্ক হনহন করে গেট পেরিয়ে চলেছে। গগন দৌড়তে থাকে। —মিগাং, মিগাংবাবু, কোথা যাও? হেই মিগাংবাবু!

বুড়ো গলার হাঁকডাকে অন্ধকার নিঝুম রাতটা কেঁপে ওঠে, কালো ড্রামের মধ্যে যেন প্রতিধ্বনিত আওয়াজ গমগম করে। মৃগাঙ্ক এবার ঘুরে দাঁড়ায়। চোপ শুয়োরের বাচ্চা। তোকে সুদ্ধ গুলি করে মারব!

তা মারো। মারবে বৈকি মিগাং! তোমার হাতে বন্দুক, বাবা। তবে কথাটা তো শোন!...গগন হাঁফায়। সত্তর বছরের ফুসফুস হাপরের মত ফোঁস-ফোঁস করে।—কাকে মারতে যাচ্ছ মিগাং? কুসমিকে? হুঁ—তার ওপর তোমার অনেক রাগ। তোমার বাবাকে খেয়েছিল। এবারে তোমার প্রিয়বাবুকে খেলে। আর কুসমিকে ছাড়া যায় না। কেমন কি না? তো বাবা মিগাং, এ্যাদ্দিন কোন অমানুষী (অলৌকিক) মানিনি—তুমিও মানো না। আজ এই শেষ রেতে আমি তাকে মেনেছি—তুমিও তাকে মানো। সে আছে বাবা, তাকে আমি আজ এ্যাদ্দিনে দেখেছি। দেখেই তোমার খামারে আবার গিয়েছিলাম। সেই কথাটাই বলতে গিয়েছিলাম, বাবা।

মৃগাঙ্ক কোন কথা না বলে হনহন করে এগোয়। তার পায়ের চাপে শুকনো পাটকাঠি মচমচ করে ভাঙে। ঝোপে ঘাসে শিশির চবচব করে আর ছপছপ শব্দ হয়। গগন হেরিকেন হাতে তার পিছনে পিছনে দৌড়ায়। থ্যাবড়া পায়ে ভিজে খড়, পাটের ফেঁসো আর ঘাস জড়িয়ে যায়।

গগন কথা বলতে বলতে যায়।—কুসমির মা ধরিত্তি আমাকে বলেছিল, কামিখ্যে থেকে এক ডাকিনী গাছের ডালে বসে গাছ উড়িয়ে নিয়ে এসেছিল ভৈরবের পাড়ে। নিশিরেতে তার নাম ধরে বাতাসের সুরে ডেকেছিল। সেই ডাক শুনে ধরিত্তি নাকি গেল। আর ডাকিনী এলোচুলে উলঙ্গ শরীরে

তার ওপর ঝাঁপ দিলে। ধরিত্তি সেই থেকে দেয়াশিনী হল। আমি হেসে উড়িয়ে দিয়েছিলাম। আর মিগাং, এখানেই কোথায় সেই অচেনা গাছটা নাকি আছে বলে সবাই বিশ্বাস করে। ধরিত্তি আমাকে চিনিয়ে দেয়নি। কিন্তু আজ আমি চিনলাম বাবা!

ভাঙা গলায় কেঁদে ওঠে গগন। মৃগাঙ্ক একবার ঘুরে তাকায়। হঠাৎ দাঁড়ায়।

মিগাং, তোমাকেও সেই গাছটা চিনিয়ে দেব। এস, আমার সঙ্গ ধর। এদিকে এস—না, না! এদিকে!

বুড়ো মৃগাঙ্কের একটা হাত ধরে ফেলে। —তবে কথা কী, ভয় পেয়ো না। মিগাং, তুমি আমার গানের সখা বঙ্কুবাবুর ছেলে। তোমার সাহস আছে। তুমি বন্দুকবাজ। বাঘ মেরেছ, শুয়োর মেরেছ, হায়না মেরেছ। আমলাবাগের জঙ্গল খালি করে দিয়েছ। তুমি বড় বীর। তবে কথা কী, ভয় পেয়ো না।

বাঁদিকে ঘোরে গগন। মৃগাঙ্ক চিনতে পারে। কুসমির বাড়িই বটে। কুসমির বাড়ির চারপাশে পুরু কাঁটার বেড়া দিয়ে রেখেছে বরাবর। ওই কাঁটা আনতেই সে প্রতিদিন নদীর ওপারে যেত। মৃগাঙ্ক হেরিকেনের আবছা আলোয় ঘন জমাট কাঁটার বেড়া দেখতে পায়। এই কাঁটার দুর্গে লুকিয়ে থাকত ডাইনীটা! কেন? কার ভয়ে? মৃগাঙ্কের? মনে হয় না তা।

বাবা মিগাং! এবারে তাকাও। এই সেই গাছ। এর তলায় সাঁঝবাতি দিত কুসমি। এ্যাদ্দিন বুঝিনি, আজ বুঝলাম এই গাব গাছটাই ডাকিনী এনেছিল কামিখ্যে থেকে। মিগাং, বুকে বল বাঁধো। এবারে মুখ তুলে তাকাও। হুঁ, ভয় পেয়ো না বাবা। তুমি সেই উলঙ্গ ডাকিনীকে দেখতে পাবে—এলোচুলে ডাল থেকে ঝাঁপ দিচ্ছে মনে হবে। কিন্তু ভয় পেয়ো না। তাকাও, তাকাও!

হেরিকেনটা তোলে গগন। মুহূর্তে মৃগাঙ্কের শরীর শক্ত হয়ে যায়। তার মাথা ঘুরে ওঠে। হৃদপিণ্ডে খিল ধরে যায়। সে চোখ বুজে আতঙ্কে অস্ফুট চেঁচিয়ে ওঠে। তার মনে হয়, সত্যি-সত্যি এইমাত্র উলঙ্গ এক ডাকিনী এলোচুলে ডাল থেকে ঝাঁপ দিল তার দিকে। সে চেঁচিয়ে উঠল—ও কে? কে ও?

গগন ভাঙাস্বরে বলে—দেখলে মিগাং? দেখলে? কুসমিকে দেখবে?

মৃগাঙ্ক চোখ খোলে। ওপরের দিকে তাকায়। না—ডাকিনী ঝাঁপ দিতে গিয়ে মাঝপথে থেমে গেছে। ঝুলছে। মৃগাঙ্ক বন্দুকের নল দুহাতের মুঠোয় ধরে মাটিতে ভর দিয়ে দাঁড়ায়। চোখ বুজে থাকে!

গগন ডাকে—আর কী! চলে এস মিগাংবাবু।...

একটি পাতা খসে পড়লেই বজ্রপাত মনে হয়, সেখানে তখন এমনই অভিমানী স্তব্ধতা ছিল। চারপাশে পাতসিদে বন্য ঘৃতকুমারী ঘন ফণিমনসার গাম্ভীর্য। ঢালু খটখটে শুকনো একফালি কোনওক্রমে পা ফেলে জলকে নামার রাস্তা। সেও মেয়েদের শৌচকর্মের গোপনীয়তাবশে বহুকাল যাতায়াতে নৈসর্গিক একটি নির্মাণ ভ্রম হয়, চুনি সেই ছদ্মভাবে নামছিল। তার বুকের কাপড়ের ভেতর একটি ছোট্ট চটের থলে ছিল। সে জানত কী নিয়ে যাচ্ছে এবং এও জানত, জিনিসগুলিন যে-কোনও মুহূর্তে তাকে 'ফিনিস' করে দেবে—'ফিনিস' তার ভাই পান্না যে-ভাবে বলে ও করে, ঠিক সে-ভাবেই। তবু সেই দুপুরবেলায় চুনি ভূতগ্রস্তা হয়েছিল অনেক দুঃখে ও জ্বালায়। তার নিজের ঠোঁটের বাঁকোনা বারবার ওপরপাটির দাঁতের তলায় ঢুকে যাচ্ছিল। তার ব্রোঞ্জ-যক্ষিণী মুখে সচরাচর ভাব খেলে না, তখন কয়েকরকম ভাব খেলছিল। মানুষ-উঁচু পাতসিদে গাছের ছায়ার গাঢ়তা ভাবগুলিনকে শ্রেণীবদ্ধতায় সাজাতে দিচ্ছিল না, অথচ ভাবগুলিন ছিল দুঃখ, ক্রোধ, অভিমান, প্রতিহিংসা, প্রত্যাশা, শান্তি, নিরাপত্তাসূচক। সে যথেষ্ট সতর্ক ছিল। কারণ সে নিজে 'ফিনিস' হতে চায়নি। তার এই শব্দটাতেই বিষাক্ত গোখরের সংকেত আছে, পান্না যেভাবে উচ্চারণ করে। সতর্ক চুনি সেই ঢালু গোপন রাস্তায় মাথা কোটার মত করে মনে মনে 'আজ তোদেরই ফিনিস করে দিব' বলতে বলতে জলকে যাচ্ছিল। স্বাভাবিকতায় নির্মিত সরু চিকন ও নিম্নগামী রাস্তাটির দুধারে কাঁটাগুল্ম থেকে শাড়ি ও চুল মুহূর্তে-মুহূর্তে রক্ষা করতে করতে যখন হলদেটে জলের সীমানা চোখে পড়ল, চুনি তখন একটি শ্বাস ছাড়ল। স্তব্ধতা এতই টানটান তানপুরা যে, সেই শ্বাস তাকে, নিজেকেই, ভীষণ চমকে দিল এবং বিপজ্জনক ঝনৎকারী আবেগ হয়ে তার চোখের কোনাকে জলসিক্ত করল। চোখ দুটি পিটপিট করে সে জলের দিকে তাকাল। হলদেটে জল স্থির। শান্তিও ওইরকম স্থির, চুনি বুঝল। তার একটি হাত বুকের কাপড়ের তলায় চটের থলেটির মুখে, পাথর হয়ে এঁটে গিয়েছিল। অপর হাত জন্ম থেকে প্রায় অপটু—নিরন্তর চেষ্টা ও অভ্যাসে যেটুকু পটুত্ব সৃজন করা যায়, সেইটুকু মাত্র এবং শরীরের সেইদিকের নিচে একটি পায়ের দশাও তাই। সে লাঠি ধরে কবিতারূপিনী হাঁটে। কিন্তু লাঠিটি এখন এই ঢালু রাস্তাটুকুর চড়াইয়ে বন্য ঘৃতকুমারীর বুকে মুখ গুঁজে ছিল। সে পাছা ঘষটে নেমে এসেছিল। সেই মুহূর্তে শুধু একবার ভেবে দুঃখ হয়েছিল, যদি সে ফিনিস করা জিনিসগুলিনকে ফিনিস করতে যাওয়ার পথে নিজেই ফিনিস হয়ে যায়, লাঠিটার সঙ্গে তার চির-ছাড়াছাড়ি হয়ে যাবে। এতকালের লাঠিটা। তার শিথিল শরীরকে ঋজুকারী একটি ঋজুতা, যা তার প্রয়াত নানা গরিবুদ্দিন এনে দিয়েছিলেন মুম্বাই থেকে। আর, লোকে গরিবুদ্দিনকে ঠাট্টা করে বলত 'আধা-হাজি'। কারণ মুম্বাইয়ে পৌঁছে দিয়ে প্রতারক ট্রাভেল এজেন্ট একদল হজযাত্রীর টাকাকড়ি নিয়ে নিপাত্তা হয় এবং তাঁরা হন্যে হয়ে ফিরে আসেন। তবে গরিবুদ্দিন তাঁর নাতনিকে যে ফরেন মুলুকের ক্রাচের প্রতিশ্রুতি দিয়ে যান, তার বদলে ফেরেন এই লাঠি নিয়ে। সম্বলহারা বৃদ্ধের চোখের জলের স্পর্শ আছে ওই লাঠিতে। তাছাড়া লাঠিটি কাঠের এবং নকশাদার। আরবি ভাষায় পবিত্র কেতাবের দুলাইন বাক্য খোদাই করা আছে মুঠোর দিকে। সেখানে চুনির ন্যালা হাতটি অজস্রবার সক্ষমতা প্রার্থনা করে। পরবর্তীকালে লাঠিটি তাকে সধবার মত শক্তিমতিও করেছে—সে এরকম ভাবে। কারণ কুঁদুলি কাজিরুন্নবিবি তাকে পরিহাসছলে বলেছিল, 'মনে হয় কী, উটা তুর ভাতার রি ছুঁড়ি।' আর চুনি, তেজি ধারাল মেয়ে, কী আশ্চর্য কথা, লজ্জায় গোলাপখসা খসেছিল।

ঢালের মাথায় উঁচু পাড়ে অর্ধাঙ্গ শুকনো, চুনিরই প্রতীকবৎ, একটি পাকুড়গাছ। তার পাশে একটি রঙিন ছবির ধ্বংসপুরী এমন পোড়া কালো ও আরক্তিম চারটি দেওয়াল। উর্ধ্বাংশ অর্ধবৃত্তাকার ছিল। এখনও সেগুলিন স্পষ্ট চক্ষুগোচর হয়। আঞ্চলিক মাটির কঠিন শক্তির পরিচয় এটি। কয়েকটি বছরের বৃষ্টিও তাদের মাথা নুইয়ে দিতে ব্যর্থ হয়েছে। কতবার কত পাখি ঘাস বা ফলের বীজ নেদেছে তাদের শীর্ষে, তারাও ব্যর্থ। লোকে অবাক হয়, এই মাটি পুড়িয়েই ইট এবং ইট গেঁথে দালানবাড়ি তৈরি হয়। সেই দালানের মাথা ফুঁড়ে মানুষের ঔদ্ধত্য-খর্বকারি প্রকৃতি মাটি পোড়ানোর প্রতিশোধ নেয় বৃক্ষলতার নখ ও ফাঁসে ক্ষতবিক্ষত শ্বাসরুদ্ধ করে মারার হিংস্রতায়। অথচ দেখ, গহুর আলির পোড়া ঘরের মাথা পাষাণ পাথর। গহুর আলি তাই ছিল অবশ্য। কিন্তু ভণ্ড ও নিমুনমুখো ষণ্ঠীও সে কম ছিল না। পোড়া খেয়ে ভয়ে না হোক, ধূর্তামিতে উপর্যুপরি ব্যাঙ্ক এবং পঞ্চায়েতের বিভিন্ন স্তর থেকে এত লোন ও গ্রান্ট জোটাল যে, এখন সে হাইওয়ের ধারে খন্দ ও পাটব্যবসায়ী ; উপরন্তু উপর্যুপরি হজ করে সউদি ঐশ্বর্য ও কালার টিভি, টেপরেকর্ডার দূরস্থান, গুজব—ভিডিও-ভি সি আর-এর মালিক, নিশিরাতে মাথাপিছু দশটাকা রেটে ব্লুফিল্মও দেখায়। এসব কারণে ছবির রঙিন চারটি দেওয়ালের সঙ্গে পোড় খাওয়া গহুর আলির স্মৃতিকে মেলানো যায় না। মনেও হয় না, সংলগ্ন একলা পাকুড়টিও জ্বলেছিল একদা। শরৎকালে অর্ধাঙ্গ তীব্র সবুজতার তোড়ে ঝাঁপালো হয়ে আছে। শারদীয় সবুজ তোড়টিকে সে বাকি শরীরের বাঁধে রুখেছে এবং তোড়টি ফুঁসছে, ঘুরপাক খাচ্ছে এমত মনে হয়।

তখন সেইখানে, পাকুড় গাছটির ছায়ায় কাজিরুন বিবি দুরমুষ হাতে দাঁড়িয়ে ছিল। পারিপার্শ্বিক জন-মানুষহীন, এবং এমন দুপুরে এমন পারিপার্শ্বিকে বিধবার নৈঃসঙ্গ স্ত্রী-চেতনাকে কেবলই ছ্যাঁকা দিয়ে ভাজা-ভাজা করে, সেজন্যই গহুর আলি পোড়ো পোড়া। ঘরের সামনে বিতর্কিত একটুকরো ঘাসজমিতে বুড়ি ছাগলের সঙ্গে কাজিরুন কথা বলবে ভাবছিল। 'ইঃ...বারভাতারি...মুখ না ই রি...থাকত আগের দিনকার শিয়ালগুলিন...দেখছ মাগীর চপটখান...' সে এইভাবে শুরু করতেই অনতিদূরে, পেছনে কোথাও বৃক্ষলতাগুল্মের আড়ালে পাতালে আচমকা কলজেছোঁয়া অদ্ভুত ও ঠাণ্ডা 'কুব' শব্দ। ভাবল, কানের ভুল। তবে ওইদিকে নিচে একখানি মাঠপুকুর আছে। আবার 'কুব' শব্দ নিজস্ব সত্যতা সাব্যস্ত করলে কাজিরুন, পাড়াকুঁদুলি যত, তত পাড়াবেড়ানিও, আধুনিক গ্রামজীবনের সংঘর্ষ ও কোন্দওয়ারে যে সতত ডাবল এজেন্ট, পাকুড় গাছটির পেছনে গেল। তৃতীয় 'কুব' শব্দে সে গুঁড়ি মেরে ঘন গুল্মের নিচের দিকে হাপরটানা বুকে তাকাল। পুকুরটি নিয়ে দ্বন্দ্ব আছে। একপক্ষ মাঠের পোনা ছাড়লে অপরপক্ষ যথাসময়ে লুঠে নেয়। কোনও-কোনওবার দু-একজন 'ফিনিস' হয়। পুলিশ আসে ও চলে যায়। মসজিদে মাইনে করে রাখা মৌলবিসায়েব প্রতি জুম্মাবার দরদর ধারায় কেঁদে বলেন, 'মোসলমান মোসলমানের ভাই। কাজিয়া করলে খোদা নারাজ হন।' তবু কাজিয়া চলতে থাকে। ভাই ভাইকে 'ফিনিস' করে। শেষে মৌলবিসায়েব সুর ধরে 'শহিদে কারবালা' পুঁথি পড়তে থাকেন। পুঁথির গৃহযুদ্ধজনিত ট্রাজেডির শোক বাস্তবতাকে ছুঁতে পারে না। বাস্তবতা শয়তানের কণ্ঠলগ্ন এবং শোলে-খ্যাত গব্বর সিং-এর গলায় বলে 'বহুৎ মজা।' আর বাস্তবতা যত শেষদিবস 'রোজকেয়ামতের' দিকে যাচ্ছে, তত বহুৎ মজার কমেডি হয়ে উঠছে, শাস্ত্রবিদ বোঝেন না।

চুনি, বেদেনি ঠিক যে ভঙ্গিতে সাপের ডালা খোলে, সেই ভঙ্গিতে চটের থলেটি ফাঁক করেছিল। থলেটি ছিল পান্নার তক্তাপোষের তলায় কোনার দিকে আঁধারে এবং তখনও এইরকম সাপধরা হাতের কৃৎকৌশল ছিল চুনির। এই জিনিসগুলিনের সঙ্গে তার মোটামুটি জানাশোনা আছে, যেহেতু পান্না তার বড় ভাই। পাটের আঁশজড়ানো গোলাকার গোটাগুলিন সে গোনার চেষ্টা না করে বেদেনির সাবধানতায় একদিকে জলে ছুঁড়ল। আশ্চর্য ঠাণ্ডা ও কলজেছোঁয়া শব্দের পর সে কয়েক মুহূর্ত তাকিয়ে রইল হলদেটে জলের দিকে। ওই জলকে তার বিশাল আকাশের চেয়েও মহান ও বৃহৎ শান্তি মনে হল। সে ঠিকই বুঝেছিল। হলদেরঙের গাঢ় ও গভীর শান্তি একটি নিদ্রিত সাক্ষাৎ মৃত্যুর গোটাকে সামান্য শব্দে গ্রাস করলে তার চোখ আবার ভিজে গেল। বুঝি ওই বৃহৎ শান্তি ক্ষুদ্র দুই চোখের পাতায় নরম হাত বুলিয়ে বলল, 'আঃ বিটি...তোর মুনে কী বেথা রি...।' তবে চুনি এখন বেহুলার পালার নেত্য ধোপানি, যে মন-পবনের ঘাটে কাপড় কাচে আর কলার মান্দাসে ভেসে আসে লখিন্দরের শব, শিয়রে বেহুলা,

'ইঃ...ই রি কন্যে, তু ই বয়েসে রাঁড়ি...আয়, আয় রি কাছে মরা পতিরে জাগাই'—সেই যেতা। চুনির অবচেতনায় এই কণ্ঠস্বর আর আশ্বাস ছিল। সে ওই ধোপানির জিওনমন্ত্র উচ্চারণের শব্দ দিল জলকে এবং জল ঘুমঘুম স্বরে বলল, 'আঃ'—শান্তিতে। তারপর শান্তির বুকভরা দরদের মত উৎসারিত ঢেউ পুকুরটিকে চারদিকে, সমস্ত বিন্দু ছড়িয়ে শব্দহীন ছুঁল। শান্তি এইভাবে স্বাধীনতা হয়ে আছে, মানুষেরা বোঝে না। বেদনায় ক্ষোভে চুনি ঢোক গিলছিল মুহুর্মুহু।

দ্বিতীয়টি, তৃতীয়টি, চতুর্থটি, পঞ্চমটির পর পিছনে ঢালের শীর্ষে বৃক্ষলতার ফাঁকে একটি মুখ, তারপর সন্ত্রস্ত চাপা ও আর্ত চিৎকার হঠাৎ চিলের মত, 'চুনি রি, উ কী...' চুনি ষষ্ঠটি গোপনে গড়িয়ে দিল জলের ভেতর। এবার বুজকুড়ি কাটতে লাগল মৃত্যুর গোটাটি। মৃত্যুরই মৃত্যুকালীন শ্বাসকষ্টজনিত বুজকুড়িগুলিন মোটা। দ্রুত ভেঙে যাচ্ছিল, ফুলে উঠছিল। জল যেন এতক্ষণে ঘুম থেকে সম্পূর্ণ জেগে এবং চুনির চালাকি ধরতে পেরে ড্যাবডেবে অনেক চোখে তাকাচ্ছে। তাকাতে-তাকাতে আবার দূরের হয়ে গেল। তখন চুনি আবার একটা ভারি শ্বাস ছাড়ল।

'হেই মা! ই কী রি...তু উটা কী কল্লি? ও চুনি!' ধাড়ি মুরগির মত ডানা ঝাপটাতে ঝাপটাতে আছাড় ভেঙে পা-কতক নেমে এল কাজিরুন এবং কাঁটায় আটকে মুখখানা ভয়ঙ্কর নিষ্ঠুর করে 'ইঃ...হিঁ...উঃ' এইসব শব্দ তুলতে থাকল মৃত্যুকালীন হেঁচকির মত।

চুনি ভিজে চোখে শান্ত হাসছিল। আঠার বছরের দুর্লভ এই হাসি। চুনি, নিষ্ঠুর পান্নার বোন, হাসে না।

কাজিরুন কাঁটামুক্ত হতে পঞ্চায়েতের ক্ষয়রাতি চুলপেড়ে শাড়িটা কোথাও-কোথাও ফালাফালা। ইত্যবসরে চুনি চটের থলেটা গুটিয়ে জলের দামের তলায় পটু পাখানি দেবে অস্তিত্বহীন করে দিল। সে প্রার্থনার জন্য প্রক্ষালনের ভঙ্গিতে মুখ ধুল। হাত-পা ধুল। আঁচলে মুছল। তারপর ঘুরে মাটি ও গুল্মের শেকড় ধরে গুঁড়ি মেরে উঠতে থাকল। সে নির্ভার।

কাজিরুন ফের পাকুড়তলায় দাঁড়িয়ে ছিল। পায়ের কাছে ছোট্ট দুরমুষটি ঘাসে পরিত্যক্ত আতুর। কাজিরুনের নাসারন্ধ্র স্ফুরিত, মুখের ভাবে বেদনাকীর্ণ নিষ্ঠুরতা। জুলজুলে চোখে দেখছিল অতীতের খেঁকশেয়ালির স্মৃতিচিত্রের বিভ্রম। এই লেংড়িভেংড়ি ছুঁড়িটা পান্নার বহিন না হলে ওর কয়েক পূর্ববর্তী প্রজন্মের তাবৎ মানুষের হাড়গুলিন কবব থেকে বের করে কাঠটি বাজাত। কারণ ওর জন্যই নতুন কাপড়খানা জেরবার। কিন্তু সে যা হবার হত, সেই বিস্ময়কর কলজেছোঁয়া ঠাণ্ডা শব্দগুলিন? সেগুলিনই রহস্যে তাকে বাকরহিত টেরাকোটা করেছে। পেছনেই গহুর আলির পোড়া ও পোড়ো ঘরের দেওয়াল।

চুনি, তাকে ভারমুক্ত ও সদ্যস্নাতা কোমল দেখাচ্ছিল, বন্য ঘৃতকুমারীর কাছ থেকে লাঠিটি ফেরত নিয়ে পা বাড়াল, কাজিরুনকে দেখেও না-দেখা! বহুদিন যাবৎ কোল্ডওয়ারকালে গ্রামীণ ডাবল এজেন্ট এজন্য ক্ষুব্ধ, চিরদিন মমতাবশে লেংড়িভেংড়ি মেয়েটির নিরাপত্তা তার কাম্য ছিল, কিন্তু এই উপেক্ষার নির্মমতা অসহ্য। তার কুতকুতে চোখ দুটির সামনে চুনি ক্রমে নড়বড় করতে করতে পিচরাস্তায় ওঠার পর চোখ দুটি কুটিল হল।

আর চুনি যখন পিচ রাস্তায় জল থেকে পাওয়া বুনো হাঁস-পাখির শান্তি বুকে নিয়ে ওড়ার ভঙ্গিতে হাঁটছে, জলের ফোঁটা ঝরে পড়ছে, সে তখনও জানত না পেছনে একটি ক্রূর কুটিলতা রেখে এল। বন্দুকবাজ দুটি লক্ষ্যভেদী ছোঁট হতে থাকা গুলিগুলি চক্ষু।...

অতীতে পিচরাস্তার দুধারে এই খণ্ডভূমি ছিল বস্তুত ঐতিহ্যসম্মত একটি নোম্যানসল্যান্ড। এদিকে মুসলমানপল্লী, অন্যদিকে হিন্দুপল্লী। নোম্যানসল্যান্ডের পশ্চিমে ঈষৎ গড়ানে বাঁজা কাঁকুরে ডাঙ্গা ছিল। সেখানে ছিল উল্লম্ব চিত্রার্পিত কয়েকটি তালগাছ। শেষপ্রান্তে দাঁড়ালে দেখা যেত ধাপে ধাপে নেমে যাওয়া ধু ধু মাঠ, তারপর নাবাল নৈসর্গিক জলাধারের ওপারে সরু যেন বা বৃত্তাকার একটি রেখা এবং সেই ব্যাপক শূন্যতা গ্রীষ্মে লু হাওয়ায় মারমূর্তি ছিল, যদিও এমন শরতে সবুজরঙের পূর্ণতা একদা কাজিরুনের মরদ ন্যাকাবোকা মৈনুলকে বলিয়ে নিয়েছিল, 'লাগে কী, চলেই যাই চোলহেই যাই উ

বাগে...' বাকি জীবনের মত। আর বাংলার কৃষকদের কাছে এও এক সন্ন্যাসব্রতের তুল্য যে, চিরকালীন শস্যশ্যামলিমার গভীরে যাত্রা, যেন বাড়ি না ফিরলেও চলে। সেইরকম ক্ষেত্রে চল্ ধাতুনিষ্পন্ন শব্দটি গুরুত্বহেতু 'চোল্‌হে'-তে পরিণত হয়।

নোম্যানসল্যান্ডের অপরদিকে গড়ানে মাটিতে ছিল যথেচ্ছ বৃক্ষগুল্মলতা, একটি জলনিকাশি প্রকৃতিসৃষ্ট নালা, ফের মাঠ, একটি ব্যাপকতা। আঠার বছরের প্রতিবন্ধী মেয়েটি, এই চুনি, সেইসব কিছুই দেখেনি। শুনেছে তার মরা বাপের কালে জেলাবোর্ডের হাতে ছিল এই সড়ক। যদি বা পাথরকুচি ও পিচ পড়ত, একটি ছোট্ট সাঁকোও ছিল এবং এস ডি ও বাহাদুর ছিলেন ইংরেজ সায়েব, বর্ষায় অনেকটা গলে পচে যেত এবং একবার তাঁর ফোর্ড গাড়ি উদ্ধারে হিন্দুমুসলমান ঐক্য তাঁকে এমনই অভিভূত করে, তিনি ডায়েরিতে এই ওরাকল্ লিপিবদ্ধ করেন : 'Lo and behold! he glorious sun of the British Empire will never set in India...' কিন্তু অল্পবুদ্ধি বেচারার ওরাকল্ ব্যর্থ হয়ে আজাদি আসে এবং এই সড়কেই চুনির দাদু ইউসুফ ও প্রাণনাথকে কংগ্রেসি রাজবন্দি হিসেবে বিচারার্থ মহকুমা আদালতে চালান দেওয়ার সময় একই হিন্দু-মুসলমান একই ঐক্যবদ্ধ মুহুর্মুহু নির্ঘোষে 'বন্দেমাতরম! আল্লাহ আকবর!' উচ্চারণ করেছিল! তারপর আজাদি এলে ইউসুফ ও প্রাণনাথ এই নোম্যানসল্যান্ড অতিক্রম করে মিছিল নিয়ে যাওয়ার সময় 'ইয়ে আজাদি ঝুটা হ্যায়! ভুলো মাৎ! ভুলো মাৎ!' গর্জন করতে করতে উভয়ে কুঁজো হয়ে যেতেন, এও একটি ঘটনা। আরও ঘটনাপরম্পরায় খণ্ড ভূমিটির বাঁজা অংশে চিত্রার্পিত তালগাছগুলিন দিনু গোমস্তা আটটাকা রেটে বেচে দেন। সেখানে বহু পরে বিদ্যুতের সাবস্টেশন স্থাপিত হয়। উল্টোদিকের বৃক্ষলতাগুল্মের একাংশে পূর্ববঙ্গীয় উদ্বাস্তুদল 'জবরদখল' করে। স্থানীয় হিন্দুদের অনভিপ্রেত এটি, সেকারণে মারদাঙ্গার উপক্রম হয়। কিন্তু দলটি ছিল মরিয়া এবং তাদের নারী ও শিশুরাও হাতে অস্ত্র নিয়েছিল। আরও অদ্ভুত ব্যাপার, তারা নেপথ্যে কোনও-কোনও মুসলমান লোকের সমর্থন পায়। শেষে পুলিশ এসে তাদের পৃষ্ঠরক্ষা করে। খণ্ডভূমিটির সারফেস দখলস্বত্ব জমিদারবাবু হরি সিং-এর হলেও ভেস্টেড ল্যান্ড গণ্য হয় সেটলমেন্ট রিচেকিং-এ। উদ্বাস্তুদের মধ্যে মৌখিক বণ্টিত আটকাঠা পরিবার পিছু মাটির পাট্টা পেতে তিরিশ বছর কেটে গেছে এবং এও অদ্ভুত, 'ইয়ে আজাদি ঝুটা হ্যায়' শ্লোগান যিনি দিয়েছিলেন, সেই প্রাণনাথ, বৃদ্ধ কিন্তু তখনও প্রাণবন্ত, আজাদিটি ক্রমে ক্রমে সত্য সাব্যস্ত করেন, কারণ চোখের সামনে নেপোরা দই মেরে দিচ্ছিল, তিনি ভোটে যেতেন এবং তাঁর পার্টি সরকার গড়লে স্বহস্তে উদ্বাস্তুদের পাট্টা বিলি করেন। দুঃখের কথা, সাত বছর আগে এই বিপ্লবী পুরুষের মৃত্যু হয়েছে। তাঁরই পপুলারিটির নির্ব্যূঢ় স্বত্ব দখল করেছেন সবেধন নীলমণি পুত্র আইনজীবী বীরেন্দ্র, 'বিরেং বাবু'। আরও আশ্চর্য ঘটনাপরম্পরায় এঁর পুত্র শুভ্রাংশু ওরফে ছোটন বিপ্লবের দশকে কলেজ ছেড়ে নকশাল হয়ে কয়েক বছর এবং আশির দশকে এলাকার 'মাফিয়ালিডার' গণ্য, পান্না যার দক্ষিণহস্ত। সেই পান্নার বোন চুনি।

প্রকৃতির সৃষ্ট নালাটি পাঁচসালা যোজনার প্রযুক্তিস্পর্শে সুচারু হয়েছে। সেই ছিমছাম ঋজুতার একপারে সাধুর আশ্রম ভ্রম হয়, এমন সব দারিদ্র-গোপন-করা সুন্দর কুটির, ফুলফলের জাঁকাল তরুলতা, মঙ্গলকাব্যের পারিপাট্য। 'রাঢ়ের ঘটিরা অকর্মণ্য, গোঁফখেজুরে, খালি মামলা জানে হে!' প্রমথ মাস্টার মশাই বলেছিলেন। 'দেখে এসগা বাঙালরা কী রূপকার! যি ঠেঞে নাটাকাঁটা কুঁচ বৈঁচির আদাড় ছিল, মাগীরা নাকে কাপড় ঢেকিন হাগত, সিঠেঞে মুলোও ফলালে হে, কলাঝাড় পর্যন্ত। অবিশ্বাস্য!' তিনি মুগ্ধ দৃষ্টে সাঁকোর কালভার্টে বসে নেতাজি কলোনির পটচিত্র নিরীক্ষণ করতেন নিত্য বিকেলে। এখন শরতে পশ্চিমের উঁচু ভূমিতে বিদ্যুৎ উপকেন্দ্র থেকে তাবৎ জল এবং আশেপাশের আরও জল এসে নালাটিকে জলবতী করেছে। জলটি ঘোলাটে। এখন স্রোত নেই। ইতস্তত দাম। চ্যাং, পুঁটি, ট্যাংরা ধরতে ছিপ দিনমান শ্রেণীবদ্ধ হয়। সেখানে, কালভার্টের হাতপাঁচেক দূরে একটি অর্জুন গাছের ছায়ায় থেমে চুনি মাছ ধরা দেখার মধ্যে শান্তিজনিত সুখ এবং উত্তেজনার পর অবসাদ, ক্রমে এত উজ্জ্বল রোদে হেঁটে আসার কষ্ট দূর করতে চাইল। মসৃণ গুঁড়িতে হেলান দিয়ে দুই পায়ের ফাঁকে বুকছোঁয়া লাঠিটি, সে চুল বাঁধতে থাকল। কারণ খোঁপাটি শিথিল হয়ে আসছিল।

'কী বিটি, ইখানে তু...ইটো কি লুটুন বাঁধার জায়গা গো?' কালভার্টের নিচে ছায়াঢাকা একটু গভীর কংক্রিট খোঁদল থেকে সহাস্য মুখটি দেখা গেল মাত্র। মুখে জংলা কালো গোঁফ দাড়ি, মাথায় সাধুদের লম্বা চুল, লোকটি সোনারু, সোনারুদ্দিনের অপভ্রংশ। সেও মাছধর, দেখছিল অনেকের মত, অথবা অবকাশভোগী। তবে তার অবকাশ আকাশের মত প্রসারিত বলে চুনির ধারণ। অথচ সোনারু ভিখিরি নয়। প্রকৃতিচর সে এবং প্রকৃতির মতই যেন বা উদ্দেশ্যহীন। তার চোখে আভাসিত মুগ্ধতা, সে কিছু খারাপ দেখতে জানে না এমন এক মানুষ। চুনি মুখ ঘুরিয়ে খোঁপা আরও আঁটো করতে থাকলে সে ফের একমুখ হেসে বলল, 'হঁ গো! বিটি যেন জগা মেকদারের দুগ্নি...রঙটি পড়েছে, তবে ত্যালঘামটুকুন না পল্লে হ্যাঁ-চাঁ করবে না লাগে। ই ভররোদে কতি যাবি মা? ...কষ্ট।' বলে চুপ করল।

চুনি পান্নার বোন, সে হাসে না। কিন্তু এ মুহূর্তে হাসি তার প্রয়োজন ছিল। আর 'চোইত-পাগলা' বলে খ্যাত—চৈত্র মাস বাৎসরিক সন্ধিকাল, সেকারণে সুস্থতা ও পাগলামির সন্ধিকালে উপনীত যে-মানুষ, সে, সোনারু—তার ভাষ্যে চুনির রূপের প্রশংসাসূচক আভাস ও মমতা মেয়েকে পুনর্বার গোলাপখসা করেছিল। বলল, 'বসে আছ চাচা...খালি-খালি। বঁড়সি নাই গো হাতে!'

'নাই।' সোনারু গর্ত থেকে বের করা শেয়ালমুখে বলল। 'থাকে? ই পুরুষ পাপকাজ করে? দেখেছ কখনও?' সন্ধিকালের চোইত-পাগলার খিটখিট শিশুহাসিতে সরু সাদা দুপাটি দাঁত, হাওয়ায় ফুলন্ত ভাঁটঝোড়টি দুলছিল।

'পাপকাজ ক্যানে?' জানতে ইচ্ছে করল চুনির। এ কথা মনে পড়ল ঠিকই চকিত আবিষ্কারের মত, কখনও সোনারুকে বঁড়সিহাতে বা কোনও প্রক্রিয়ায় মাছ ধরতে দেখেনি। তার 'পাপকাজ' কথাটিও তাকে দরদ দিয়েছিল।

সোনারু গুম হয়ে বলল, 'আমি গরমেন হলে...' সে শূন্যতায় কাঠি-কাঠি আঙুলে লিখতে থাকল, 'আইন লেখে দিতাম জানমারি বন্ধ। ...কী জলথল কী আসমানে।' সে মুখ তুলে আকাশও দেখাল। 'তু তখুন ছোট। ইপুরুষ এক পাখমারা মুসহর খ্যাদায়ে ছিল। হুঁ, শালোর হাতে সাতললা আঠাকাঠি ছিল।' বলে সে সুরে গাইতে লাগল, 'পালারে, পালারে পাখি/দ্যাশে এল পাখমারা...

তার গান শুনে নালার দুধারে ভিন্ন-ভিন্ন বয়সী লোকগুলিন বিরক্ত হয়েছিল। একজন ভেংচি কেটে বলল, 'অ্যাই চোইত-পাগলা! চেঁচালে গলায় (অশ্লীল শব্দ) ঢুকিন দুবো শালো!'

চুনি, পান্নার বোন সে, ফোঁস করল। 'গাহুক। গাহিবে। গাহো চাচা!' বলে সে পটু হাতখানি নাড়ল। হাতের লাল প্লাস্টিক বালাটি সেই কখন থেকে আঁটো ছিল। এতক্ষণে মুক্ত হল। দুলতে লাগল। সোনারু দ্বিগুণ জোরে পাখমারাকে সুরে টেনে ছড়িয়ে দিতে থাকল। রৌদ্রপূর্ণ আকাশে পাখমারা পাখির মত পালিয়ে যাচ্ছিল। 'জানমারি বন্ধ' ভাল লেগেছিল চুনির।

লোকগুলিন চুপ। চুনি, পান্নার বোন। সেই খিস্তিকারি ঈষৎ সাহসে গলার ভেতর শুধু বলল, 'চ্যাচালে মাছ থাকে? তাদেরও তো কান...হুঁ! কী বলব? বুলার কিছু নাই গো!' এগুলিন অসহায় আক্ষেপ। এসবের একটি পরিপ্রেক্ষিত আছে।

এই প্রাক্তন নোম্যানসল্যান্ডে দাঁড়ালে দক্ষিণে মুসলিমপল্লী চক্ষুগোচর হয়। তার প্রান্ত ছুঁয়ে ধনুকবাঁকা হয়েছে আধুনিক হাইওয়ে, দক্ষিণ-পশ্চিম কোণ ফুঁড়ে মহকুমা শহরমুখী। ওই পল্লীটির এদিকাংশে ডাঙ্গাপাড়া, ওদিকাংশে নামুপাড়া, এভাবে প্রলম্বিত। কোন অতীতকাল থেকে দুই পাড়ার দুই তালেবর ব্যক্তির মধ্যে পুরুষানুক্রমে দ্বন্দ্ব। দ্বন্দ্বের মূল মাটি নয়। এটাই আশ্চর্য, নারীও নয়। সে কি প্রভুত্ব। এও হয়ত অর্ধসত্য। বহু রাজপুরুষ, পুলিশ, জনপ্রতিনিধি, সংবাদপত্রের ভাষ্যকার কেউই এই হেঁয়ালির জট ছাড়াতে না পেরে Hegemony ইংরেজি শব্দটির দিকেই অঙ্গুলি নির্দেশ করেন ফোঁস ধ্বনিসহযোগে। সেই কবে ও'মালি সায়েব জেলা গেজেটিয়ারের ভূমিকায় অগত্যা লেখেন, 'The tribal Pattern of the local Moslem community as well as the Psychic make-up of its individual members appear to be foreign, yet have added an extra-ordinary demension in the traditional violence errupted by a simple factor, either land or woman...' ডাঙ্গাপাড়া-নামুপাড়ার এক্সট্রা-অর্ডিনারি মাত্রাপ্রাপ্ত ঐতিহ্যগত দ্বন্দ্ব কখনও মাঝে মাঝে

বিষাক্ত সাপেদের মত টানা হাইবারনেশনে মগ্ন থাকে এবং সুপ্তিকাল কখনও তিন বা চার বছরও দেখা গেছে, অন্তত বড় আকারে 'ফিনিস' ঘটার পর। গত দু'বছরের আগের প্রায় চার বছর রাজনীতির চতুরালিতে দুই পাড়ার শিক্ষিত-অর্ধশিক্ষিত-ড্রপআউট তরুণেরা একটি মিলনীসংঘও গঠন করে। সেজন্য ঘরও পাওয়া যায়। স্পোর্টস, রবীন্দ্র-নজরুল-সুকান্ত জন্মজয়ন্তী, একটি যাত্রাদল পর্যন্ত এবং 'সিরাজদ্দৌলা' পালায় শহর থেকে লুৎফা আলেয়া ঘসেটি অভিনয়ে পেশাদার অভিনেত্রীদেরও আনা হয়। পান্না হোসেন জিন্স ছাইরঙা স্পোর্টিং গেঞ্জি, কাউবয় জুতো পরে আমোদগেঁড়ে শ্রোতৃবৃন্দকে চুপ করিয়ে রেখেছিল এবং এক প্রান্তে চেয়ারে বসে সিগারেট ফুঁকতে ফুঁকতে টুঁ শব্দটি হলেই জড়ানো গলায় বলেছিল, 'জিভা ছিঁড়ে লুবো', সে ক্লাস এইটের ড্রপআউট। আরও বিশেষ কথা, সে-রাত্রে সে প্রচুর হুইস্কি টেনেছিল। তখন কালসর্পটির নিদ্রাহেতু শান্তিকাল। নইলে তার চেয়ারের পেছনে তারই কাঁধ আঁকড়ে নামুপাড়ার হারুন খিখি হাসছিল, যে এক দুর্দান্ত কিলার। সেই রাত্রে কত সরলতায় ফিনিস করে দিতে পারত ডাঙ্গাপাড়ার মূল শক্তিটিকে! নিরপেক্ষ ও ভিতুরা সেই ঘটনা স্মরণ করে বলে, 'কী আশ্চর্য বটে! মৌলবিসায়েবরা যা পারেন নি, ই কেলাব যাত্রা সিটাই পেরেছিল, হে! ...উশ! পান্না আর হারুন গলাগলি হাঁটে দেখে পেত্যয় না হয়...স্বপন, নাকি মুনের ভরম?' তৎকালে এসকল কথা কারুরই মনে হয়নি। স্বাভাবিকতার এমন জিনিস, ইদানিং চেনা যায় না। দু'বছর আগে এক বিকেলে পান্নার ছোট এবং চুনির বড় মতিউর ওরফে মতিকে হারুনরা তাড়ি খেতে ডেকে নিয়ে যায় এবং মতি যথেষ্ট মাতাল হলে ঝাঁকঝকি সাঁঝে ফেরার পথে সজোরে চাকু মারে। মতি হারুন ও পান্নার চেয়েও নির্দয় কিলার ছিল। সেই ঘটনা জানিয়ে দেয়, কালসর্পটির নিদ্রাভঙ্গ হয়েছে। তৈরি হও। সাজোসাজো রব পড়ে এবং যথার্থই রণসজ্জা। বহু নিরপেক্ষ লোকে জেনেছিল। মৌজা দক্ষিণডিহির দক্ষিণাংশে নৈসর্গিক স্বাধীনতা—যেখানে রাষ্ট্র নেই, সরকার নেই, পুলিশ ও সেনাবাহিনী নেই। এমন কী, কোনও-কোনও বাবু ওই প্রলম্বিত পল্লীটিকে সকৌতুকে 'মিনি পাকিস্তান' বলে বর্ণনা করতেন, যদিও তার রাজনৈতিক ভিত্তি ছিল না, এবং একই সুরে থানার দারোগা বেল্ট ঢিলে করতে করতে বলেছিলেন, 'মরুক শালারা মারামারি করে। কারণ গীতায় আছে: যদাযদাহি ধর্মস্য গ্লানির্ভবতিভারতঃ...।' আর সেই থেকে নামুপাড়ায় দলীয় ও নির্দল সমস্ত লোকের সমস্যা, বাজার-হাট-থানা-স্কুল-ব্লক অফিস—সবই উত্তরাংশে হিন্দুপল্লীতে, তারা এদিকে আসতে পারছে না। তবে গহুর আলি প্রমুখ কিছু ধূর্ত ব্যক্তি বাজারে বসত করায় সমস্যাহীন। প্রাচীন নোম্যানসল্যান্ড-প্রথা কবে লুপ্ত। উত্তরাংশে হাইওয়ের দুধারে বাজারে হিন্দু-মুসলমান পাশাপাশি বাস অধুনা, যেমত লালন ফকিরের গানে আজব আর্শিনগরের কথা আছে, যেখানে দুই পড়শি বসত করার কথা আছে, অ-বি-ক-ল সেইমত। বরং তারা সংঘর্ষ ও রক্তপাতগুলিন, ঘরপোড়া ছাইগুলিন এনজয় করে। লুঠের ধন কেনেও গোপনে। মানুষের শঠতার চেয়ে কেনাকাটার অন্ধকার রাতগুলিনকেই তখন অধিকতর শঠ মনে হয়।

কিন্তু নৈসর্গিক অবস্থানগত আনুকূল্যে ডাঙ্গাপাড়ার এ একটা প্রান্তিক জয় যে, তারা নির্ভয়ে উত্তরগামী! তারা বাজারে ও হিন্দুপল্লীতে উঁচু মাথায় প্রয়োজন-অপ্রয়োজনে ঘোরাফেরা করতে পাবে। আরও একটি জয় পান্নার উত্তরাধিকারসূত্রে লব্ধ। তার তিনপুরুষ ছোটন—শুভ্রাংশুশেখরের ('মাফিয়ালিডার' বলা হয় যাকে চুপিসাড়ে) তিনপুরুষের দোস্ত। লোকেরা সন্দেহ করে, 'মিনি পাকিস্তানের' ঘরোয়া দ্বন্দ্বের কলকাঠি দুটি উত্তরাংশে দুই পরিবারের হাতে। একটি ছোটনদের বাড়িতে, সেটা স্পষ্ট হয় পান্নার সঙ্গে ক্রমবাড়ন্ত বন্ধুতায়। অপরটি প্রাক্তন হরি সিং জমিদারবাবুর ক্ষয়াটে দালানবাড়িতে। তাঁর নাতি নেই, নাতনি আছেন আমেরিকার নিউইয়র্কে। এই নাতনির বাবা, তাঁর পুত্র অরিজিৎ সিং এখন ভোটে হারেন, তবু দাঁড়ান এবং নির্ভয়ে নামুপাড়ায় যাতায়াত করতে পারেন। পান্না হোসেন বোঝে, এই একটি ক্ষেত্রেই সে অসহায় এবং বিপজ্জনকভাবে মুসলমান। ফলে অরু সিং তাঁকে 'কী বাপ পান্না' সম্ভাষণ করলে পান্নাকে সহাস্যে বলতে হয়, 'ভাল তো বাবুজ্যাঠা?'

রগড়! পান্নার দাদু ইউসুফ এবং ছোটনের দাদু প্রাণনাথ যখন 'কংগ্রেস কী জয়' হাঁকতে হাঁকতে কুঁজো হয়ে পড়তেন, হরি সিং-এর পাঠানো লোকেরা ঢাকঢোল বাজিয়ে ঢিল ছুঁড়ে মিছিল ও সভা ছত্রভঙ্গ করত। আজাদির পর পরিলক্ষিত হয়, ধুতিপরা জেলাশাসক সদলবলে হরি সিং-এর পুকুরে

ছিপ ফেলতে এসেছেন। অনুরূপ আরও কিছু ঘটনার পরই বিশেষ করে প্রাণনাথ স্লোগান হাঁকতে শুরু করেন, 'ইয়ে আজাদি ঝুটা হ্যায়!' পরবর্তী প্রায় দুটি কি তিনটি ভোটে অরু সিং নাকি তাঁর নির্বাচনকেন্দ্রের ভোটারদের স্রেফ 'রাজভক্তিহেতু' জয়লাভ করেন। তারপর প্রাণনাথের পাশার দান। অরু সিং-এর পতন ঘটে। তবু আশা ছাড়েননি, কারণ কবি লিখে গেছেন, 'পতন অভ্যুদয় বন্ধুর পন্থা...' পুনশ্চ রগড়।...

পান্না বাড়ির সামনে খলিয়ান চত্বরে সাইকেলবাজি শিখছিল। স্বীকৃতিপ্রাপ্ত ক্ষমতা মানুষকে খেয়ালি করে।

খলিয়ানটি চৌকো, সদ্য পিটিয়ে কঠিন এবং গোবরলিপ্ত। কাতকে ধান ঠেঙানোর জন্য প্রস্তুত। পেছনে একতলা পুরনো দালানবাড়ির ফটকটি আঞ্চলিক আশবাফি স্থাপত্যরীতিমূলক। দেওয়ালের শীর্ষে সাইনবোর্ডতুল্য উলম্ব আয়তক্ষেত্রের সাদা পটে গাঢ় নীল চাঁদ তারা এবং বিসম ছাঁদের বাংলা হরফে লেখা আছে : 'স্থাপিত বাং ১৩৪৫, মাং চৈত্র', এইটুকু। মুক্তির দশকে নীলবর্ণ চাঁদটির ডাইনে ছোটনের গোপনসংসর্গহেতু পান্না একটি বাঁট যুক্ত করায় সেটি কাস্তে হয়, যেমত কলকাতার কবি লেখেন : 'এ যুগের চাঁদ কাস্তে।' তার বাপ ইসমাইল হুসেন রাজনীতিবোধশূন্য নিছক ধার্মিক এবং নিজের মরা বাপকে 'কমিউনিস্টরা নাস্তিক', বলে গালমন্দ করতেন, ফলে ইসমাইল এমার্জেন্সিকালে বাঁটটি ধেবড়ে দেন—বেজায় রগচটা মানুষ। পান্না ও মতিকে তিনি পূর্বপুরুষের একটি তলোয়ার নিয়ে প্রায়ই তাড়া করতেন। তলোয়ারটি প্রাচীন সময়ে মোহরম পরবে ব্যবহৃত হ'ত এবং এই পরিবারের প্রাক্তন পুরুষদের পরগনা জুড়ে লড়াকু খ্যাতি ছিল। এও দাবি করা হয়, তাঁরা পাঠান যোদ্ধাদের বংশধর, পরগনায় আউটসাইডার। নামুপাড়ার হাজি সইদুরের পূর্বপুরুষদের সঙ্গে এই আউটসাইডারদের বংশপরম্পরা বিরোধের শেকড় কি এখানেই? এ একটি অবচেতন প্রশ্ন, যা চেতনে উত্থিত হয়নি, হয় না। সম্ভবত মুসলমান লোকেদের মধ্যে জাতপাত প্রশ্ন অবাস্তব ভেবে।

খলিয়ানের নিচে রাস্তা। চারদিকে ঠাসাঠাসি ঘরবাড়ি। দক্ষিণে পাঁচবাড়ির পর একটি চটান, চটানে একটি দরগা, পাশে দরগাপুকুর—এও একটি নোম্যানসল্যান্ড, কারণ তারপর নামুপাড়া শুরু। প্রতিটি সংঘর্ষ ওই নোম্যানসল্যান্ডে হয়, তাই সেটি বস্তুত একটি ট্রাডিশনাল রণক্ষেত্র। অথচ কী আশ্চর্য, সেইখানেই মিলনী ক্লাব ছিল এবং সিরাজদ্দৌলা অভিনীত হয়। ক্লাবঘরটি বোমায় বিপর্যস্ত হওয়ার পর সবল ভাইদের তাড়া খেয়ে অবশেষে এক দুর্বল ভাই, খুদু, রিকশচালক সে, বউকাচ্চাবাচ্চা নিয়ে সেই ঘরে সংসার পেতেছে। সে নির্দল।

পান্না আজ রঙে ছিল।

বিরেংবাবু, আইনজীবী ও জনপ্রতিনিধি, সদর শহরেই সস্ত্রীক থাকেন, পেশার কারণে। মেয়ে গৌরী কলেজের ছাত্রী, তাকে তিনি সিংহ-বাড়ির অনিন্দিতার মতই আমেরিকায় পাঠাবেনই, এটা প্রতিজ্ঞা। কখনও আসেন মাসান্তে, অবসরে, ভোটারদের সংসর্গ ও পার্টি সংগঠনের ব্যাপারটাও মাথায় রেখে। ফলে বাড়িটির, অত্যন্ত মডার্ন গ্যাজেট ও বর্ণসুষমায় সাজানো 'সরোজিনী ভবনের' একচেটিয়া কর্তৃত্ব ছোটনবাবুর, যে বাপকে সত্তরের দশকে বিপাকে ফেলেছিল। আজ সকালে বাগানের দিকের প্রমোদকক্ষে ছোটন তার ভি সি আর-এ গহুর আলির সংগৃহীত যে ভিডিও ক্যাসেটটি তলব করে এনে দেখায়, সেটি ছিল শতাধিক মৈথুনরীতির ডেমনস্ট্রেশন এবং পান্না একসময়ে রেগে গিয়ে বলেছিল, 'সায়েবমেমরা পাঁঠা বে শালা! ই কী! দুনিয়াতে আর কিছু...হুঃ, খালি...।' বলে সে রেগে বেরিয়ে আসে, গেলাস শেষ করেই। ছোটন গম্ভীর ছিল ইজিচেয়ারে। সে আবাল্য বোঝে, পান্না মেয়েমানুষ বিষয়ে কেন যেন বড্ড নীতিবাগীশ।

অথচ বেলা দশটায় পান্না তোড়ে বেরিয়ে আসার পর সাইকেলে চেপে বাড়ি ফেরার পথে নালার জলে একটি স্তনবতী মেয়েকে জালি ডুবিয়ে-ডুবিয়ে মাছ ধরতে দেখে এবং সেই সিক্ত সুঠাম মেয়েশরীর তাকে তাতায়। ভাবে, তাহলে শরীর এমনই অনাবিষ্কৃত অনন্ত সুখখনি! শরীরকে যা-যা দেওয়া হয়েছে, আমরা তা-তা দেখতে বা নিতে জানি না। 'হুঁ, শালা সায়েবমেমরা মাথাওয়ালা...তা না

হলে উয়ারাই পেলেন উড়ায়, চাঁদে যেয়ে হাঁটে? কত্তো জানে!' তপ্ত পান্না বাড়ি ঢুকে সাইকেল উঠোনে ফেলে, রান্নাশালে বউ জরিনাকে দেখতে পায়, সে নুন চাখছিল। কী সৌন্দর্য! এতদিন এই চোখে নজর হয়নি। পান্না চঞ্চল চাহনিতে তাকাচ্ছিল। মা খাদেমুন্নিসাকে দেখা যায়নি। বড় ঘরের বারান্দায় দোলনায় তার প্রথম পয়দাটি ঘুমন্ত। লেংড়িভেংড়ি বোন চুনিরও দেখা নেই। কামার্ত পান্না রান্নাশালে গিয়ে জরিনাকে টেনে ওঠালে জরিনার স্ত্রী-চেতনা নিমেষে সম্ভাবনাটি আঁচ করে এবং ঝিলিক হেসে বাধা দিতে দিতে সাংকেতিকে বলে, 'রাস্তা বন্ধ। যো নাইকো।' আর পান্না, গোঁয়ার ও অবুঝ, বলে, 'তা হোক। আমি শালা আঘাটায় হাঁটি...মরে যাব লাগে...আঃ...কথা কহিস না...।'

সেই বিমোহন টানাটানিকালে সহসা বড়ঘরের দোলনা ও থামের আড়াল থেকে খটখট শব্দ। এবং লেংড়িভেংড়ির রুষ্ট আবির্ভাব, আবার? 'আবার তু হাত উঠিন ভাবিকে...তু পাপিস্টি দুসাদ চশমখোর...' এভাবে সে শাসাতে থাকে। সে ভিন্ন ভেবেছিল।

ফলে খ্যাপা-খ্যাপ্ত, রতি-প্রতিহত পান্না বউকে নিমেষে ছেড়ে ছুটে যায় এবং বহিনকে চড় মারে। আঘাতটি প্রথম, নতুবা পান্না বহিনের প্রতি কোমলতাপূর্ণ উদাসীন আজীবন। তার চড় প্রতিবন্ধী তরুণীকে ভূমিশায়িনী করে। আর্ত চিৎকার ছড়ায়, 'গজব গড়বে হাতে। খসে যাবে। জানমারি নিদয়া হাত...সেই হাত বাপজিকে খেল্লে মাঠে ময়দানে গো! মউতের গোটা হাতে না পড়ে ভালমানুষকে ফাটালে...খুদা কানা গো, কানা কানা কানা...' এইসব বিলাপ। এর মধ্যে একটি জানমারি এপিসোড ছিল। গত শরৎকালে মাঠে ইসমাইল গোঁ ধরে ধান দেখতে যান এবং অগত্যা পৃষ্ঠরক্ষার জন্য পান্না অনুগমন করে। এত আশ্চর্য যে হারুণরা ক্যানেলের স্লুইসগেটের আড়ালে অ্যামবুশের মুহূর্ত গুনছিল। কিন্তু তাদের লক্ষ্য ছিল পান্না। বোমাটি দুই হাতে প্রসারিত করে মুসল্লি ধর্মভীরু ইসমাইল পুত্রকে আড়াল করে বুকে ধারণ করেন। পান্নার পিঠে স্প্লিন্টার ঘা করেছিল, এও আশ্চর্য। সে কি বাপকে ফেলে পিঠ ঘুরিয়েছিল? নিজেও জানে না, এসব সংকটমুহূর্তে কী প্রতিক্রিয়া ঘটে। তার কাঁধের ব্যাগেও তিনটি বোমা ছিল। কিন্তু ধানক্ষেতে জলে পড়ে যায় সেগুলিনসহ এবং জলে মৃতের কাফনবৎ থলেটি রেখে সে পালাতে বাধ্য হয়। পরে নামুপাড়ার দুজনকে জানমারি করে এসে পান্না বিধবা মাকে কৈফিয়ত দেয় "বাপজিকে ফেলে পালাবার খোঁটা দাও। দেখ, যদি লিজের যান না বাঁচাতাম, কুন শালো তার শোধ নিত, মা তুমি বুলো গো!...আজ মা তুমি দেখ, দুই শালোর লোহুতে তুমার পা ধুয়াতে...পা দাও মা গো!' তার দুহাতে সত্যিই চবচবে রক্ত ছিল। কিন্তু অভিমান ও আতঙ্কে খাদেমুন্নিসা দ্রুত ঘরে আত্মগোপন করেন।

চুনির বিলাপ, অথবা খোদা কানা গণ্য হওয়ার কারণে পান্না 'চো-ও-প্ ছুঁড়ি' বলে হাত তুলেছিল ফের, যদিও সে খোদাবিষয়ে ভাবে না। সে ফের সাইকেল তুলে নিয়ে বেরিয়েছিল। খলিয়ানে সমুজ্জ্বল শরৎকালীন রৌদ্রে সাইকেলবাজি খেলছিল। সম্প্রতি বাজারে এক সাইকেলবাজ খেলাড়ি ৪৮ ঘণ্টা সাইকেলে কাটায়, খুব ভিড় সৃষ্টি করেছিল। খেয়ালি পান্না তারপর থেকে প্রায়ই তাকে অনুকরণ করছে। সে ঘোষণা করেছিল, 'আমি পান্না...শালোর রেকর্ড ভেঙ্গে দুবো হে দেখি নিও।' এ এক পণ।

তখন রান্নাশালে, যেটি একটি টালির চালাঘর, পান্নার বউ জরিনা, ভিন্নজেলার এক গরিব দর্জির কন্যা, অত্যন্ত অপ্রস্তুত ও শরমেন্দা—চুনি গোপনতাটি জেনে গেছে ভেবেই। সে প্রতিবন্ধী ননদকে ওঠাতে আসবে এবং দরদ দেখাবে কী, লজ্জাবশে ঘরে উনুনের পাশে গিয়ে বসেছিল। চুনির দিকে পিঠ।

আর চুনি ভাবিকে ভুল বুঝেছিল। তারপর সে যা কিছু করেছিল, সবই দুঃখ, অভিমান, প্রতিহিংসাবশে, এমন কী তার মাথায় 'শান্তি' ঢুকেছিল অথবা পান্নাকে নিষ্ক্রিয় করতে চেয়েছিল, যেভাবে অর্ডন্যান্স বিশেষজ্ঞরা বিস্ফোরক বস্তু 'নিউট্রাল' করেন এবং শান্তি অনুভূত হয়, আপাতনিশ্চয়তা আসে।...

ঘণ্টা দুই পরে খাদেমুন্নিসা খিড়কি দরজা দিয়ে পাশের বাড়ি থেকে আড্ডা দিয়ে ফেরেন। বউবিবিকে 'গোসল' করে আসতে বলেন। খিড়কির নিচেই ভরা পুকুর, নীলচে অগাধ জল। বউবিবি সাবান তোয়াল হাতে ঘাটকে গেলে শাশুড়ি দোলনায় ঘুমন্ত নাতিকে আদর করতে থাকেন। 'ওরে ই

মুখে ফেরেশতার রোশনি...তু জানমারিদের ব্যাটা, ও ভাই...বড় ছুরত তুর মুখে...যেন জানমারি না হোস মানিক রে! ...নেঘাবান বান্দা হবি, ভাই...দেখ, দেখ গো, নিদের ঘোরে বাছা হাসে!' খাদেমুন্নিসা বলছিলেন আবেগে। 'ধন্দ লাগে কী'-এর মধ্যে কী থাকে...'কে বুলবে ই লোহুর গোটা চামড়ার পুঁটুলির মধ্যে কে আছে...জজ বেরিস্টার মিনিস্টার লিডার, না এক জানমারি? খুদার কুদরত বুঝা যায় না গো!' আর ঠিক এই বাক্যশেষে বাইরে বিকট ভয়ঙ্কর 'হুডড়ুম' আওয়াজ হয়। শরৎকালীন আকাশ আজ দুপুরে একেবারে গনগনে নীল, নির্মেঘ। অথচ আচম্বিতে বজ্রপাত। আওয়াজটি সত্যই ভয়াবহ ও বিদীর্ণকারী ছিল।

খলিয়ানের নিচে রাস্তার ওধারে একটি সুচারু মাটির বাড়ি ছিল। বাড়িটি নিজামের। ডাঙ্গাপাড়াবাসী সত্ত্বেও নামুপাড়ার এজেন্ট সন্দেহে ক'মাস আগে তাকে সপরিবারে শুধু শরীরগুলিন নিয়েই পালাতে হয়। তার গেরস্থালি লুণ্ঠিত ও বণ্টিত হয়। বাড়িটি তারপর থেকে জনহীন। দরজা জানালার স্মৃতিরূপী মৃৎ-ক্ষতগুলিন কুরুচিপূর্ণ দৃশ্য, বীভৎস ঠেকে পান্নারও চোখে এবং বাড়িটিকে সেকারণে ধূলিসাৎ করার কথাও ভেবেছিল, অথচ করগেটশিটের সুদৃঢ় চাল ও আদালত সম্ভাব্য বাধা। পেছনে ঘনসংবদ্ধ সংক্ষিপ্ত বাঁশবন নিয়ে এই জনহীন কদর্য বাড়ি তার অতি সন্নিকটে পাতা ফাঁদ, নৃশংস জানমারি বোঝেনি। তার দৃষ্টি ছিল সাইকেলের হ্যান্ডেলের কেন্দ্রে। এই সময় মৃৎ-ক্ষতাকীর্ণ ফোকর গলিয়ে কয়েকটি দ্বিপদ জীব নির্গত হয় এবং ভয়ংকর শব্দটি তার কানের পর্দা ফাটায়।

প্রথম বোমাটি লক্ষ্যভ্রষ্ট হয়েছিল, যার আওয়াজ খাদেমুন্নিসাকে বাৎসল্য থেকে নিমেষে ধাক্কায় ভিন্ন ঘটনামুখিনী করে। তিনি পান্নাকে গতিশীল বস্তু দেখলেন। বাইরের খলিয়ানে তখন অনাথ ও আনুভূতিক দশায় দুটি চকচকে চাকা ধীরে ঘুরছিল, রোদে চিকচিকে দুষ্টহাস্য নির্মম ঝিলিক দিচ্ছিল এবং ওই ঘূর্ণনের সঙ্গে পান্নার প্রাণের সম্পর্ক ততক্ষণে স্থাপিত হয়ে গেছে। পান্না তার ঘরে ঢুকে তক্তাপোষের তলায় ছোট চটের থলেটি খুঁজছিল। বারান্দায় দোলনার কাছে থামের গায়ে স্তব্ধ মাতৃমূর্তি। তখন জানমারিদের ছোট্ট দলটি, এটাই আশ্চর্য, নির্ভীক পরাক্রমে বাড়িতে ঢুকে পড়েছে। তক্তাপোষের তলা থেকে ব্যর্থ ও অবাক পান্নার শেষতম গর্জন-মিশ্রিত হাহাকার শোনা যায়, 'কে সরালে?' তারপর তাকে শেষবারের মত সজীব শরীর রূপে বারান্দা থেকে লাফ দিতে দেখা গেল। এটাই সম্ভব যে, সে প্রয়াত মুসল্লি পিতার ঘরের ভেতর পূর্বপুরুষের তলোয়ারটির দিকে খড়কুটো-আশায় ধাবিত হচ্ছিল। প্রথম আঘাতটি সুর্তি অর্থাৎ ভল্লের। দ্বিতীয়টি ভোজালির। তৃতীয় ও মোক্ষমটি পূর্ববঙ্গীয় সংযোজন 'দাও'-এর। পান্না নির্জীব রক্ত-মাংসে পরিণত হল। তবে রক্তের উচ্ছ্বাস ও প্রগলভ ব্যাপ্তি চোখে পড়ার মত ছিল।

সেই দুপুরে শরৎকালের গ্রামীণ অবকাশ-ঐতিহ্যও একটি কারণ, ডাঙ্গাপাড়া অপ্রস্তুত ছিল এবং কেন্দ্রীয় শক্তি হিসেবে পান্না একটি লোহার বাসরঘর, তাই এ সম্ভাবনা অকল্পনীয় ছিল। আওয়াজটিরও প্রচলিত অর্থ হয়। পান্না মাঝেমাঝে তার কৃৎকৌশল নিয়ে খলিয়ানে কি রাস্তায় এক্সপেরিমেন্ট করে। তাই আওয়াজটি গুরুত্বহীন গণ্য হয়েছিল।

খলিয়ানে সাইকেলের চাকার ঘূর্ণি যে-মুহূর্তে কমে, সেই মুহূর্তে পান্নারও শ্বাসক্রিয়া থেমে যায়।

কিন্তু ঘাতক দলটি এমন এক চূড়ান্ত সাফল্যেও এমনই আতঙ্কিত যে তারা নিজামের পোড়োবাড়ির ফোকর গলিয়ে পালানোর আগে এবং পরে সেই শূন্য বাড়িটির ভেতর, এমন কী, বাঁশবনেও বোমা ফাটাতে ফাটাতে যায়। তখন পাড়াটি অবকাশের পাছায় লাথি মারে।

একটু পরে সশস্ত্র ভিড়টির সামনে খাদেমুন্নিসা সজ্ঞান কি নির্জ্ঞানে ভাঙ্গা গলায় শুধু এই প্রতিধ্বনি করলেন, 'কে সরালে...'

সম্ভবত ভীরুতারই গর্জন বেশি এবং শরৎকালীন সুচিক্কন সবুজতা ছ্যারাভ্যারা হয়েছিল যূথবদ্ধ বাঁশবনে, যেখানে ডাবল এজেন্টের সেই ছাগলটি খুঁটি উপড়ে পালিয়ে এসে মারা পড়ে। প্রাণীটি ছিল আসন্নপ্রসবা। তার উল্লাসিত স্বভাব এবং চাঞ্চল্যে বিব্রত কাজিরুন তাকে খুঁটিবদ্ধ করত। অনর্গল বকাবকি করত, 'দুনিয়ার ঘাসপাতা মুখে রুচে না রি...বেহেশতে যেঞে এত খুদার মাঠে ঘাসপাতা খাবে

বারভাতারি...বেশ্যামাগী...থাকত শেয়ালগুলিন...।' এ নিয়ে চোইতপাগলা সোনারুর সঙ্গে কাজিরুনের একদা দেখার মত কাজিয়া বাধে। পাড়াকুঁদুলিটিকে শুধু সোনারুই জব্দ করতে পেরেছিল, জিভ বের করে এবং ক্রমাগত দুই হাতের আঙুলে মৈথুনমুদ্রা প্রয়োগে—ফলে কাজিরুন বেওয়া বুকফাটা হাহাকার করেছিল। আহা, সে যৌবন-পরিত্যক্তা!

এই ঘটনা পরে সোনারুকে স্বভাব-খোকামিবশে সুযোগ পেলেই ছাগলটির খুঁটি ওপড়াতে প্ররোচিত করত। নালার সাঁকো থেকে সেদিন দুপুরে চুনি উদ্দেশ্যহীন চলে গেলে সোনারুও চির উদ্দেশ্যহীন পা বাড়ায়, ভিন্নমুখে। গম্ভুর আলির পোড়া বাড়ির পাশে কাজিরুনের ছাগলটি দেখামাত্র কনডিশনড রিফ্লেকস ঘটে। সে গুঁড়ি মেরে আদাড় ফুঁড়ে বেরিয়ে খুঁটি উপড়ে দেয়। কিন্তু ছাগলটি ঘাসে মন দিয়েছিল। তখন সোনারু চার ঠেঙে জন্তু হয়ে তাকে ভয় দেখাতে থাকে, অতীতের শেয়ালের প্রতিভাস। নির্বোধ ছাগল অগত্যা পালাতে থাকে এবং বাঁশবনে তার গলার দড়ি আটকে গিয়েছিল।

ডাবল এজেন্ট যখন দরগাতলার নোম্যানসল্যান্ডের যুদ্ধদৃশ্য উপভোগ করছিল নিরাপদ দূরত্বে, তখনও ঘটনাটি জানত না। দুদিক থেকে নিক্ষিপ্ত বোমা যুদ্ধক্ষেত্রটি ধোঁয়ায় ধূসর করেছিল। পাইপগান ও পিস্তলের গুলি, ইটপাটকেল, তীর প্রতিবারই লক্ষ্যভ্রষ্ট হচ্ছিল। তবে একটি তীর অতর্কিতে নামুপাড়ার এক কৌতূহলী নববধূর দক্ষিণ স্তন আড়াআড়ি ভেদ করে, এইমাত্র।

কিন্তু গ্রামীণ ঐতিহ্যগত সম্মুখ যুদ্ধগুলিন এরকমই, ক্রমশ দুপক্ষই ক্লান্ত হয়। ধীরে কমে আসে ক্ষেপণাস্ত্রগুলিন। প্রকৃত যুদ্ধ গেরিলা-আমবুশ এবং সুফলদায়ী। থানার চারজন লাঠিবাজ, দুজন বন্দুকবাজ সেপাই নিয়ে জমাদারবাবু বলেন্দ্রনাথ অকুস্থলে পৌঁছে শুধু একটি বিরক্ত নেড়ি কুকুরের ধমক খান। অ্যাবাউটটার্ন করে আইনরক্ষক দলটি পান্নার লাস দেখতে ফেরেন।

এদিকে ছাগলেব দড়ি যথেষ্ট লম্বা থাকায় কাজিরুন সূর্যাস্তের একটু আগে ঘাস-জমিটিতে যায়। তাকে দেখতে পায় না। সে প্রথমে চিলচেঁচানিতে বলতে থাকে, 'বেহেশতে খুদারমাঠে গেলি রি হারামজাদি...তোর মুখে একশ দুরমুস না মারি তো...হাতির জোর...মাগীর মুখে...' এবং শেষে সোনারুকে মনে পড়ায় দুরমুসটি নাড়তে থাকে, সে সোনারুর কবরবাসী স্বজনবর্গের আত্মাগুলিনকে প্রহার করছিল। দুরমুসটিকে দিনের শেষে গোলাপি আলোয় সত্যিই রক্তাক্ত দেখাচ্ছিল। ঠিক এই সময় কাজিরুনের দেবরকন্যা ফুলকুঁড়িব মুখে আর্ত খবর হয়, 'নিজুর বাঁশের ঝাড়ে তুমার ছাগল চাচি, ছ্যারাভ্যারা!' সে 'ছিন্নভিন্ন' বলতেও পারত, কারণ সে চাষী পরিবারে একটি প্রতিভা, ক্লাস নাইনের ছাত্রী এবং ফার্স্ট হয়। কিন্তু কাজিরুন তাকে 'পঢ়াউলি পুণ্ডিত' বলে বিদ্রূপ করেছিল একদা, স্মরণে ছিল।

বাঁশবনে অন্ধকার পর্যন্ত বিলাপশেষে কাজিরুন কবরঠেলে বেরুনো মৃতের ভঙ্গিতে ধীরে বাড়ি ফেরে। তাকে পরিস্থিতির দরুন সান্ত্বনা দিতে কেউ ছিল না। অথচ সে সান্ত্বনা চাইছিল। কারণ সে ততক্ষণে অনুতপ্ত, খোদার প্রতি ভয় পাওয়া এক মানবাত্মা। ছাগলটি ছিল রোজগেরে প্রাণী। মহাকাশে খোদার রাগী চেহারা কাজিরুনবিবি অনুমান করছিল। অথচ সে ডাবল এজেন্ট, নামুপাড়ার হাজিবাড়ি থেকে কিছু পুরস্কারের প্রত্যাশাও ছিল, যার পরিমাণ ছাগলটির অপ্রসবিত ছানাগুলিনের দাম সহ কত হওয়া উচিত, এ প্রশ্নও ছিল। অথচ ডাবল এজেন্টের স্বভাববশে সে পান্নাদের বাড়ি গেল। আর পান্নার শেষতম কাতব চিৎকার 'কে সরালে', যা বিলাপ-বিকারে প্রতিধ্বনিত হয়েছিল খাদেমুন্নিসার জননীমুখে, রোদনভরা ধূর্ততায় কাজিরুন তার পুঙ্খানুপুঙ্খ ব্যাখ্যাসহ সদুত্তর দিল।

তখন খাদেমুন্নিসা ফ্যাঁসফেঁসে গলায় প্রার্থনার সুরে বলে উঠলেন, 'তলোয়ারখান এনে হাতে দ্যাও কেউ, হারামজাদিকে কাটি।' হারামজাদিটি ধারে-কাছে ছিল না।

সে তৎকালে ছোটনের প্রমোদকালের বারান্দায় পাথর-প্রতিমা বসে ছিল। সেদিকে সুরম্য উদ্যান। সবে ঝলমলে চাঁদটি উঠল, অথচ উদ্যানে বিদ্যুতের আলো। সৌন্দর্যবোধ অথবা গোপনতাহেতু এক মুহূর্তে চুনির ধারণা হয়, চাঁদটি দু'হাত ভরে জ্যোৎস্না দিতে ব্যগ্র, কিন্তু এ বাড়ি নেবে না। কদর্যতা এমন চোখে চুনি দেখেনি কখনও। সে বোঝে, এ বাড়ির এতকিছু আছে, সে কারুর কিছু নেবে না, বরং

দেবে। কদর্যতা ছাড়া কী দেবে? সে ভাবছিল। তাহলে কি এ বাড়িই পান্নাকে মৃত্যু দিল? মৃত্যু দিয়েছিল মতিকে? মৃত্যু দিয়েছিল তাদের বাপজিকেও? এতগুলিন কদর্যতা!

ছোটনের বউ স্মিতা এসে অবাক হয়ে বলল, 'এ কী! তুমি একা এখানে বসে আছ? অমন করে নিচে বসে আছ কেন?...কী? বাড়ি যাবে? রবিকে সঙ্গে দেব? বরং রিকশ করে..'

চুনি আস্তে বলল, 'ছোটনদাদা আসুক।' ছোটনকে শাস্তির একটি নিরপেক্ষ ব্যাখ্যা দিতে প্রতীক্ষা করছিল সে।...

## দুই

পান্নার দোমড়ানো চাপ চাপ রক্ত-সজ্জা দেখে সোনারু স্ত্রীলোকদের কান্না কেঁদেছিল। প্রতিটি জানমারি তাকে এভাবে কাঁদায়। কিন্তু পুরুষ লোকের অশোভন স্ত্রীলোক-ক্রন্দন শোককে অশালীন করায় প্রতিবারই সে ঘাড় ধাক্কা খায়।

সে মহকুমা শহরের দিকে অ্যাম্বুলেন্স গাড়ি ও পুলিশের জিপ অনুসরণেরও ব্যর্থ চেষ্টা করেছিল। এবারকার শোকটি তার কাছে 'কারবালার লোহু গো...ফোরাত নদী (ইউফ্রেটিস) লাল হঞে যেল...হায় হোসেন হায় হোসেন' বিলাপে ব্যক্ত হয়। কারণ সে সৌন্দর্য বোঝে। পান্নার দেহে হেলেনীয় ভাস্কর্য ছিল—নিরক্ষর বাঙালি চৌইত-পাগলার মানবচৈতন্যে এই বৈদেশিক ক্লাসিক বোধ না থাকার কথা। অথচ তার নির্জ্ঞানে প্রকৃতিচারিতার এই অবদান, কিংবা ঠাকুরগড়া জগামেকদারের রূপ-নির্মাণগুলিন নিরন্তর খুঁটিয়ে দেখার ফল। সে সৌন্দর্যের সঙ্গে শক্তির সম্পর্কও বুঝে থাকবে। একদা সে পান্নাকে বলে, 'তু যদি ইচ্ছা করিস বাপ, জানমারি বন্ধ হয়। শুধু হাওয়ার গায়ে এককলম লেখে দে, জানমারি বন্ধ।' পান্না শুনে কেমন হাসে। মনে পড়েছিল, হাসিখানি অসহায়। তাই তার এত অবুঝ ক্রন্দন দিনশেষে, মানুষজন বোঝেনি।

দিনশেষে দরগাতলার নোম্যানসল্যান্ডে জনহীন সুনসান রণক্ষেত্রে সোনারু কারবালা যুদ্ধের মর্সিয়া (শোকসঙ্গীত) গাইতে গেল। অমনি কতিপয় আইনরক্ষকের টর্চের আলো তাকে ঝলসে দিল এবং আইনের হুংকার তাকে তাড়া করল। দিশেহারা সোনারু অন্ধকার ধানক্ষেত ভেঙ্গে জলকাদায় ভূতটি হয়ে হাইওয়েতে পৌঁছুল। তখন তার স্মরণ হল আইন-রুটিনটির কথা। বরাবর এই রুটিন। অথচ আজ এত কারবালা-শোক কিছু মনে পড়তে দেয়নি।

হাইওয়েতে উত্তরমুখী হাঁটতে হাঁটতে সে অবাক হচ্ছিল, অন্য সময়ে জগা মেকদারের তৈরি খড়বাঁশের কায়াগুলিনের দশাপ্রাপ্ত আইন রক্ষকেরা এই সকল সময়ে মাটি-রঙ-ত্যালঘাম (পালিশ) প্রাপ্ত হয়, 'ইটো বিষম গুহ্যকথা'। কিন্তু সেও নয়, তারা ঘটনার পরে মারমূর্তি হয়ে ওঠে—কেন? বহু বছর আগে নবীন চৌকিদার অন্ধকার রাতে তাকে দেখে হুংকার দেয়, 'এখন ডিবটিতে আছি।' ডিবটির সঙ্গে আইনের হুংকার জড়িত। তাহলে কি 'ডিবটি' যখন থাকে না, তখন আইনও থাকে না? বিদ্যুৎ বিভাসিত দিকে যেতে যেতে সোনারু বুঝল, আইন যখন থাকে না, সেই সব সময়ে জানমারি প্রাকৃতিক স্বাধীনতারই পরিণাম, বৃক্ষলতা প্রাণীসকল যে-স্বাধীনতা পায়।

নালার সাঁকোয় দাঁড়িয়ে সোনারু পূর্বমুখী হওয়া মাত্র ঈষৎ তোবড়ানো চাঁদটি দেখল এবং তাকেই অবুঝ মর্সিয়া শোনাতে থাকল ক্ষীণ সুরে। 'ও কী হায় গো/খালি পিঠে আইলো দুলদুল/সওয়ারি কুথাঞ গো...' চৌইত-পাগলার এই শোকগীতিতে মানবাত্মার হাহাকার ছিল। কিন্তু ডিউটিরত আইন রক্ষকদের হুংকারের অনুরূপ হুংকার ও টর্চ ঝলসানি তাকে থামিয়ে দিল। সাঁকোর ওপর কয়েকটি ছায়ামূর্তি 'অ্যাই চৌইত পাগলা! চুনিলেংড়িকে দেখেছিস' বলতে বলতে তাকে বৃত্তাকারে ঘিরল।

প্রশ্নটি ভাকার, প্রকৃত নাম আবু বাক্কার, সে পান্নার প্রধান চেলা। সোনারুর কাছে শোক ও আমোদের কোনও সীমান্ত না থাকায় সে খি খি করে হেসে উচ্চারণ করল, 'ভালা মজা।' অর্থাৎ ভাল মজা।

কিন্তু দলটি চুনিকে টুঁড়ে বেড়াচ্ছিল। ফলে রাগী। 'থাপুড়ে হাগিয়ে দুবো...শালা ভালা মজা...মজার আল মেরে...' বলার পর অন্বেষণের ইচ্ছায় কথাবার্তা নিরপেক্ষ হল। 'সবঠেঞে ঘুরিস। দেখেছিস ছুঁড়িকে?'

সোনারু অনুচ্চস্বরে ফের 'ভালা মজা' বলে, যেহেতু কথাটি তার কাছে মুহূর্তে বিরাট কথার দরজা খুলে দিয়েছিল। কিন্তু এবার কথাটির অর্থ ছিল 'কী আশ্চর্য, সে কেমন করে জানবে', তৃতীয় পুরুষ বাচ্যে গাঢ় স্বরে বলল, 'দুফোরবেলাতে ওই ঠেঞে ছিল। ক্যানে বাবাসকল?' সে অর্জুন গাছটির দিকে তর্জনী রেখে উত্তর প্রার্থনা করছিল।

দলটির ভেতর হিংসায় বেহুঁশ, কনিষ্ঠ, বারু বলল, 'শালী লেংড়ি আজ বেদেনি হএঞছিল...তাই তাতে ধরিন খরিস মারা কল্লে...ছাতি ফেটেঞে যায় হে! বিষদাঁত ভাঙ্গা খরিস ফিনিস হল হে...সহা যায় না।'

তারা চলে গেলে প্রকৃতিচর দুই চোখ তাদের সশস্ত্র বুঝল এবং বারুর কথাগুলিনের বাস্তবতাও তন্নতন্ন বুঝতে চাইল। তার নিমেষে, তৎক্ষণে বহুল প্রচারিত পান্নার শেষ আর্ত নিষ্ঠুর চিৎকার 'কে সরালে', অর্থপূর্ণ হল চোইত পাগলার কাছে। সে কৃষ্ণপক্ষের দেরি-করে-আসা চাঁদটির দিকে ঘুরে চাপা স্বরে বলে উঠল, 'আবার জানমারি!' সে আজীবন দুঃখকষ্টে জেনেছে, খোদা তাঁর তৈরি জিনিসগুলিনের এত আড়ালে ক্রমে ক্রমে সরে গেছেন যে, অতীতের কুমোরবুড়ি শৈলবালা যেভাবে হাঁড়িকুড়ির আড়ালে কোণঠাসা বসে থাকত, সেই অবস্থা তার। ফলে সৃষ্ট জিনিসগুলিন না ভাঙচুর করে বেরুতে পারছেন না। ভুমস্‌ডে বা রোজকেয়ামতের এই ব্যাখ্যাই একদা সোনারু মৌলবিসায়েবকে দিতে গিয়ে পয়জার খাওয়ার উপক্রম। এ মুহূর্তে চাঁদটির সঙ্গে কথা বলার চেষ্টা করে তার মনে হল, চাঁদটি খোদার তৈরি জিনিস এবং কোনও জিনিস ও তার নির্মাতা এক নয়। মাটির হাঁড়িগুলিনের সঙ্গে কথা বললে শৈলবালার সঙ্গে কথা বলা হয় না। সে চাঁদটির উদ্দেশে থু থু ছুড়ল। এবং কী তিড়িং-বিড়িং লাফালাফি করে এবং কাজিরুনের সঙ্গে ঝগড়ার ভঙ্গিতেই অনবরত দুই হাতের আঙুলের সাহায্যে মৈথুনমুদ্রা প্রয়োগ করে চাঁদটিকে প্রচণ্ড হেনস্তা করল। শেষে ক্লান্ত হয়ে বলল, 'শালা...কাগজপড়া বাবুদের ঠেঞে শুনেছিলাম ঠিকই...পেত্যয় হয়নি গো! এখুন পেত্যয় হয়। ...এ জন্যেই সাহেবরা শালার গায়ে যেঞে মুতেছিল গো! হরিপদ বোষ্টম সেও এক শালার ব্যাটা শালা...বুলেছিল, সে-চাঁদ কি ই-চাঁদ? ...বোষ্টম কানা গো! দুসরা চাঁদ কি তোর (অশ্লীল শব্দ)-এর ভিতরে?' সোনারু শরৎকালীন রঙচঙে বাবু-চাঁদটির দিকে তাক করে খ্যাপা-খ্যাপ্ত মূত্রত্যাগ করতে থাকল।

চাঁদটি বুঝি হাসছিল। পৃথিবীর মাধ্যাকর্ষণহেতু সে গ্রাম-ভারতে এখনও নিরাপদ বলেও নয়, জীবনে সোনারুর নিল আর্মস্ট্রং হওয়া সম্ভব নয় বলেই। এমত সময়ে মানিক হাওলাদারের বাড়ির দাওয়ায় বসে চুনিও চাঁদটিকে দেখছিল, চন্দ্রাহতা বলা চলে। ইংরেজিতে 'লুনাটিক' বিস্তর দুঃখকর অভিজ্ঞতাজাত, সে এক মিথ ও তত্ত্বকথা। কিন্তু বাস্তবিকই চুনি তৎকালে নিজেকে পাগল ভাবছিল। নেতাজি কলোনির রিকশা চালকটি তখনও বাজারে এবং তার বউ সন্ধ্যারানী চুনিকে মুড়ি-নাড়ু খাওয়ানোর জন্য সাধাসাধি করেছিল। বাড়িটি বিদ্যুৎহীন। হেরিকেনের আলোয় মঙ্গলকাব্যের চিত্রপট ওই বাড়িতে দারিদ্র্যকে দারিদ্র্য মনে হয় না, জ্যোৎস্না বরং চিত্রপটটিকে বহুমাত্রিক গ্রামীণ সনাতন সৌন্দর্য দিয়েছিল। সন্ধ্যারানীর ছানাগুলিন বৃত্তাকারে বসে লেখাপড়া করছিল। সন্ধ্যারানী বলছিল, 'আর ভাবিয়্যা কী হইব বোনটি? ভাবনেই কষ্ট। ...ফেরান যাইব না...' তারপর জননীহাস্যে, 'কী দ্যাখস খালি অমন করিয়্যা?' চুনি ভাবছিল, সে নিজেকে পাগল করতে পারছে না কেন? সে নিষ্পলক চাঁদ দেখছিল। একটু পরে রিকশ চালিয়ে মানিক ফিরল এবং রিকশাটি অনর্গল বাড়ির ঝকঝকে উঠোনে থামিয়ে চুনিকে দেখতে পেল। তার প্রথম বাক্যটিই 'পলাও! পলাইয়া যাও!' তার বউকে চমকে দিয়েছিল। আচম্বিত আক্রোশে সে আগুনচোখে স্বামীর কাছে দাবি করল, 'ক্যান?'

রিকশ চালক তার বউয়ের প্রশ্নের জবাব দিল ঈষৎ ঘুরে-থাকা চুনিকে, জ্যোৎস্নাপূর্ণ দুটি চোখকেই, 'তুমারে কাটিয়্যা ফ্যালাইব...টুঁড়ে...অগো হাতে কীসব দ্যাখলাম য্যান, ভাকা বাবলু বারু...' শ্বাস-প্রশ্বাসময় বাক্য শেষ করল সে, 'তুমি পান্নারে ফিনিস করতে দিছ অগো।' চুনি নিঃশব্দ ও কবিতাহাঁটা হেঁটে যেতে থাকলে কিছু পরে মানিক তার পরকে আপন করা বউকে বলেছিল, 'পারতাম। কলোনিতে মোছলমানগো কী ক্ষ্যামতা...কিন্তু ছুটনবাবু অগো লিডার। ব্যাবাক কলোনি ছুটনবাবুর সাপোর্টার,

ভাবিয়্যা দ্যাখো...' তখন সন্ধ্যারানী চন্দ্রালোকে যামিনী রায়ের অঙ্কিত পটলচক্ষু বাংলার বধূ, যদিও সঙ্কুচিত ঠোঁটে কাতর স্নেহ ছটফট করছিল। সে অবশেষে 'রিকশা' বলেই থেমে যায়।

সাঁকোর নিশাচরটির চোখে চুনি ধরা পড়ামাত্র আর্তস্বর ছুটে গেল, 'বিটি রি! তোর জানমারি হবে!'

সেখানে খাবলা-খাবলা স্তূপাকার জ্যোৎস্না ও আঁধার ছিল। প্রথমে চুনির ধারণা হয়, হরিণ ও বাঘ মুখোমুখি, কিন্তু মুহূর্তে স্মরণ হয়েছিল 'বিটি রি' এবং নিজের জানমারির সম্ভাবনা। ফলে সে পাথরফাটা কাঁদল। এই কান্না যথাযথ। সোনারু দুপুরে আবহমণ্ডলে ইস্তাহার লিখেছিল 'জানমারি বন্ধ', চুনিও তাই চেয়েছিল। সুতরাং তারা চুক্তিবদ্ধ। আর চুক্তিবদ্ধতাহেতু সোনারু চুনিকে পিঠ দিল, চুনি নিল। এমন কী, সোনারুর ঘাড়ের এধারে দুই হাত আঁকড়ানোর সময় তার মনে হল, শান্তির উৎসটিকে, লোমেঢাকা একটি শীর্ণ বুক যা, স্পর্শ করেছে সে।

পবিত্র কারুকার্যখোদিত লাঠিটি সোনারুর হাতে। ঝোপঝাড়গুলিন ততক্ষণে শিশিরভেজা। ধানক্ষেতের আলে পৌঁছে বাহক একবার বলল, 'শালা লিওর।' লিওর নীহার, আলকে পিচ্ছিল করেছিল। তাই লাঠিটি কাজের জিনিস, কিন্তু কতটা কাজের জিনিস এই প্রথম সোনারুর জানা হল। তারা কোথায় যাচ্ছিল এভাবে, দু'জনেরই খেয়াল হয়নি। ডাঙ্গাপাড়ার পুবের মাঠে খোলা ব্যাপকতায় চাঁদ অঝোরে স্নান করছিল। শুধু একবার মুখ তুলে চুনির মনে হয়েছিল বিদ্যুতের মধ্যে চাঁদটি তারগুলিনে জড়িয়ে গেছে, পরে মুক্ত দেখল। চাঁদটির গা ধোয়া ধারায় দুটি মানুষ ক্রমশ কোমলতর হচ্ছিল। কিছু দূর গিয়ে সোনারুর সন্দেহ হল, তার চুড়োবাঁধা চুলের নিচে অতিরিক্ত কোমলতা, বিটিটির থুতনির চাপ, সে ভারবাহী শ্রমের মধ্যে উচ্চারণ করল, 'ভালা মজা!—ওরি, তু কাঁদছিস!'

তখন চুনি বলল, 'আমি বাড়ি যাব না, চাচা! এমন করে কুথাঞে লিয়ে যাও, ভাবি গো!'

সোনারু একদা শ্রেষ্ঠ মোটবাহক ছিল। সে প্রাক-যোজনাকালে নামুপাড়ার শ্রেষ্ঠ ওজনদার পুরুষ হাজি সুইদুরকেও পাঁক পার করেছিল এবং এখনও ছোটখাট মোটঘাট হাটেবাজারে মওকা পেলে ছাড়ে না, রোজগেরে ধান্দা। তার কাছে এই বিটিছেলেটি মোটেও দুর্বহ নয়, বস্তুত একটি বাছুর (সোনারু বাছুর বহনও করেছে কোনও-কোনও কালে)। অথচ ঘাড়ের অতিরিক্ত কোমলতা ও ওই বাক্যগুলিন কুইন্টাল-ভার বোধ হল। সে থমকে দাঁড়াল এমন ভঙ্গিতে, যেন সে মুক্ত হবে। কিন্তু বলল, 'ভালা মজা!'

চুনি হিঁপিয়ে সুরে বলল, 'জানমারিদের বাড়ি আমি যাব না গো! উয়ারা সব্বাই জানমারি গো! ...জানমারিদের ঘরে গেলে সব্বাই জানমাবি হয়।' সে এবার মুসহরদের সাতনলবিদ্ধ বিহঙ্গিনীবৎ বৃক্ষচ্যুত হওয়ার উপক্রম করলে পিঠে লাঠির বাঁধন পড়ল, সোনারু তার লাঠি পিছিয়ে কোমর বরাবর রেখে পতন রুখেছিল।

সোনারু হাসছিল। 'তাইলে তোকে কুথাঞে থুই বিটি রি? পিঠে থুঞি, তো বাণ বিঁধে। মাথায় থুঞি তো উকুনে বিঁধে, চোইত পাগলার চুল যিগো! ...আর বিটি, তোকে মাঠে থুঞি তো লিওরে পচায়। কুথাঞে থুই তু বোল মা-জননী?' সে আসমানে মুখ তুলে ঘোষণা করল, 'সকলঠেঞে জানমারি গো! খুদা দ্যাখে না...দেখার রাস্তা বন্ধ। না হলে তোকে খুদার ঠেঞে থুঞিন...'

সে থেমে গেল। কারণ এই কথার অনুষঙ্গে মসজিদ ঘরটি স্মরণ হয়েছিল। সকল মুসলমান ভূমিষ্ঠ হওয়ামাত্র কানে খোদা-ও তাঁর মর্ত্য-প্রতিনিধির বীজমন্ত্র নাম শোনে, এবং ক্রমাগত যত বাঁচে, তত তার মানবচৈতন্যে প্রথমশ্রুত বীজমন্ত্র তারবাদ্যের দূরপ্রসারী অনুরণনবৎ ধ্বনিত-প্রতিধ্বনিত হতে থাকে। আর মৃত্যুর মুহূর্তে বিস্ময়করভাবে সেই বীজমন্ত্র ফিরে আসে, ফের কানে তা প্রবেশ করে, যেন সেটি মর্মে মুদ্রিত নিঃশব্দ হরফগুলিনের আকার হয়ে কবরে যাবে, মহাপ্রলয়ের দিনে পুনরুজ্জীবনের কালে সেটিই তার আইডেন্টিটিকার্ড। সোনারুর মধ্যে এই চৈতন্য আছে, সে যদিও সম্যক টের পায় না। সে তৎক্ষণাৎ উল্লাসে 'ইঃ' শব্দ করেছিল। তার মুসলমান-চৈতন্যের ঝিলিক শব্দটিতে ছিল। মুসলমান লোকের কাছে মসজিদ ঘর স্যাংচুয়ারি। আর চুনিও তার আধা-হাজি নানার মুখে শুনেছিল, 'পাক কাবাশরিফের চৌহদ্দিতে লোহু মানা...একটুকুন লোহু সেঠেঞে দেখলে খুদা গোঁসা হন। চুনি, ইও জানবি দুনিয়ার তাবৎ মসজিদ কীরকম কীঃ কাবা আসল, বাকিগুলিন তার নকল।' উপমা দিয়ে

গরিবুদ্দিন বুঝিয়েছিলেন, 'কায়া আর ছেঁএ্রা যেমুন।' তত শিক্ষিত হলে গরিবুদ্দিন 'প্রতীক' শব্দটি বলতেন। এই মুহূর্তে মসজিদের স্যাংচুয়ারি গুণটি চোইত পাগলা এবং লেংড়ি-ভেংড়ি ছুঁড়ি উভয়ে মুসলমান চৈতন্যক্রমে আবিষ্কার করল। বিপদসঙ্কুল এই রাত্রে একটি মসজিদ দুর্ভেদ্য ব্যূহ গণ্য হয়েছিল।

বিবদমান দুটি পাড়ায় স্বাভাবিকভাবেই দুটি মসজিদ। দু'দল মানুষের প্রতিদ্বন্দ্বিতা ঈশ্বরের দুটি ঘরের স্থাপত্যাদি কৃৎকর্ম ও শৈলীতে প্রতিফলিত। একটিতে মিনার নির্মিত হলে অপরটিতেও হয় এবং চারটি করে মাইক স্থাপিত হয়, যাতে বাজারের 'জয় মাকালী ইলেকট্রনিক স্টোর্স' লাভবান হয়েছিল। ক'মাস আগে নামু পাড়ার মসজিদের মিনারে সউদি আরব থেকে আমদানিকৃত 'আজান'-এর টেপ ব্যবহার করায় মৌলবি নাসিরুদ্দিন শাস্ত্র খুলে প্রমাণ করেন, এ কাজ অশাস্ত্রীয়, তা ওই প্রার্থনার আহ্বান যতই সুললিত ও মধুর হোক না কেন। তবে তাঁর কণ্ঠস্বর ও গীতধ্বনিময় এবং তিনি টেপের আজানধ্বনিকে দক্ষতায় পরাজিত করতে পারেন। এ তো ঠিকই, মুসলমান মানুষ মুসলমান মানুষ সকলকে প্রার্থনায় ডাকবে, যন্ত্রের সেই অধিকার নেই। আরও বিশেষ কথা, এসব যন্ত্র 'ওই ফেরেববাজ, নাফরমান ইসলামের চির দুশমন ইহুদি-নাছারা (খ্রিস্টান)-দের তৈয়ারি', মৌলবি নাসিরুদ্দিন বলেছিলেন, তিনি শিক্ষিত ব্যক্তি, 'ওরা মুসলমান-মুসলমানে কাজিয়া-দাঙ্গা বাধাচ্ছে, ইরান-ইরাকে লড়াই...হারামজাদ ইসরায়েল ফিলিস্তানি মুসলমান ভাইদের আউস্ট্ করল', এবং তিনি চাঁদা তুলে কলকাতা থেকে আসা এক পি এল ও প্রতিনিধির হাতে টাকা দেন। প্রতিদ্বন্দ্বিতাবশে ডাঙ্গাপাড়াও কিছু দিত-থুত, কিন্তু পান্না বাধা দেয়। আরব্যপোশাক পরা প্রতিনিধি এবং তাঁর সহকারী ভারতীয় দলটিকে ভাগিয়ে ছাড়ে। পান্না, নিষ্ঠুর জানমারি সে, বলেছিল ছড়া কেটে, 'শালা! লঙ্কাধামে রাবণ মলো/বেইলো কেঁদে রাঁড়ি হল! ...গরিব মানুষগুলিনকে দেখতে পাস না...' এই উক্তি বা মনোভাবে প্রাক্তন নকশালপন্থী ছোটনের প্রভাব ছিল। এলাকার গরিবগুলিনের প্রতি ছোটনের এই ভাবধারা ও প্রক্রিয়া এখনও বহাল, ফলে অবশ্য তার বাবা বিপুল ভোটে জেতেন এবং অরু সিংয়ের জামানত জব্দ হয়।

এ রাত্রের নামাজে জনাদুই নির্দল এবং জরোদ্গব বুড়ো ছাড়া কেউ আসেনি। ডাঙ্গাপাড়া জুড়ে ছমছম করছিল কারবালা-স্তব্ধতা। মৌলবি আলিমুদ্দিন একা এবং হৃষ্টচিত্ত, শয়তানকবলিত যুবকটিকে খোদা তাঁর কৌশল অনুসারে ভিন্ন হাতে সাজা দিয়েছেন ভেবে। তিনি ক্ষীণ কণ্ঠস্বরে শাস্ত্র পাঠ করছিলেন মসজিদ-সংলগ্ন তাঁর ঘরে, তক্তাপোষে। চল্লিশ ওয়াটের বালব থেকে বিদ্যুৎ আলো দিচ্ছিল। তাঁর শাস্ত্র বাক্য-ধ্বনিতে হৃষ্টতা ছিল, অথচ পরিস্থিতি সেটা 'মর্সিয়া'-গাথা প্রতিপন্ন করছিল। ফলে সোনারু চোখে জল নিয়ে খুব আস্তে বলেছিল, 'আহা।'

নিচু পাঁচিলঘেরা মসজিদ প্রাঙ্গণে খট খট মৃদু শব্দ শুনে মৌলবি সাহেবের মনের প্রহরী ভাবে, গোয়ালছুট গরু ঢুকেছে। ফটকটি ঘড়ি, মাইক যন্ত্রাদি চুরি যাওয়ার ভয়ে বন্ধই রাখা হয়, এমন কী মসজিদের দরজাও তালাবদ্ধ থাকে—যা শাস্ত্রীয়র নীতিবিরোধী, কারণ 'প্রার্থনাগৃহ সদা খোলা থাকবে' এটাই পবিত্র নির্দেশ। কিন্তু পয়গম্বর-কথিত 'আখেরি জমানা' পৃথিবীর শেষ যুগে সকল সিধে উল্টো হয়ে যাওয়ার লক্ষণ প্রকট, সুতরাং পয়গম্বর নিজেই বলে গেছেন, পবিত্র কেতাব এবং তাঁর অনুসৃত নীতির আওতা বহির্ভূত জিনিসগুলিনে মানব বিবেকের নির্দেশই পালনীয় এবং সেই বিবেকবশে প্রার্থনাকক্ষে তালা। ফটকও বন্ধ থাকে। আলিমুদ্দিনের মনে হল, ফটক বন্ধ করতে ভুলেই গেছেন। অথচ তা ঠিক নয়। ফটকে আগড় ছিল। সোনারু নিচু পাঁচিল ডিঙিয়ে খুলে দিয়েছিল, শব্দহীন চতুরালিতে।

আলিমুদ্দিন বর্গাকৃতি প্রাঙ্গণে লেংড়ি মেয়েটিকে দেখেই বুঝেছিলেন, তিনি বিপন্ন। কেন না চুনি স্যাংচুয়ারিতে এসেছে। কিন্তু, মনে মনে তিনি বললেন, 'ওরে নাদান লেড়কি! আখেরি জমানায় সিধেগুলিন উল্টো হয়েছে। মক্কার পাক মসজিদ কাবাশরিফেই এই জমানায় লোহু গিরল, বন্দুকবাজি হল, তো এই ডাঙ্গাপাড়ার মসজিদ!' তাঁর মুখে কথা আসছিল না। বিদ্যুতের ছড়াছড়ি প্রাঙ্গণে। চুনি থমকে দাঁড়িয়ে গেছে। এত উজ্জ্বল আলোয় স্যাংচুয়ারিতে ঢুকে পড়া অশাস্ত্রীয় অতর্কিত নারীলাবণ্য, শাস্ত্রবিদও মূক। আদমকন্যাকে রক্ষার ক্ষমতা তাঁর যে নেই, ও কি জানে না? তারপর তিনি সোনারুর

দিকে তাকালেন। ওই দ্বিপদ প্রাণীটিকে তিনি মানুষ গণ্য করেন না। সে কাফের, কারণ খোদার সামনে তাকে নত হতে এই তিন বছর চাকরিকালে বেতনভোগী আলিমুদ্দিন দেখেননি, এমন কী ঈদে বা কোরবানির দিনেও না। তিনি প্রথমে ঝাঁপ দিলেন তার দিকে। 'অ্যাই বেহুদা উল্লুক! বেরো...শয়তান...খোদার ঘর না-পাক করলি' ইত্যাদি শুনেও সোনারু নড়ল না। সে মৌন, কাঁদছিল। আলিমুদ্দিন ভড়কে গেলেন। শাস্ত্র এবং মানুষতার সীমান্ত রেখায় দাঁড়িয়ে আলিমুদ্দিন এখন আরও বিব্রত। স্বয়ং পয়গম্বর অনুরূপ অবস্থায় কখনও পড়েছিলেন কি না, নজির ঢুঁড়বেন কী, তাঁর মগজের শাস্ত্রীয় জ্ঞান-কোষগুলিন নিষ্ক্রিয় হয়ে গেল। বুঝলেন, তাঁর মৌলবিত্ব সহসা তাঁকে পরিত্যাগ করেছে এবং এখন তিনি অন্যান্য মুসলমান লোকের মত একজন নিছক মুসলমান লোক কি না তাও সন্দেহসঙ্কুল। তারপর তিনি চুনির দিকে তাকালেন। মুখখানি অমর্ত্য পরি-মুখের প্রতিভাস, কলকাতার চিৎপুরে মুদ্রিত ও প্রকাশিত পুঁথির হলুদ পাতা থেকে এভাবে উঠে এসেছে। আর আলিমুদ্দিন বিপত্নীক পুরুষ। সিদ্ধান্ত আছে যে, ধানকাটার মরশুমে বেতনের উপরি কয়েক বস্তা ধান সিধেস্বরূপ পেলেই এবার নিকাহ্ করবেনই ইনশাল্লাহ্, যদিও সিদ্ধান্তটি গত দুটি মরশুম ফেল করেছে, যেহেতু নিজের গ্রামে-ঘরে তাঁর পুষ্যির সংখ্যা ছোট বড় মিলিয়ে তের! কাঁচাপাকা দাড়ি আঁকড়ে ধরে বুঝি আবর্ত-স্রোতে ভাসমান নিজেকেই রক্ষা করতে করতে অর্ধস্বরে শুধু বললেন, 'নাহ্' এবং বার বার মাথা নাড়ছিলেন।

তখন সোনারু সিকনি ঝেড়ে বলল, 'ক্যানে হুজুর?'

তার এই বলায় শাস্ত্রীয় স্যাংচুয়ারি-দাবিটির ওভারটোন ছিল। ফলে শাস্ত্রবিদের পূর্বোক্ত সূক্ষ্মাতিসূক্ষ্ম জ্ঞানকোষগুলি সক্রিয় হল। তিনি মানুষতার সীমান্ত থেকে পলকে শাস্ত্রে সরে এসে বললেন, 'মসজিদে আওরতলোকের পা দেওয়া হারাম! তুই খবিস, বুঝিবি না...তুই বেশরা...ওরে শয়তান, তুই হিঁদু সাদুর মতন...শুনেছিলাম, 'হিদুর দুগ্গিচালির ছামুতেও নাচ নেচেছিলি!'

চোইত-পাগলাও পলকে স্বভাবে সরলো। 'ইঃ! লেচেছিলাম তো লেচেছিলাম...' বলে সে নিজের বুক দেখাল। 'আমি। বিটিটো লাচেনি। ...মৈলবিসাহেব গো! আপনি বেবুঝ...খুদার ঘরে লোহু হারাম লয়? ই বিটিটোর জান খুদার দেওয়া লয়? ...ইটোর জানমারি হবে, লয়?'

এভাবে জেরায় জেরবার শাস্ত্রবিদকে শুধু কোণঠাসা নয়, সে কাঁদিয়ে ছাড়ল। তিনি কষ্টে বলেছিলেন, 'দেল ফেটে যায়! দেল ফেটে যায়!' দুহাতে মুখ ঢেকে তিনি ঘরে ঢুকে দরজা বন্ধ করলেন।

বিদ্যুৎবিভাসিত বর্গক্ষেত্রে দুটি মানুষ তখনও স্থির। কিন্তু বন্ধ দরজা ফের খুলে গেল, ফাঁকে শাস্ত্রবিদের শুধু দাড়িমুখ টুপিমাথা দৃশ্যমান এবং চতুরাল পরামর্শে শনশন শব্দে বললেন, 'থানায় যাও।'

দরজা পুনঃ বন্ধ হলে চোইত-পাগল চুনির সামনে গুঁড়িমেরে পিঠ দিল। 'ইঃ! শা—' বলেই স্মরণ হল এখানে খোদার ঘর, সে শালীনতা ও পাপবোধে তখনই দুঃখিত, কিন্তু আচ্ছন্ন স্বরে বলল, 'ভুলামুন আমার! খ্যাল থাকেনি গো...থানা! হুঁঃ...থানা!...কিন্তুক ভালা মজা...' সে হাসছিল, 'ই কী দুনিয়ার দশা রি বিটি! খুদার ঘরও ডরায়। থানা দ্যাখায়! ভালা মজা!...' চড়ো জনুনী, চড়ো!...খোয়ার...দুজনকারই।'

চুনি নড়ল না। বলল, 'নাহ্ চাচা!' তার কথায় তীক্ষ্ণ ভয় ও বেদনা ছিল।

সোনারু মুখ ঘুরিয়ে ঊর্ধ্বে রেখে বলল, 'ক্যানে রি? ...বড় ঢঙ তোর...বুদ্ধির ছটাকও নাই...' তার চোখ ঝলমল করছিল সন্ধিকালের পাগল ক্রোধ, অভিমানমিশ্রিত।

তা কাঁদাল চুনিকে। ফুঁপিয়ে শ্বাসপ্রশ্বাসে বলল, 'থানা উয়াদের হাতে। চাচা গো! তুমি থানা জান না, আমি জানি। . .পান্না মতির বহিনকে থানা দ্যাখাও তুমরা গো!' সে আঁচলে নাক মুছে পুনঃ বলল, 'বউদিদি না ধল্লে ছোটনদাদা আমাকে ফিনিস করত। বললে, গর্ততে লুকিয়ে বাঁচবি না। ...ভাকা বুলেছে, চুনি বেদেনী হএছিল তো আম্মো বেদে হবো...ছোটনদাদা বললে।'

আলিমুদ্দিন বন্ধ ঘরে শুনছিলেন। ফের দরজা ফাঁক করে কথা পাঠালেন, 'নইমমাস্টার।' পবিত্র বাক্যবৎ এই উচ্চারণ।

অমনি সোনারু তার লাঠি টানল এক হাতে, অন্য হাতে পা। অবশ লেংড়ি তরুণী পিঠে ঝুঁকে

পড়লে সোনারু বলল, 'খবর হয়েছে...নইমমাস্টার...চড়ো!' এবং পিঠে সওয়ার পেল সে। বিড়বিড় করছিল ঠোঁটে পবিত্র বাক্য, 'নইমমাস্টার...'

দয়ালু শাস্ত্রজ্ঞ নইমমাস্টার—বার্তায় বিকল্প এক স্যাংচুয়ারি বুঝিয়েছিলেন। সে নির্দল, প্রাইমারি স্কুলশিক্ষক, বিশেষ কথা তার বাড়িটির অবস্থান বিচ্ছিন্ন। বাড়িটির বিচ্ছিন্নতা এবং নইমের নির্দলীয়তাহেতু কোন-কোনও সময়ে বিপন্নও হয়, যখন সংঘর্ষ আসন্ন আভাস পেয়ে দুই-পাড়ার সীমান্তবর্তী কিছু গরিব মানুষ গেরস্থালির শ্রেষ্ঠ কিছু সম্বল, হয়ত কিছু ধান, বাসনকোসন, কোদালকাস্তে লুকিয়ে রাখতে আসে। কারণ প্রথম আঘাত পড়ে তাদেরই ওপর। দু'পক্ষের যোদ্ধারা জয়প্রমাণে কিংবা একপক্ষ অন্যপক্ষকে সন্ত্রস্ত করে ফেলতে অগ্রবর্তী এইসব গেরস্থালিই লুণ্ঠন করে এবং ঘরে আগুন জ্বালায়, হোক না কেউ নির্দল। তাছাড়া রণকালে কিছু বাছাবাছির সময় থাকে না। আর নইম কাগজে পড়েছিল, দ্বিতীয় বিশ্বযুদ্ধে নাৎসি সেনাদের শেখানো হয়, শত্রুদের মানবেতর প্রাণী গণ্য করবে এবং এই বোধই জয় সুনিশ্চিত করে তুলবে। ঈদের দিনে মুর্গি জবাই করার সময় বোধটির উদ্রেক হয়েছিল নইমের মাথায়। সে জীবনে সেই প্রথম বোঝে, এই মুর্গিটি সে যেভাবে জবাই করছে, সেইভাবে কোনও মানুষকে মুর্গি ভেবে নিয়ে জবাই করলে, কিংবা কাঠুরিয়া যেভাবে বৃক্ষে কুঠার হানে, তবেই পান্না-মতি-বারুন-ভাকা-বারু প্রমুখ কিলার হওয়া কী সহজ! সার্জন মহাশয়রা কি এভাবেই ছুরি চালান পেটে? নইমের বাবার পেটে জমা জল বের করার সময় এই বোধ কাজ করেছিল কি? কিন্তু একই বোধ, একই ছুরি কী বিস্ময়করভাবে মৃত্যু বা জীবন নির্মাণ করে! নইমের বাবা জীবন ফেরত পান এবং বহু বছর সেই জীবন কত কাজে প্রয়োগ করেন, কাজগুলিন দেখার মত। তিনি সাইনবোর্ড লিখতেন বাজারে। এখনও কয়েকটি টিকে আছে, কোনায় ছ্যাৎরানো ক্ষুদ্রাক্ষরে 'শিল্পী করিম খান।' বাবার প্রতিভা পুত্রের হাতের লেখায় সঞ্চারিত হেরিডিটি। উভয় পাড়ারই, শান্তিকালীন, দরখাস্তগুলিন সে লিখে দেয়। মিলনী ক্লাবের সাইনবোর্ড সে লিখেছিল, শান্তিকালে। সে গ্রাজুয়েট। প্রাইমারি শিক্ষকতাকালে প্রাইভেটে বাংলায় এম এ পাশও করেছে, কিন্তু সরকারি দফতরে সেটি গ্রাহ্য নয় কী কারণে, ফলে পাঁচ কিলোমিটার দূরের গ্রামে হেডমাস্টারিতে পৌঁছতে তাকে বি এড পাশ করতে হয়। আর এমত কৌলীন্যে সে উভয়পাড়ার জঙ্গিদেরও শ্রদ্ধাভাজন, 'মাস্টারমশাই' সম্বোধিত হয়। বিশেষত, শান্তিকাল মানবতাময়।

চোইত-পাগলা এবার প্রকৃত স্যাংচুয়ারি আবিষ্কারের গর্বে হাঁটছিল। এইসময় তার মনে ঈশ্বরভক্তি গাঢ়। কারণ ঈশ্বরের ঘরেই নইমের অস্তিত্ব ঝিলিক দিয়েছিল মৌলবির মনে। এটাই খাঁটি সংকেত বটে! সে বিড়বিড় করে বলছিল, 'সে আছে...সে আছে...সে আছে।' এই 'সে' ঈশ্বর। অধ্যাত্মচেতনা তাকে ভূতগ্রস্ত করেছিল। মাঝে মাঝে চুনির ওজনে তার জিভ বেরিয়ে পড়ছিল, তাঁতে কামড়ানো জিভ, ফোঁস ফোঁস শ্বাসপ্রশ্বাস, টের পেয়ে চুনি একবার বলেছিল, 'জিরেন লাও, চাচা!' জবাব পায়নি। নইমের বাড়ির কাছাকাছি বলেছিল, 'ইবারে লামিযে দ্যাও গো, হাঁটি।' সোনারু নিরুত্তর ছিল। কারণ সে ঈশ্বরের সংকেতক্রমে ঈশ্বরেরই মুনিশ খাটছে।

বিচ্ছিন্নতা নইমের বাড়িকে বিদ্যুৎ-বঞ্চিত করেছে। নিম নিশিন্দা কালকাসুন্দে আকন্দ কেয়া ও কোঙ্গা ঝাড়ের ভেতর ঈষৎ উঁচু মাটির বাড়িটির চাল টালির, সেই টালিতে জ্যোৎস্নাগুঁড়ির ঝিলিমিলি, শিশিরের জন্যই। খিড়কির দিকে ডোবা। ডোবার তলায় কেন চাঁদ শুতে গেল ভেবে সোনারু অস্ফুট বলল, 'ভাল মজা!' সেদিকে একটি জানালা খোলা ছিল। ভেতরে তক্তাপোষে এদিকে পিঠ ঘুরিয়ে কারা লেখাপড়া করছিল। সামনে লণ্ঠন এবং পাশে চেয়ারে মাস্টারমশাই, রোগাটে গড়ন, পাতলা একটু গোঁফ, একমাথা এলোমেলো উজোন চুল, গায়ে শাদা ছেঁড়া গেঞ্জি, মুখে স্নেহের হাসি, বলছিল, 'স্কোয়ার রুট মানে বর্গমূল...!' সোনারু 'মাস্টারমশাই' ডাকতেই ঘুরল। প্রথম প্রতিক্রিয়ায় উচ্চহাস্য। 'সোনারু?' বলে সে ভুল ভেবে বউকে ডাকছিল। 'রিনি! তোমার গেস্ট...খিড়কির দোরে...রিনি!' রিনা বেগম সোনারুকে মাঝে মাঝে খেতে দেয়। ভূতপ্রেত জিন পরীর গল্প অথবা সর্বচর মানুষটির মুখে পাড়াদুটি ও মানুসজনের বহু রহস্য জানা যায়—সে সন্তানহীনা, এও কারণ যে সে মানুষটির মধ্যে সিদ্ধপুরুষের লক্ষণ আবিষ্কার করে থাকবে। সোনারুকে তার ভাত দেওয়া হাতে প্রার্থনার মুদ্রা থাকে।

রিনা উঠোনে দাঁড়িয়ে চাঁদ দেখছিল। গ্রামীণ নারীদের এই স্বভাব, উপরন্তু তাদের শিশুদের সূত্রে বস্তুত আকাশে চোখ-সওয়া দর্শনধারী জিনিসটির সঙ্গে ভাই সম্পর্ক গড়ে ওঠে। কিন্তু রিনার শিশু নেই। সে প্রাইভেটে বি এ পাশ করেছে স্বামীর তাগিদে। বি এড পড়ার দরখাস্তও জমা দিয়েছে। এখন সে চরকা-কাটা-বুড়ির গল্পের সঙ্গে মানুষের চন্দ্রাভিযান, মহাকাশযুগের ঘটনাবলী জড়িয়ে-মড়িয়ে বাস্তবতা টুঁড়ছিল। ভাবছিল, সত্যিই কি...সত্যি সত্যি...ওই চাঁদে? অথচ মাতৃ-আকাঙ্ক্ষাও তার চৈতন্যে ছটফট করছিল। এসব সময়ে ট্রানজিস্টর তাকে ত্রাণ করে। কিন্তু প্রাইভেট পড়ানোর সময় স্বামীর প্রতি কৃতজ্ঞতাহেতু সে ট্রানজিস্টর বাজায় না। নয়ত সেটিই তার বিষাদময় নৈঃসঙ্গের চরম একটি সম্বল। এমন সময়ে তো বটেই। একটু পরে পড়ুয়ারা চলে গেলে সে আত্মীয়তার অনিচ্ছুক চাঁদটিকে নিমেষে ত্যাগ করে ট্রানজিস্টরের নব ঘোরাবে। স্বামীর ডাক শুনে সে কান পেতেছিল এবং সোনারুর আসার খবরে চঞ্চল হয়েছিল। সোনারু পার্থিবকে অপার্থিব এবং অপার্থিবকে পার্থিব করায় রাত্রিটি মধুর হবে ভেবেছিল। কিন্তু খিড়কির দরজা খোলামাত্র সে আতঙ্কে পিছিয়ে এল। সিল্যুট দুটি মাথা, একাঙ্গ চলনশীল, যেন আজব প্রাণী। আর, চুনি মাথা নিচু না করলে জখম হত, এমন বেগে সোনারু ঢুকল। উঠোনে চুনিকে নামিয়ে সে ধপাস করে বসে পড়ল। বারান্দার কোনায় একটি মিটমিটে লম্প জ্বলছিল। আলো পৌঁছয় না সেখান থেকে। ঝুঁকে পড়া বৃক্ষলতার ছায়া উঠোনের অনেকটা ঢেকেছে। চুনি সোনারুর হাত থেকে লাঠিটা নিলে তবে রিনা তাকে চিনল এবং সঙ্গে সঙ্গে শক্ত হয়ে গেল। কেননা আজ চুনি একটি ভয়াবহ মিথ দক্ষিণডিহিতে।

সোনারু হাঁফাচ্ছিল। 'লাও গো...আঁচল দিয়ের ঢেকিন রাখ গো...হায় হায়, বিটিটোর জানমারি হয়-হয় দশা গো...খুদার ঠেঞে যেলাম তো হুকুম হল, ই ঠেঙে লিয়ে যা...'

ফুলকুঁড়ি ও তার ছোটচাচার ছেলে কাদির লেখাপড়া করছিল। এমন সংঘর্ষের দিনের পর রাতে বেরুনো ফুলকুঁড়ির লেখাপড়া-নেশার বাড়াবাড়িই। তার মা বিছানাব রুগি। বাবা ও ছোট চাচা দুজনই নির্দল বেচারা ভালমানুষ। তাছাড়া তাদের বাড়িটা একটা পোড়ো খোলামেলা ভিটের ওধারে, দূরত্ব পনের কাঠা নিষ্ফলা মাটিমাত্র। ফুলকুঁড়ি ডানাফোলানো মুর্গি হয়ে বেরিয়েছিল। সে প্রতিভাশালিনী বলে ইন্দ্রিয়গুলি নিয়ত সজাগ, প্রখর। চুনির উদ্দেশে চাপাস্বরে বলে উঠল, 'পালাও! পালিয়ে যাও গাঁ ছেড়ে। আমাদের বাড়ি টুঁড়তে এসেছিল ভাকারা।' দম নিয়ে সে উঠোনে নেমে এল। 'তুমার মা তলোয়ার হাতে বসে আছে। আর তুমার ভাবিজিও মাতম করছে, তার হাতেও হেঁসা...খুদার কসম বুবু...কাদিরকে শুধাও,...কাদির!' তার ডাকে ক্লাস ফাইভের ছেলেটি সাড়া দিল না। তখন সে মাস্টারমশাইয়ের বউকে সাধাসাধি করতে লাগল, এখন স্ট্যান্ডার্ড বাংলায়, 'চাচিজি! খবর্দার চুনিবুবুকে জায়গা দেবেন না! বাড়ি জ্বলে যাবে।' সে ফিসফিসিয়ে উঠল পুনশ্চ, 'আমার মেজচাচি বড্ড কান খাড়া! দেয়াল ফুঁড়ে চোখ যায় কাজিরুনচাচির। ...চাচিজি, বেশি বলব কী, মেজচাচি মাকু গো। দুই পাড়ায় মাকু চালাচালি...তাঁতবোনা মেয়ে গো! ওর কিছু ক্ষতি হবে না।'

নইম বেরিয়ে এসে দেখছিল ও শুনছিল। আস্তে বলল, 'কুঁড়ি, পড়তে বস গে। দেখছি।' ফুলকুঁড়ি মান্যতাবশে ফিরে গেল ঘরের ভেতর। নইম নেমে এল উঠোনে।

সোনারু প্রচণ্ড ক্লান্ত, ক্ষুধার্তও। নইলে কাজিরুনের সঙ্গে কাজিয়ার মতই সে কাজিরুনের মেজ জা-এর এই 'পড়াউলি পুণ্ডিত' মেয়েকে হেনস্তা করত মোক্ষম অস্ত্র মৈথুনমুদ্রা-প্রয়োগে। কোমরে ও কাঁধে ব্যথা, দুটি হাতও অবশ। তাই সে মূক ছিল। নইম নামলে সে প্রার্থনার ভঙ্গিতে হাতজোড় করল। 'পরে কথা হবে বাপ, আগে দুটি খেতে দাও বিটিকে...আমাকে দিলে দিও, না দিলে না...ও বাপ! একটো জানের জিম্মা দিতে এলাম গো...তুমি পুণ্ডিত বাপ মাস্টারমশাই...একটা জান কি দুনিয়ায় সহজে আসে গো? ...জনুনীমা দশ মাস দশ দিন ওদরে থুলেন...পেসবযন্তনা...ভাব, বাপ, লালং-পালং, ...কত কষ্ট...তাপরেতে তুমি বড় হও...বাপ রে! কত কষ্ট কত নাচ্ছনা...তবে...' সে রিনির দিকে ঘুরল, হাতদুটি একইভাবে জোড়করা। 'মা রে! একটা জান কী করে দুনিয়ায় আসে, তুরাই জানিস মা...পুরুষে কী জানবে...আগে দুটি খেতে দে বিটিটোকে...'

সোনারু একটি মধুর রাত্রি সৃষ্টি করে যাবে এহেন সম্ভাবনা বদলে সোনারু রাত্রিটিকে জানমারি-সন্ত্রাসে ভরে দিতে এল, এতে রোমান্টিক বধূটি ক্ষুব্ধ। সে স্বামীকে বছর ধরে প্ররোচিত করে আসছে, 'বাজার এরিয়ায় অগত্যা এক কাঠাও জায়গা কেনো। কুঁড়েঘর তো কুঁড়েঘরই হোক। আমি কি নবাবজাদী না মিনিস্টারের বিটি?' আসলে তার পুরুষটি আঁক কষিয়ে, জ্যামিতি আঁকিয়েও, ছাপাখানায় ছাপানো যা কিছু, তার বাইবে সবই অজানা এবং ওই যে চালে টালি চেপেছে, তাও রিনার অবদান। এ মুহূর্তে তার মনে বাজার এরিয়ায় স্থানান্তরের আকাঙ্ক্ষাটি আরও যুক্তিযুক্ততার গোঁজ পুঁতছিল। সে ভয় ও যন্ত্রণায় দীর্ণ। স্বীকার করতে প্রস্তুত, এই গেরস্থালির নির্মাণ তার হলেও এসব ক্ষেত্রে সে মেয়েমানুষ, এবং শুধু মেয়েমানুষও নয়, মুসলমান আউরত। মুসলমান স্ত্রীলোকে পরিণত সে তার পুরুষের দিকে চন্দ্রালোকে দৃষ্টিপাত করল। এ সময় চাঁদটিকেও নিষ্ঠুর দেখাচ্ছিল।

আর বিস্ময়করভাবে পুরুষটি ছাপাখানা-জগত থেকে বেরিয়ে পড়ে ফিসফিস হুঁশিয়ারি দিল, 'সদরদরজা বন্ধ?' প্রশ্নের কারণ সে ফুলকুঁড়ির 'মাকুচালাচালি' এবং কাজিরুনের উল্লেখ শুনেছিল। সদরদরজা বন্ধ ছিল না। দ্রুত বন্ধ হল। মুসলমান স্ত্রীলোকটি বেপথু, হাত কাঁপছিল বলে সামান্য শব্দই বাড়ি-কাঁপানো। প্রাথমিক শিক্ষক আরও বিস্ময়করভাবে হাতদুটি জোড় করল। 'সোনারু!' বিনম্র ও ক্লিষ্ট এই সম্বোধন, এবং যেন সে শুধু সোনারুকেই দেখছে, যে কালো হয়ে চন্দ্রাচ্ছন্ন সাদা মাটিতে বসে আছে। 'আমি নিরীহ মানুষ গো, বড়ই দুর্বল। ...স্কুলে থাকি', ঢোক গিলে বলল সে, 'তোমার বিটিটো একা থাকে, জান! চাচা ডাকি তোমাকে, সোনারু...তুমি মহৎ মানুষ...' বলে স্ত্রীর দিকে তাকাল। 'রিনি, মুড়ির টিন ঢেলে দাও। আর গুড়ও দাও, শিগগির!'

সোনারু খি খি হাসতে লাগল। 'ভালা মজা!'

নইম বলল, 'মাঠে ইদগায় গিয়ে খেও। সেইফ প্লেস। পুকুরের পানিও কতজনকে খেতে দেখেছি...ক্লিয়ার ওয়াটার।' সে প্রলাপ বকছিল, এমনই সন্ত্রাস পরিকীর্ণ এই সময় এই শরৎ-রাত্রি এই জ্যোৎস্না। স্ত্রীকে মুড়ির টিন ও একবাটি গুড় আনতে দেখে সে, শান্ত-সজ্জন প্রাইভেটে বাংলায় এম এ এবং বি এড প্রাইমারি হেডটিচার পুতুল নৃত্যে বলতে থাকল, 'কিসে নেবে গো...কিসে নেবে গো', কারণ সোনারুর পরনে কৌপিনাকার ছেঁড়া লুঙ্গি মাত্র এবং সে পান্নার বোনকে দেখছিল না, জানমারির বাড়ির সকলকার প্রতি পুরুষপরম্পরা এত ভয় কিংবা ঘৃণা, যদিও এখন সে কিঞ্চিৎ মানবতাগ্রস্ত।

সোনারু পুনঃ 'ভালা মজা' বলে উঠে দাঁড়িয়েছিল। নইমমাস্টারেরও এই ভীরুতা তার চোইত-পাগল মনের হিসেবে কল্পনাতীত, বুঝতে পারছিল এটিও স্যাংচুয়ারি নয়। সে চুনির আঁচল টানতে গেল। অমনি চুনি জানমারি-উচিত হিংস্র হুঙ্কার দিয়ে পা বাড়াল খিড়কির দিকে, খিড়কিটি খোলা থাকায় ডোবার জলের তলায় কোণ ঠেসে শুয়ে থাকা চাঁদটিকে দেখা যায়, এবং লাঠির শব্দ বাড়িকে আতঙ্কে তোলপাড় করছিল। সোনারু 'ওই...ওই...ই কী রি...' আর্তরবে ছুটে গেল।

তার পিছনে হেডটিচারের দরজা বন্ধ করার শব্দ কানে যায় নি সোনারুর। কালকাসুন্দে জঙ্গলের ভেতর মুহুর্মুহু উঁচু ও নিচু হওয়া ছায়ার গোটাটিকে সে 'খেপি...খেপি গো...' আখ্যা দিয়ে মুড়ি গুড় যত দ্রুত সম্ভব হাতিয়ে আনার জন্য ঘুরতেই দরজা বন্ধ দেখল এবং চেরা গলায় শাপ দিল, মৈথুন মুদ্রাসহযোগে, 'সে গুড়ে বালি...যতই...!' চির-বন্ধ্যাত্বের শাপ ও রুষ্ট ওরাকলের পর ধাবিত চোইত-পাগল ছায়ার গোটাটিকে সহসা অদৃশ্য দেখল। সে 'হায় হায়' করছিল।

চুনি আছাড় খেয়েছিল। তাই জানমারিবংশের হিংস্রতা তার বিপন্ন শালীনতা গুঁড়িয়ে ফেলল। সে লাঠি দিয়ে প্রহার করতে লাগল পতনের কারণজনিত বস্তুটিকে, যেটি একটি উইঢিবি মাত্র। সোনারু সেই শব্দ শুনেছিল। হাহাকার স্বরে বলল, 'ডংশালে?' সে সাপ ভেবেছিল। কাছে এসে হেঁপো রুগির শ্বাসে অসহায় সান্ত্বনাও দিল, 'ঢোঁড়া-লয়তো ইনি!' এই শরৎকালের রাত্রিতে ঢোঁড়াগুলিন নাকি শিশির খেতে আসে জল থেকে এবং 'ইনি' সাপগুলিনের স্বভাব নাচ করা। নিশাচর মানুষ সেই নাচকরা অসংখ্য শরতে রাত্রিকালে দেখেছে! আব চুনি তখন লাঠি ভর করে উঠে হিংস্রতায় বলল, 'তুমি খালি ঘুরিয়ে মাল্লে। তুমি চাচা, খ্যাপাই বটে।'

সোনারু নতমস্তকে স্বীকার কবল, 'হঁ গো, খ্যাপা.. আমি শালা খ্যাপাই গো!...মানুষ বুঝি না। খ্যাপা

মানুষ বুঝে না, দুনিয়া বুঝে না...বিটি, তু আমার মাথা ফাটিঞে দে! দে খ্যাপার খুলি ফাটিঞে...দে...তাই দে!' সে ফোঁস ফোঁস শব্দে কাঁদছিল মাথা পেতে দিয়ে এবং চুড়োবাঁধা চুল ভেঙে গেল।

চুনি বলল, 'ঢঙ!' সে পা বাড়াল। এই গমনে হিংসার সংকেতগুলিন স্পষ্ট।

সোনারু, কাঁদছিল যে, সহসা সেই সঙ্কেতগুলিনের দ্বারা সংক্রামিত হয়ে দাবি করল, 'কতি যাবি?' দাবিতে হুমকি ছিল। 'কতি?' সে লাফ দিয়ে সামনে গেল।

চুনি বলল, 'মরতে'। এই কথার সারবত্তা ছিল না, কারণ এটি সতত স্ত্রীলোকদের অভিমানী বচনমাত্র।

কিন্তু সোনারুকে কথাটি আঘাত করেছিল। প্রথমে সে বাঁকা হেসে বলল, 'ওরে! লেংড়িভেংড়ি তু-তু...মরবি কী করে দেখি! দ্যাখ আমাকে। ...ইঃ! একখান হাত একখান পা দিয়ে লিজেকে মারবি রি! ভারি খ্যামতা তোর!' সে চাঁদটি, নিঝুম বৃক্ষলতা, আকাশ ও মাটিকে লক্ষ্য করে বলল, 'তোরা দ্যাখ...দ্যাখ রে! ভালা মজা! ই বিটি লিজেকে জানমারি করবে বুলছে! সক্কলে হাসো গো! জানমারি হবে...' শেষে পুনঃ হুমকির ভঙ্গিতে বলল, 'তু যতি গাছে চড়তে পারতিস, তু মরণঝাঁপ দিতিস! পারবি না। তু যতি ছামুতে লধি পেতিস, তু মরণঝাঁপ দিতিস! ...ইঃ গো, ক্যারাচত্যাল পেলে তু হরি মড়োলের ব্যাটার বো-পোড়া হতিস!...হুঁ, পুস্তন্নিপুখোর আছে বটে। হুঁ রি বিটি, আচলে ইঁট বেঁধে লরার মাগ ডুব দিয়েছিল...তু ইঁট কতি পাবি রি? পেলেও লেংড়ি তু...দিনমান প্যাটটো খালি, ইঁদুরের জোর নাই তোর ছরতে...' আরও আত্মহত্যার প্রক্রিয়া সে ঢুঁড়তে হন্যে হচ্ছিল। কিন্তু কীটনাশকের সুলভতা মাথায় আসামাত্র সতর্কতায় জিভ কেটে চুপ করে গেল। সে সকাতর হাসতে লাগল।

আর চুনি এইসব কথায় উত্তরোত্তর হিংস্র হতে হতে নিজের অসহায় দশা যথাযথ বুঝে নিতে নিতে ভীষণ বাঁকা হাসল। পূর্বমুখী হওয়ায় তার দাঁতে জ্যোৎস্না ঝাঁপিয়ে পড়ল। 'ভাকার ছামুতে যাব।' ঘোষণা করে এক্ষেত্রে গত্যন্তর ছিল না। সে অর্ধচিৎকারে বলল ফের, 'ভাকা...বারু...মারুক তারা আমাকে! ...মারুক...ফিনিস করুক...'

চোইত-পাগল মুহূর্তে দার্শনিকতার ধাক্কা খেয়েছিল। বলল, 'হ্যাঁ রি বিটি, ই কী বুলিশ তু?'

চুনি ফুঁপিয়ে বলল, 'ঠিকই বুলি!'

'তু ছান্তি চেহেঞ্চিলি!' সোনারু দার্শনিকতাভারাক্রান্ত চিত্তে শান্ত মন্তব্য করল। 'বিটি, তু জানমারি বন্ধ চেহেঞ্চিলি!'

চুনি বলল, 'ছান্তি হবে না। ...আমার শ্যাষ ভাইটাও...ও চাচা, আমি লিজের হাতে জানমারি করলাম...লিজেই জানমারি হলাম...' সে হু হু কান্নায় ধনুকবাঁকা হচ্ছিল। পারিপার্শ্বিকে সেই কান্না প্রবাহের সৃষ্টি করায় ছ্যাঁকা খাওয়া অনুভূতিতে সোনারু তাকে দুকাঁধে ধরল। তারপর ঘুরেই পিঠ দিল। 'চড়ো জনুনী। ই খ্যাপা যতি একটো জানমারি বন্ধ করতে পারে, তাই করুক। যিটো তার হাতের ছামুতে আছে, সেইটেই তার সম্বল...সোনারু সেইটোকে রুখবে...পিতিজ্ঞে।' দুর্বলতাবশে সে চুপ করল। কিন্তু প্রতিজ্ঞাটি তাকে পালন করতেই হবে, এই নিষ্ঠায় মৃদু হুঙ্কারও দিল, 'তোর জিম্মা লিলাম।'

তখন কৃতজ্ঞতাবশে চুনি আবার সওয়ার হল। উপায় ছিল না। শরৎরাত্রিতে কারবালাক্ষেত্রের দিগ্‌ভ্রান্ত দুলদুল অশ্ব আবার কোন মক্কার স্যাংচুয়ারিতে নিয়ে যাচ্ছে, প্রশ্ন বৃথা মনে হয়।...

## তিন

সে এক দিনকাল ছিল, যখন পরগনা দক্ষিণডিহি মহালের মালিক এই জমিদারবাড়িই ছিল রাজবাড়ি। আঞ্চলিক উচ্চারণে যা 'আজবাড়ি' এবং হরি সিং পর্যন্ত এসে 'আজাবাবু' খেতাব প্রকৃতিপুঞ্জের মুখ থেকে অ্যাডাল্ট ভোটের যুগে চিরতরে লুপ্ত হয়। আর এই বংশকে নেপথ্যে 'কায়েত' বলা হত বলে হরি সিং এক শিক্ষককে দিয়ে 'দক্ষিণদিহির ক্ষত্রিয় রাজবংশচরিত' লেখান, তা সদরের ছাপাখানায় ছাপা হয়েছিল। বইটিতে প্রচুর ফুটনোট ছিল, পুনঃ পুনঃ সায়েবলোকসকলের বইয়ের নাম এবং ইংরেজ কালেক্টর বাহাদুর লিখিত ভূমিকাও ছিল। গত ভোটে এক বেবুজ রিপোর্টার মফঃস্বলের কাগজে অরু সিং এবং বীরেন্দ্র রায়ের প্রতিদ্বন্দ্বিতাকে লোকমুখসূত্রে 'বামুন-কায়েতে লড়াই' লেখায়

মানহানির মামলা উঠেছিল। কিন্তু কেঁচে যায় কী কারণে। বস্তুত জমিদারকে রাজা বলাই কৃষকস্বভাব, প্রাচীন ঐতিহ্যানুসারী প্রথা। কিন্তু শিক্ষকটি, ভাড়াটে ইতিহাসকার, 'সিংহ'-এর বেচারা 'সিং'-পরিণতির বৈয়াকরণিক যুক্তিযুক্ত ব্যাখ্যা দেন এবং ক্ষত্রিয়ত্ব সাব্যস্ত করেন, তাতে বিরেংবাবুর কলকাতার অধ্যাপক মামা বক্রহাস্যে বলেন, 'সবই মিথলজি। কাদের ক্ষাত্রিয় বলা হত, অপ্রমাণিত। সম্ভবত তারা পশ্চিম এশিয়ার ক্যাসাইট নৃগোষ্ঠী। যুদ্ধ-কাটাকাটি যদি ক্ষত্রিয় প্রমাণ হয়, বাগদিপ্রমুখ এথনিক গ্রুপও ক্ষত্রিয়।' এই প্রত্ন-সিদ্ধান্তের বার্তা বয়ে এনে জমিদারবাড়ির প্রাক্তন লাঠিয়াল পাইকদের 'কী রে, তুই জানিস তোরা ক্ষত্রিয়?' এ হেন ব্যঙ্গাত্মক উদ্ভাসন রায়-সিংহ ট্রাডিশনাল দ্বন্দ্বে অতিরিক্ত একটি মাত্রা যুক্ত করেছিল। লড়াই ক্রমশ মরণপণ হতে থাকে। মফস্বলী পত্রিকায় বিতর্ক চিরাচরিত জমে ওঠে। জমিদারিপ্রথা উচ্ছেদের পর অরু সিং ক্রমে সরকারি সংজ্ঞায় 'বড় কৃষক' এবং বাম রাজনৈতিক সংজ্ঞায় 'জোতদার'। তাঁকে সঠিকভাবে কী বলা হবে, জটিল প্রশ্ন—কারণ প্রথম যোজনায় টেস্টরিলিফের গমের ডিলারশিপ, পরে বিদ্যুৎ-যুগে ধানপেষা-গমপেষা কল, চিমনি ইটভাটা, ঠিকাদারি, শেষে পেট্রলপাম্প, গ্যারেজ, এমন কী তৎসংলগ্ন অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ গুদামঘরটিও উল্লেখ্য তাঁর ক্রিয়াকর্মে। আবার তিনি পলিটিসিয়ানও, অনধিক তিনটি দফায় জনপ্রতিনিধি ছিলেন বিধানসভায়। আরও বিস্ময়কর তথ্য : ঘোর শাক্তবংশ, কালীবাড়িতে ১০৮ পাঁঠার প্রাণ যেত, পরে তা থামিয়ে দিয়ে অরু সিং বৈষ্ণব হন। কালীপূজা কমিটি গড়ে দেন, বলি বন্ধ, পূজা চলে, মাইক্রোফোন বাজে। কিন্তু অন্তঃপুরে রাধাবল্লভ বিগ্রহ স্থাপিত হয়। তাঁর বন্ধু পরিতোষ বলেছিলেন, 'তুমি বউরূপী হে অরু! লাও, টানো, ইথে দোষ দেখি না...প্রেমরস ভাবো হে!' পবিতোষ আড়তদার, রাম ছাড়া সব সদা মিথ্যা তাঁর কাছে, বলেছিলেন, 'ইটা রাম হে! যেথা রাম সেথা কৃষ্ণ...তুমি হিঁদুর কচুও বোঝ না, কবে দেখব সইদুরের সঙ্গে টুপি পরে মক্কা যাচ্ছ...লাও, ঢঙ কর্তে হবে না, টানো।' অরু সিং জিভ কেটে 'ইডিয়ট...মাতাল হলে লোকে মুখেই প্রস্রাব করে—' বলে রাগ করে চলে আসেন। কিন্তু রাগ রাজনৈতিক কারণে টেঁকেনি। পরিতোষ পার্টির ব্লক-ভিত্তিক শাখার প্রেসিডেন্ট। তাঁরও পোষ্য মস্তান ও বোমাভাণ্ডার বিদিত।

পরিতোষ এসেছিলেন একটু আগে। আগে মুসলমানপাড়ায় প্রচণ্ড সংঘর্ষ, রায়দের একটি হাত কাটা গেছে, মাথা ঠাণ্ডা রাখা দবকাব বোধে রাম টানার আগেই আসেন তিনি। মুসলমানপ্রধান নির্বাচনকেন্দ্রে এসব ঘটনাকে গুরুত্ব দিতেই হয়, বরাবর হয়েছে। পান্নার পতনের প্রতিক্রিয়া অনিবার্য। সে বড় বৃক্ষ ছিল, ফলে বহু ছোট বৃক্ষগুল্মেব অবস্থা চিন্তায় আনতে হয়। ছোটনের নেটওয়ার্কটি মজবুত। গ্রামে গ্রামে ভূমিহীন বর্তমান প্রজন্ম মুক্তির দশক থেকে জানমারি চরিত্রে অর্গানাইজড। স্বপ্নভঙ্গের ফল তাদেরই বর্তেছে। তারা কখনও ছিনতাইবাজ, কখনও রাহাজানিকারী, কখনও ডাকাত। কিন্তু ছোটন এখনও তাদের লিডার। পরিতোষ বলেছিলেন, 'টপলেবেলে মেসেজ দাও হে! আম্মো কাল ডিস্ট্রিক্টে যেঞে ফোনে কনট্যাক্ট করব, ...ইঃ! এস পি লোকটা ননবেঙ্গলি। বুঝালে বুঝতে পারে না। বলে, ইয়েস, ইয়েস, আই নো, আই নো...হুঁ, সইদুরের সঙ্গে উঠেঞে দ্যাখা হবে, খবর দিয়েছে।' বলে অশান্ত পরিতোষ রাম গিলতেই ছুটে যাচ্ছেন, মনে হয়েছিল অরু সিং-এর। আর আশ্চর্য কথা, আজ রাতে তাঁরও চিত্তবৈকল্য। ভাবছিলেন, পরিতোষ রাতটা ভালই কাটাবে, শুধু তাঁরই সামনে নির্মম অনিদ্রা। রাঢ়ের শাক্তধর্ম বাঙাল নেতাজি কলোনির বৈষ্ণব ভক্তিধর্মে তাঁকে বদলি করে, রাজনৈতিক স্বার্থই যার গোপন কারণ, ভুল...বৃহৎ ভুল। কেননা সারা নেতাজি কলোনি দেখতে দেখতে ছোটনের করায়ত্ত হয়ে গেছে। শুওরের বাচ্চা নন-এমপ্লয়মেন্ট প্রবলেম! দিল্লি-কলকাতার ছিন্নমূল রাজনীতি এই বাস্তবতা বোঝে না। ইডিয়টবক্স এয়ারকন্ডিশনড কলের কম্পিউটার গুলিন! একুশ শতকের মুখে লাথি মার হে! সংগঠন নেই, দলের গঠনতন্ত্রের ওপর দিয়ে অ্যাডহক ব্যবস্থা স্টিম রোলার চালায়, দিল্লি দিল্লি দিল্লি...রোবোট! রোবোট কথা বলে, গম গম করে কণ্ঠস্বর, বাঙালি জুতো চাটে রোবোটে...বাঙালি বেগডবাঁই করলেই উড়ে এসে তুরুপের তাস পড়ে বুকে—ব্যস! তুমি ফিনিস!...

পরিতোষকে ফটকে সি-অফ করতে গিয়ে চিন্তাজ্বরোজ্বরো অরু সিং থমকে তাকালেন। কী একটা আসছে বাঁদিকের গাছপালার ছায়ায়। আতঙ্কে পিছিয়ে ফটকে ঢুকতেই শুনলেন, 'বাবুমশাই গো, ই ব্যাটা সোনারু।' অমনি তেড়ে গেলেন, 'ক্কী ক্কী' রবে। তাঁব হাতে একটি ছড়ি ছিল। এহেন সময়ে চোইত-

পাগলা তাঁকে পূর্ণ পাগল করতে আসে কোন চক্রান্তে? তিনি ছড়ি তুলে অনবরত 'গেটআউট' বলতে থাকেন। ইত্যবসরে সোনারুর পিঠে পান্নার প্রতিবন্ধী বোন বিদ্যুৎ-প্রতিভাত হল এবং নিমেষে জননেতা নিশ্চল। তাঁর মণি-চোখে ভীরু কৃতজ্ঞতা ঝিলিক দিচ্ছিল।...

এমন এক এস্পার-ওস্পার চূড়ান্ত সিদ্ধান্ত-মুহূর্তে অরু সিং-এর পরিতোষকে দরকার ছিল। কিন্তু ততক্ষণে পরিতোষের সাইকেল হাইওয়েতে এবং পেছনকার চাকার লাল ভাঁটাটি জুগজুগ করতে করতে উধাও হয়ে গেল। তখন অরু সিং-এর মনে পড়ল, পরিতোষ মোটরসাইকেলে আসেননি, সেটি গর্জনকারী। এ থেকে বোঝা যায়, দক্ষিণডিহিতে আজ রাত্রিটি গোপনীয়তায় পরিকীর্ণ। 'মিনি পাকিস্তানে' হিন্দুপাড়া কদাচ হস্তক্ষেপ করে না এমন ধারণার সারফেস রিয়্যালিটি বহাল এবং উল্টোটিও সমানে বহাল, যেহেতু ধর্ম একটি প্রচণ্ড স্পর্শকাতর জিনিস। তবু আজ রাতের এমনতর গোপনীয়তা ট্রাডিশন ভেঙেছে। চর এবং উভচর লোকেরা বিবিধ ছলে উত্তর-দক্ষিণ দক্ষিণ-উত্তর পরিক্রমারত। এও বিশেষ কথা, বাজার এলাকাটি সেকুলার। কারণ শাসক দল ও বিরোধী দলের সংঘর্ষ সেকুলার এবং অরাজনৈতিক মস্তানি যুদ্ধগুলিনও সেকুলার, যেগুলিন বাজার এলাকাতেই ঘটে থাকে। স্বাধীনতাযুগে শুধু একবার হোলির দিন ঈষৎ সাম্প্রদায়িক দাঙ্গার উপক্রম হয়, কিন্তু রাজনৈতিক স্বার্থের দুগ্ধবতী ছাগল সেটি আঁতুরে মুড়িয়ে খায়। সৌভাগ্যবশত ছাগলটি ছিল। অরু সিং এবং বীরেন্দ্র রায় একই মঞ্চে যৌথ ঘোষণা করেন, 'আমরা ওয়েস্টবেঙ্গলে কমিউন্যাল রায়ট বরদাস্ত করব না, ক-র-ব-না-আ-আ', দীর্ঘায়িত ধ্বনিটি নামুপাড়া মসজিদের মৌলবাদী মৌলবি নাজিরুদ্দিনের জেহাদি প্ল্যানিংকে ভড়কে দিয়েছিল। অন্যদিকে মৌলবাদী, কথায়-কথায় আর্য-আর্য উচ্চারণকারী স্কুলশিক্ষক হৃদয়নাথ কিছুকাল স্তব্ধ হন, যেহেতু শাসকদলের রাজনীতি যে-কোনও মুহূর্তে তাঁর মাস্টারি খেলে সপরিবারে না খেয়ে মরবেন। আরও বিশেষ কথা, এই হৃদয়নাথই ফুলকুঁড়ি ফার্স্ট হয়ে তাঁর পা ছুঁলে সিক্ত চক্ষে আশীর্বাদ করেন, 'দেশের দশের মুখ উজ্জ্বল করিস মা, তুই পূর্বজন্মে মৈত্রেয়ী ছিলিস...ওরে, তুই আমাদের বিদ্যালয়ের গর্ব।'

'মানুষ কী গো, বুঝি না', সোনারু বলছিল, 'ছোট আজাবাবু মশাই গো, ই পাগলার মুখ, দুষ লিবেন না. ই রেতে দেখি সক্কল মানুষ গুয়ের ইপিঠ-উপিঠ'...সে সম্মান প্রদর্শনে জিভ কাটল, এই কুবাক্য সে দুঃখেই উচ্চারণ করেছে।

সম্বিৎ ফেরামাত্র অরু সিং আস্তে বললেন, 'এখানে না, এখানে না।' তিনি দয়াপরবশে একথা বলেই গৃহাভিমুখী হননি, বরং গোপনীয়তামূলে এবং আদ্যোপান্ত জানার তীব্র আগ্রহেই ধাবমান হয়েছিলেন, যে গোপনীয় প্রকৃত জানা পরবর্তী স্ট্র্যাটেজি প্রস্তুতের জন্য জরুরি ছিল। সাক্ষাৎ মূল সোর্স এভাবে তাঁর সামনে এসে পড়বে. কল্পনাতীত ছিল।

উঁচু পাঁচিলঘেরা প্রাক্তন জমিদার বাড়িটির শরীর ও পারিপার্শ্বিকের বিকট পরস্পরবিরোধিতা। দুটি যুগ আলিঙ্গনাবদ্ধ এভাবে যে, দ্রষ্টার সৌন্দর্যবোধ বিস্ময় দ্বারা লাঞ্ছিত হয়। সোনারু, এখন ভারমুক্ত সে এবং চুনিকে ছাগলখেদা করে নিয়ে চলেছে, অট্টালিকাটি ঠাহর করতে করতে বলছিল, 'চিন্‌হা যায় না, সে গৈরবি আজবাড়ি কতি যেল গো ছোট আজাবাবু?' বাক্যটি নিছক স্থাপত্যশিল্পবোধসূচক। নতুন অংশের বারান্দার বাতিটি তখন অরি সিং নিভিয়ে দিচ্ছিলেন। ঢাকা বারান্দার মেঝের গাঢ় ছায়ায় দাঁড়িয়ে গোপনীয়তায় বললেন, 'এখানে বস্ তোরা। বল্, শুনি।'

অমনি চুনি, এতক্ষণে, আবিষ্কার করল সে সোনারু নামক বস্তুত একটি জিনের পাল্লায় পড়েছে এবং জিনটির হাত থেকে মুক্তি পাওয়া দরকার। সে নিজে কিছু ঠিক করতে পারছে না. জিনটিই সব ঠিক করে দিচ্ছে ক্রমাগত পর্যায়ে। আসলে সে জানমারি বাড়ির মেয়ে, জানের ভয় শোভা পায় না। অথচ এই যে ধারাবাহিক ঢেউয়ের মত জানের ভয় তাকে অকূলে ভাসিয়ে নিয়ে যাচ্ছে, তা সোনারুরই তৈরি। সোনারু তাকে ফাঁদে ফেলেছে। ভ্রান্তিজনিত অনুশোচনায় দিশেহারা চুনিকে এই পাগলা জিন কবজা করেছে। আর অরু সিং-এর প্রশ্নের পর সোনারু যখন বলল, 'ই বিটি ছান্তি চেহেএছিল, ছোটআজাবাবু গো', তখন চুনি বলে উঠল, 'বাড়ি যাব...বাবু গো, আমাকে একটো রিকশ ডেকিন দেন, পায়ে পড়ি...ছরত চলে না...চোইত-পাগলা আমাকে আঘাটায় ঘুরিন মাল্লে।'

তার ওই বলায় পাষাণশক্তির আওয়াজ ছিল। চকিত সোনারু এতই তাজ্জব, ব্যথিত স্বরে 'মরণপাখা...' বলেই চুপ করে গেল।

অরু সিং নিরপেক্ষতা এবং কপট বিষাদে বললেন, 'শুনলাম, পান্নার বোন বোমাগুলিন জলে ফেলে দিয়েছিল, নইলে নাকি পান্না খুন হত না। তবে পান্না ভালছেলে, তাও একশোবার বলব। দেখা হলেই ভাল তো জ্যাঠামশাই বলত। ওকে ছোটন নষ্ট করেছিল। ...কষ্ট হয় রে, খারাপ লাগে। পান্নার মত ছেলেকে গঠনমূলক কাজে যদি...ডেসট্রাকটিভ ফোর্সগুলিন অ্যাকটিভ...জাতীয় সংহতি সাম্প্রদায়িক মৈত্রী...' বলার পর নিজেই টের পেলেন উত্তেজনাবশে লক্ষ্যভ্রষ্ট প্রলাপ বকছেন।

চুনি ছটফট করে বলল, 'আমি বাড়ি যাব, বাড়ি যাব।'

ক্রুদ্ধ সোনারু গর্জন করল সঙ্গে সঙ্গে। 'যা। তাই যা! ...নিমুখারাম জানমারিবংশ...আমার কোমরে ঘাড়ে, দরদ ধরিন দিলে...খালি প্যাটে তুকে আদাড় পানি কাদা...যাঃ, তাই যাঃ!'

'চুপ, চুপ!' অরু সিং বললেন। 'ওরে মেয়ে! খবর শুনলাম, ভাকারা তোকে ফিনিস করবে বলে ঘুরছে।'

চুনি পাষাণশব্দে বলল, 'করুক।'

অরু সিং হাসলেন শুধু। সোনারু ভেংচি কেটে বলল, 'কঁরুঁক!...যা দেখি...লেংড়ি পায়ে কদ্দূর যাবি, দেখি। আর ছোটআজাবাবুকে রিকশর কথা বুললি...' সে ক্রূর হাসল, 'ই রেতে ডাঙ্গাপাড়ায় কুনো রিকশ ঢুকবে না। হাজার টাকা দে, ঢুকবেই না। রাস্তাতেই ফিনিস হঞে যাবি। ভাব ইবারে বাড়ি যাবি কি না।'

চুনি বাস্তবতাটি বুঝে দমে গেল। প্রকৃতই সে বেঘোরে মরতে চায় না। সে জানমারি বংশ, লড়ে মরবে। আর অরু সিং বললেন, 'ঠিক বলেছিস সোনারু! ঠিক। কেন যে তোকে লোকে পাগলা বলে, বুঝিনে।'

একথায় উদ্দীপিত সোনারু ঘোষণা করল, 'আমি বাদে দুনিয়ার সব্বাই পাগলা, সব্বাই পাগলা, সব্বাই। বুঝে না গো? পাগলা যুদি বুঝে সে পাগলা, সে আর পাগলা থাকে না গো!'

'তুই যা বললি, সেটা জ্ঞানীর কথা।' অরু সিং তার প্রশংসা করলেন। 'আর তুই যা করেছিস, সেও মহাপুরুষের কর্ম। এই মেয়েটাকে নিয়ে তুই আমার কাছে কেন এসেছিস, বুঝি রে, বুঝি। কিন্তু বুঝলে কী হবে? আমি যদি একে শেল্টার দিই, ছোটনরা ভাববে, আমিই একে হাত করে...সর্বনাশ! থানাপুলিশ ছোটনের বাবার হাতে রে! ...কোণঠাসা হয়ে আছি, বাপ! ...আমার পার্টির অবস্থা তুই বুঝবি না' বলে আঞ্চলিক শব্দটি ব্যবহার করলেন, 'ছ্যারাভ্যারা রে!'

শেল্টার ইংরেজি শব্দটি 'ছেল্টার' রূপে চালু এবং সোনারু কেন, দক্ষিণডিহির তাবৎ ছাগলও এর অর্থ বোঝে। ফলে সোনারু আকুলিবিকুলি বলল, 'এতবড় বাড়ি গো! ছোটআজাবাবু, পায়ে পড়ি, শুদু ই রাত আর কাল দিনটুকুন লুকিন থোন খেপি বিটিটোকে। ...ই সোনারু উয়াকে পিঠে চড়িন ভিনগাঁয়ে থুয়ে আসবে...পিতিজ্ঞা।'

'পাগল রে, পাগল!' অরু সিং হাঁসফাঁস কবে বললেন। 'বুঝিসনে, কমিউন্যাল টার্ন নেবে। ছোটনরা রটাবে আমি মুসলমানমারা মেসিন রেখেছি ঘরে। পান্নার মাকে দিয়ে পুলিশ পাঠাবে।...'

সোনারু ধূর্তামির যোগান দিল, 'জানছে কে? ...জানবে কে গো? কাকপক্ষীটিও না।'

অরু সিং রেগে গেলেন। 'ধুর পাগল! আজকাল বাতাসে খবর হয়।' বলে টেনশন-নাশে সিগারেট ধরালেন এবং চোইত-পাগলকেও না চাইতেই দিলেন। কিন্তু সে কানে গুঁজল। সে বিড়ি সিগারেট খায় না। অরু সিং সিগারেটে টান দিয়ে বললেন, 'বরং এক কাজ কর। তুই পান্নার মাকে খবর দে। মেয়ে ভুলে হোক, যে করে হোক, একটা কাজ করেই ফেলেছে, উপায় কী? সে মরলে তো পান্না বাঁচবে না আর। তাকে বুঝিয়ে বলে আয়।'

সোনারু আগ্রহে শুনছিল। বলল, 'হুঁ হুঁ। ভালা মজা!'

অরু সিং বললেন, 'তারপর এসে চুপিচুপি একে বাড়ি পৌঁছে দিবি! পিঠে চাপিয়ে...ঠিক যেভাবে এখানে এনেছিস।' বাক্যে দৃঢ়তা ছিল। শেষে অন্যমনস্ক বললেন, 'বখশিস পাবি, যা শিগগির।'

সোনারু নিজে বুঝল না, বখশিস অথবা সম্ভাবনাপূর্ণ প্রস্তাবটি, ঠিক কোনটি তাকে নাড়া দিয়েছিল। এখন সে ভারমুক্ত, কিন্তু ফটকটি বেশি দূরে সরে গেছে দেখে তার ধাবণা হল, রাজবাড়ির এটাই নিয়ম। একদা রাজোচিত গম্ভীর উদ্যান, ফোয়ারার উচ্ছ্বাস-কেন্দ্রে মৈথিলী বৈষ্ণবকবিতার পৌত্তলিকতায় পানিয়ভরণে গাগরী হাতে নতমুখী শ্রীরাধার অপ্সরামূর্তি, দারোয়ান, কাছারি খাজাঞ্চিখানা, হাজতঘর পর্যন্ত ছিল। পয়লা আষাঢ় পুণ্যাহ পরবে বাপের সঙ্গে খাজনা দিতে এসে সোনারুর শৈশব সেগুলিন সংগ্রহ করে। এ রাতে সেই শিল্পিত সংগ্রহশালা দুধারে তাকাতে গিয়ে ছ্যারাভ্যারা। তার হাসি পেল। সে পুনঃ পুনঃ 'ভালা মজা' বলতে বলতে হাঁটছিল। ভেজানো ফটক ফাঁক করে সে শালীনতায় লুঙ্গির কাছাটি খুলে দিল। লুঙ্গিটি হাঁটুর তলায় টেনে নামিয়ে সে, যেহেতু রাজবাড়ির দূত, নিজেকে সম্মানিত করছিল। আর হাইওয়েতে পৌঁছেই মনে পড়ে যায়, তার একফালি গামছা থাকার কথা। কোথায় গেল সেখানি, ভাবতে ভাবতে আকুল সে, ট্রাকড্রাইভারের গাল খেল, মাঝপথে হাঁটছিল। ডাইনে ইট ও টালিখোলা, বাঁয়ে পেট্রলপাম্প, গ্যারেজ, অ্যাগ্রোইন্ডাস্ট্রিজ কোং (লিঃ), শিবমন্দির, ক্রমশ দুধারে দোকানঘর, নিশ্চল ট্রাক-বাস-টেম্পো-সাইকেল রিকশর ঝাঁক, এত আলো, কিন্তু এখনই প্রায় জনহীন। সোনারুর চোইত পাগল চোখে একটা অস্বাভাবিক গা ছমছম ব্যাপকতা ঠাহর হতে থাকে। কেউ তাকে অনুচ্চস্বরে 'অ্যাই চোইতপাগলা' ডেকেই কেন চুপ করে যায়। বড় চুপচাপ লাগে প্রলম্বিত সেকুলার স্থানটিকে নৈঃশব্দের তলায় সন্ত্রাস ধরা পড়ল বাজার শেষে, যেখানে একটি টহলদার পুলিশভ্যান দাঁড়িয়ে ছিল। লক্ষ্মণের চায়ের দোকানের সামনে বন্দুকধারী দঙ্গলটি দাঁড়িয়ে চা খাচ্ছিল দেখে সে সভয়ে পাশ কাটিয়ে গেল এবং নালার সাঁকোয় নিরাপদ দূরত্বে দাঁড়িয়ে পুলিশগুলিনকে যথেচ্ছ গাল দেবে ভাবল। কিন্তু তন্মুহূর্তে তার স্মরণ হয়, সাঁকোর কালভার্টের নিচে কংক্রিট চত্বরে ভিজে গামছাটি দুপুরে মেলে রেখেছিল। ত্বরিতে সেটি উদ্ধার করে সে। অভ্যাসবশে উত্তরীয় করে দুই কাঁধে চাপিয়ে পিঠ ঢাকে। ডাঙ্গাপাড়ায় ঢোকার মুখে সে 'পালারে পালারে পাখি' প্রিয় গানটি গাইতে গিয়ে চুপ করল। চাঁদটি তখন মধ্যাকাশে। বিদ্যুতে ও জ্যোৎস্নায় থরে বিথরে যা কিছু দেখে এসেছে এবং সামনে দেখছে, তাসের ঘর—ছ্যারাভ্যারা হওয়ার চরম মুহূর্তটি আসতে যা দেরি, এরকম মনে হল। দুঃখিত সোনারু রাস্তা এড়িয়ে আগাছা জঙ্গল, পুকুরপাড়, যতটা সম্ভব নির্দল লোকসকলের বাড়ির কানাচ ঘেঁষে, ঘনসংবদ্ধ পাড়ার সরু গলি হয়ে পান্নাদের বাড়ির পেছনকার পুকুরের কাছে পৌঁছুল। আগের দিনকার শেয়ালগুলিন এভাবেই মুর্গিশিকারে পাড়ায় ঢুকত। এই পুকুরটি পান্নাদের এবং এপাড়ে টানা মাটির বাড়ি, বাঁশবন। এ শরতে পুকুরটিও ভরা। সে পাড়ের সমান্তরালে হাঁটুজলে খুব সতর্কতায় পা ফেলছিল। সন্ত্রাসের রাতে মৃদু শব্দই বিভীষিকা। জলও চিৎকাব করে, জানমারি এতই সাংঘাতিক ঘটনা। তবে সোনারু চোইত-পাগল, সে সদর রাস্তায় যেতে পারত। কিন্তু এই শেয়াল-গমনের কারণ সে নইমমাস্টারের বাড়িতে 'মাকুচালাচালি' কথাটি বুঝেছিল। কে বলতে পারে, কাজিরুন কিছু টের পায়নি? ফুলকুঁড়ি বলেছিল, 'দেওয়াল ফুঁড়ে চোখ যায়...!' পান্নাদের খিড়কির ঘাটে অতর্কিত গভীরতা। ঘাটটি পাকা। লুঙ্গির আদ্ধেক ভিজে গিয়েছিল। ঘাট আঁকড়ে সে আঁকুপাকু উঠল। খিড়কির দরজা বন্ধ। পাশে বিশাল শিরীষগাছ। গাঢ় ছায়ায় ঘাপটি পেতে সোনারু বাড়ির ভেতরকার ঘটনাবলী আগে জেনে নিতে চেয়েছিল।...

জানমারিদের বাড়িতে জানমারি আর পান্নার লাস মর্গ থেকে কখন আসবে, সকাল হতেও পারে, দুপুর হতেও পারে, ছোটনবাবুদের ট্রাক চলে গেছে, সশস্ত্র একটি দলও গেছে, স্ট্র্যাটেজিহেতু তারা মুসলমান লোক। খাদেমুন্নিসা বারান্দায় পা ছড়িয়ে বসে থামে হেলান দিয়েছিলেন। পান্নার ঘরে জরিনার ফোঁপানিটি সবে থেমেছিল। ঝকঝকে ফ্যানের ঘরঘর আওয়াজ এখন কানে বাজে। বাইরের দলিজঘরে একদল প্রহরী জানমারি তাস খেলছে বিদ্যুতের আলোয়, তক্তাপোষে। ভাকা বলেছিল 'চাচিজি! আপনার একপান্না গেল, একশ পান্না মজুত।' নিজের বুকে দমাদ্দম থাপ্পড় মেরে সে বলেছিল, 'আজ থেকে এই ভাকা আপনার পান্না আপনার মতি।' দুর্দান্ত জানমারি গর্জনমিশ্রিত হাহাকার করে শেষ কথা বলেছিল, 'তবে চাচিজি, আপনার বিটির কথা ভুলে যান। মনে করুন, আপনার বিটি নাই।' ওইসময় খাদেমুন্নিসা শোকে ও হিংসায় হুকুম দেন, 'লেংড়িকে তুরা ফিনিস কর বাপ! আমার দেলে রহম নাই।

হুকুম দিলাম, উয়াকে ফিনিস কর।' এই 'ফিনিসেও' জানমারিদের গোখবো আওয়াজটি ছিল। অনেক বেশি ছিল। এদিকে ডাঙ্গাপাড়ার যূথবদ্ধ শোকাকুলাদের কান্না নিজ-নিজ গেরস্থালি এবং ক্লান্তিবশে থেমে যায়। তারা চলে যায়, ফের আসে। ফের চলে যায়। পান্নার বউকে তার শিশুর মাতৃস্তনের দোহাই দিয়ে দুমুঠো গেলাতে পারে তারা। কিন্তু খাদেমুন্নিসাকে পারেনি। কিছুক্ষণ আগে শেষ দলটির সাধাসাধিতে আস্তে বলেন, 'ব্যাটার লাসের কবর হলে গোসল করে তবে খাব গো! জ্বালাতন আর কোর না আমাকে, কসম লাগে।'

এখন তিনি একা। এতক্ষণে ক্রমশ লেংড়িভেংড়ি বিটিটির কথা স্মরণ হয়। কোথায় আছে সে? কেন সে এমন কাজ করল? করল, করল—কিন্তু কাজিরুন দেখল কী করে? কাজিরুন যদি দেখল, নামুপাড়ার খবর হল কী করে? কাজিরুন বুক চাপড়ে কাঁদছিল। পান্না তার ভাঙ্গা ঘরের চাল ছেয়ে দিয়েছিল চাঁদা তুলে। পান্না তাকে ঈদে কাপড় কিনে দিয়েছিল। আর সেই কাজিরুন খবর দেবে, পান্না এখন নিরস্ত্র অপ্রস্তুত! কাজিরুনের কথা ভাবতে চুনি, চুনিব কথায় কাজিরুন, প্রৌঢ়া বিধবা, রাত যত নিশুতি হয়, তত ওজন করতে থাকেন। ক্রমশ চুনির শৈশব দৃষ্টিগোচর হয়, ক্রমশ বাৎসল্য তাঁকে কাতর করে। ভাবেন, রাগের বশে চুনি বোমাগুলিন পুকুরে ফেলে দিলেও পান্না আবার বোমা বানাতে পারত। ঠিক তখনই সন্দেহের পালাটিতে কাজিরুন ঝুঁকে পড়ে। দলিজঘরের কথাটি পাঠালেই কাজিরুন ফিনিস হবে, পুলিশ কোনওদিন কিছু ঠেকাতে পারে না, পারে নি, পারবে না, বিশদ জানেন। কিন্তু এ রাতে ফের জানমারির জন্য যতটা হিংসা দরকার, খাদেমুন্নিসার নেই, চুনি তাঁকে কাতর করছিল। চুনিকে যদি এতক্ষণ ভাকারা ফিনিশ করে থাকে? কোথায় কোন ধানক্ষেতে, বিলের জলে, কি কাদার তলায় পোঁতা রইল তাঁর লেংড়িভেংড়ি মেয়েটা। অমন সুন্দর বিটি, কী তার মুখের ছুরত! ক্লাস থ্রিতে পড়ার সময় মৌলবির কথায় বাপ লজ্জা পেয়ে ধর্ম ভয়ে বিটিকে আটকালেন। এদিকে আজ চাষার ঘরের বিটিরা বড-বড পাস দিচ্ছে। ইসমাইলের মাথায় ধর্মের বাতিক ঢুকেছিল। বিটিকে আটকালেন, পর্দাবন্দি করলেন, কিন্তু কতদিন? সেই বিটি লেংচে-লেংচে পাড়া বেড়াল। বাপের জানমারির পর লাঠি হাতে বাজার-কলোনি-ছোটনবাবু—কত কত বাবুর বাড়ি-খাদেমুন্নিসার ভেতর থেকে কান্নার ফের একটি গোটা গলা ঠেলে এল, 'আহ্' শব্দে শ্বাসের সঙ্গে বের করে দিলেন এবং তৎকালে কেউ ক্ষীণ সুরে ডাকল, 'জনুনী গো!' খাদেমুন্নিসা সোজা হয়ে বসলেন। অন্তর্মুখিনতার ছেঁড়া জালখানি উড়ে গেল। কান খাড়া করলেন।

সোনারু ডাকছিল দুঃসাহসে, বেগতিক দেখলেই ধীরে জলগামী হবে, এমত ফিকির মাথায় রেখে। বিশেষ কোনও সাড়া না পেয়ে সে মরিয়া এবং নিজেই সাড়া দিল, 'আমি সোনারু গো, বিবিজি! ...লোকে চোইত-পাগলা বোলে গো, জনুনী...'

খিদে পেলে সোনারু এ বাড়ি এসে এভাবেই নিজেকে ঘোষণা করে। অথচ খাদেমুন্নিসা জানেন, যাকে ফিকিরি বলা হয়, সোনারু তা নয়। সে মুনিশও খাটে। খাদেমুন্নিসা ভাঙা গলায় খবর দিলেন, 'শোকের দিন সোনারু, রাঁধাবাড়া হয়নি।' তিনি বুঝেছিলেন, সদরদরজায় জানমারিদের নিরাপত্তা-বলয়টি দেখেই পাগলা খিড়কিতে।

এবার সোনারু বলল, 'খবর আছে মা...জলদি গো।' তার নেপথ্য কণ্ঠস্বরে লালসংকেত ছিল।

ফলে খাদেমুন্নিসা চমকে উঠেছিলেন। কোনওরকমে থান কাপড়ে মাথা ঢেকে টলতে টলতে উঠে খিড়কির দরজা খুললেন। গাঢ় ছায়ায় সোনারুকে কপালে হাত ঠেকাতে দেখলেন। 'কী খবর?' বলে চৌকাঠ আঁকড়ে ধরেছিলেন, খবরটি জানা এই বোধে। তিনি কাঁপছিলেন আচম্বিতে হিমে, যেভাবে তার ক্ষতবিক্ষত মুমূর্ষু স্বামী বলেছিলেন, 'এত হিম ক্যানে?'

'চুনিবিটি...'

সোনারুর শব্দটির ওপর খাদেমুন্নিসা চূড়ান্ত একটি হিম শব্দ চাপিয়ে দিলেন, 'ফিনিস...'

সোনারুর ছায়ামূর্তি খুব হাত নাড়া দিয়ে শিরীষপাতার শব্দে বলতে লাগল, 'দিত...দিবে...তাইগে উয়াকে পিঠে চাপিন ই ঠেঞে উঠেঞে ঘুরি গো...কেহু থল দ্যায় না...মানুষ কী, বুঝি না...খুদার ঘরও থল দিলে না গো...শ্যাষে ছোটআজাবাবুর বাড়ি...সেখানে থেকিন আসছি।' সে কথা শেষ করল,

'ছোটআজাবাবুও থল দিবে না। উনি বুললে কী, থল আপনি দেন, আপনার বিটি গো. .দশ মাস দশ দিন...' এই মৌল বিষয়ে তার আর বলার মত বাড়তি কথা ছিল না সে সাংকেতিক মূলনির্দেশ করল মাত্র।

খাদেমুন্নিসারও আর কান্না ছিল না কাঁদবার মত। চুনি ফিনিস হয়নি খবরে কান্নার দরকার থাকে না। বাৎসল্য মাথা তুলেছিল যেটুকু, নামিয়ে নেয়। তাতে চিরদুশমন অরু সিং-এর বাড়িতে আছে সে। আর যদি পেটের বিটি বলে মাফ করে দেন, ভাকা-ছোটনরা দেবে না, ওরা জানমারি, ওরা সব পারে, সুতরাং তাঁরই চোখের সামনে চুনিকে ফিনিস করবে। .. 'হা খুদা।' দুহাতে মুখ ঢাকলেন চুনির মা। জেনেছিলেন, তাঁর ছেলে ফিনিস হয়নি, প্রকৃত পক্ষে ছোটন-ভাকাদেরই লোহার বর্গা ধসে গেছে। পান্না আর তাঁর ছেলে ছিল না। তবে বড় দেরিতে বুঝলেন। বেবুঝ সোনারু বলল, 'তাহলে লিয়ে আসি...লুকিয়ে থুবেন গো দিনকতক...তাপরে আগুন লিভে যাবে।' সে উৎসাহে ঘুরেছিল জলের দিকে।

কিন্তু জননীআসনচ্যুত এক নারীর ত্রস্ত, বিপন্ন স্বর তাকে থমকে দিল। 'আম্মো থল দিতে পারব না...অরা জানমারি রে! চোখের ছামুতে বিটির জানমারি দেখতে বুলিস, তু পাগলা রে!...যা, যা! অরা দলিজে আছে, শুনতে পাবে।'

সোনারু ফের 'দশমাস দশদিন' ..বলেই দেখল দরজা বন্ধ হচ্ছে। সিধে, কিন্তু মুণ্ডুটি বাঁকা করে ক্রুদ্ধ চক্ষু চোইতপাগলা দরজা সম্পূর্ণ বন্ধ হওয়া দেখছিল। এ মুহূর্তে তারও জানমারি হতে সাধ যায়, এত জ্বালা। আর, জ্বালা জাগলেই সে অর্ধাংশে পাগল হয়। বাড়িটিকে তাক করে পুনঃ পুনঃ দুহাতের আঙুলে মৈথুনমুদ্রা প্রয়োগে ধর্ষিত হতে দেখল তার অ-পাগল অর্ধাংশ। তারপর শব্দহীন জলগামী হল সে।...

এমনি বিভীষিকাময় ফ্রন্টে পরিণত এই রাত্রি, পরিখায় মাথাগুলিন নিচু, হেলমেট থাকলেও মাথা তুলে উঁকি মারতে ভয় করে। তাই পাড়াটি নিঃসাড় এবং লোকসকল নিশ্চুপ, কিন্তু হাতে-হাতে অস্ত্র সমুদ্যত। তারা জানে, পুলিশগুলিন ঘটনাকালে কাষ্ঠপুত্তলিকা থাকে। নামুপাড়ার মৌলবাদী মৌলবি নাসিরুদ্দিন এক জুম্মাবারে ভাষণে বলেছিলেন, 'ওরা বলে, মোসলমান ফ্যামিলি প্ল্যানিং করে না, কারণ নাকি মুসলিমিস্তানের খোয়াব...ওরা চায়, মোসলমান হাজার-হাজার কারবালায় কাটাকাটি করে খতম হয়ে যাক, ওদের পুলিশ এই কারবালাগুলিন থামায় না.. বেরাদানে ইসলাম! ভেবে দেখুন, নিজেদের মধ্যে কারবালা করবেন, না এককাট্টা হবেন? আমার কথা শুনুন, দুই পাড়ার মোসলমান একত্র করে হাতে হাত, দেলে দেল...ইসলামের দুর্দিনে ইউনিটি ফ্রেটাবনিটি...' এই জলদগর্ভ ভাষণের পর প্রবীণেরা ধর্মহেতু নমনীয় হলেও জনান্তিকে হারুন জানমারি বলে, 'শালো মোসলমান দ্যাখায় হে! ভিতরকার কথা বুঝে না...। ওবে, তোর বাপ-ভাই যতি লোহু মেখে পড়ে থাকত; তু কী করতিস দেখতাম!' উক্তিটি কানে গেলে শাস্ত্রবিদ বড়ই ভয় পান এবং আর কদাচ ভুলেও স্থানীয় ইস্যু তোলেন না, তিনি আন্তর্জাতিক ইস্যু ইরান-ইরাক লড়াই, পি এল ও, থেকে দৈনন্দিন তাত্ত্বিক ক্রিয়াকর্ম রিচুয়ালসে আনাগোনা করতে থাকেন। এদিকে ক্লিশেতে পরিণত সরকারি অর্থনৈতিক সমীক্ষায় পরিলক্ষিত তত্ত্ব 'খণ্ডীকৃত কৃষিজমি'র বাস্তবতা সাব্যস্ত হওয়া অন্তর্বর্তী শান্তিকালগুলিনের, এমন কী 'মিলনী ক্লাব' স্থাপনেরও মৌলিক হেতু। হারুনের জমির পাশে পান্নার জমি, কিংবা একপাড়ার সন্নিহিত মাঠে অন্যপাড়ার লোকসকলের জমি পতিত থাকলে অথবা চাষবাসের পর শস্যবতী হলে, যদি সেই শস্য ঘরে না আসে, মানব-অস্তিত্ব বিপন্ন হয় এবং চোইতপাগলা এক ম্যাজিসিয়ানের প্রতিধ্বনি করেছিল, 'ভাইরে! সব মিথ্যে পেট সত্য।' কথাটি মনে ধরছিল সকলের। তবে বিশেষ কথা, 'মিলনী ক্লাব' স্থাপনের পিছনে বিরেংবাবু এম এল এ, সরকারি গ্র্যান্ট, অরু সিংহের পার্টির হাত থেকে নামাপাড়াকে উদ্ধার এবং সব চেয়ে গুরুত্বপূর্ণ উপাদান ছোটনের অ্যাম্বিশমুন। সে এলাকার মাফিয়ামনোপলি চেয়েছিল। হারুন প্রমুখ জানমারিদের হুইস্কি খাইয়েছিল। ব্লু-ফিল্ম দেখিয়েছিল। একটি কালার টিভিও সেই সইদুর হাজিকে পরোক্ষ চাপ দিয়ে মিলনী ক্লাবে বসিয়েছিল, সেটিও দুপক্ষের একত্র উপভোগের মিডিয়া হয়ে ওঠে। দুঃখের বিষয়, পরে সেটি অগ্রাধিকারপ্রাপ্ত ধ্বংসতালিকায় চলে যায়।

চোইত-পাগল যখন হতাশ হয়ে হাইওয়েতে ফিরে আসছে, তখন থানার মেজবাবু বিক্রমজিৎ জননেতা পরিতোষকে তাঁর প্রিয় অ্যান্টিসোস্যাল-তত্ত্ব খাওয়াচ্ছিলেন রামসহযোগে, তবে রামটি পরিতোষেরই। 'প্রবলেম হইল গিয়া রুরাল আনএমপ্লয়মেন্ট...করবেনটা কী আপনে...কন মশায়! পোলা অ্যান্টিসোস্যাল হইলে ফাদাব ভাবে, আর তারে পায় কেডা...পোলা তার অ্যাসেট। অ্যাম আই রাইট?' একথায় পরিতোষ সহাস্যে বলেন, 'অপোজিশানের লোক আমি, যদি বলি রুলিং পার্টি রুল করতে অপারগ, দুষবেন। বলুন, মানুষ হাতে আইন তুলে নিচ্ছে ক্যানে, বলুন আপনি? ...ইয়ার পর দেখবেন, ক্রেমে ক্রেমে...' রামের সাহসে সাহসী পরিতোষ পুনশ্চ খ্যা খ্যা করে বলেন, 'যখন পুলিশের গায়ে হাত পড়ে, তখন পুলিশ অ্যাকটিভ হয়...নকশাল আমলে দেখেছি, ওরে বাপ রে! ...বলুন?' বিক্রমজিৎও খি খি হেসে বলেন, 'দাদা! আপনারাই পুলিশেরে এমন করছেন। ...সাপোজ, ছুটনবাবুরে অ্যারেস্ট করলাম...সঙ্গে সঙ্গে গেম শুরু. .শ্যাষে দিল পাঠাইয়া কোন বাদাবনে...দাদা, পুলিশের পলিটিক্স যদি এক্সপ্লয়েট করে, পুলিশও করবে...কন, অ্যান্টিসোস্যাল পুষছে কারা?' এই জটিল প্রশ্নে কাত পরিতোষ গেলাসে চুমুক দিয়ে হাসতে থাকেন, খালি হাসেন। তিনি জানেন না, মেজদারোগা হারুনদের ক্লু টুঁড়ে বেড়াচ্ছেন। কিয়ৎক্ষণ আগে সদর থেকে রেডিও মেসেজ এসেছে, কড়া হুমকি। কিন্তু পরিতোষের আহ্লাদেপনার কারণ বোঝেন। পান্না, অ্যাটিলা দা হুন মর্গে শুয়ে আছে।

সতত নজরদার চোইত-পাগল মেজবাবুকে সবে পরিতোষের ঘর থেকে বেরুতে দেখে থমকে দাঁড়িয়েছিল। ভেবেছিল, লেংড়িভেংড়ি বিটিটির কথা বলবে নাকি, কিন্তু বরাবর সে পুলিশ দেখলে দুর্জ্ঞেয় আতঙ্কে সিঁটিয়ে যায়। আর তাকে দেখামাত্র মেজবাবু বেটন নেড়ে ডাকলেন। সোনারুকে তিনি চেনেন, যে সর্বচর, অতএব পান্নার ঘাতক আসামিদের গতিবিধির ক্লু মিলতেও পারে, আশা ছিল। কিন্তু ওই বিভীষিকা-সংকেত সোনারুকে শেয়ালদৌড়ে বাধ্য করল। পরিতোষ মেজবাবুর হাস্যধ্বনি শুনে বেরিয়ে বললেন, 'ক্কী ক্কী?' মেজবাবু আস্তে বললেন, 'পাগলটা।' তারপর সাইকেলে চাপলেন, গতি সোনারুর উল্টোদিকে। তিনি রাম-দশায় খালি শালা শালা জপছিলেন।

ভয়ার্ত সোনারু ইটখোলার আদাড়ে ঢুকেছিল। জুলজুলে চোখের দৃষ্টি হাইওয়েতে নিবদ্ধ, বাজার এলাকাব ল্যাম্পপোস্টের আলোর কমজোর, তবু আত্মপ্রসারী তরঙ্গগুলিন যেখানে নিঃশেষিত, সেখানে জ্যোৎস্নাসীমান্ত এবং মেজবাবুকে সেখানে দেখা যায়নি, ফলে সে সাহস ফিরে পেল। এইসময় নিচে গর্তগুলিনের দিকে 'কঁক্ কঁক্' গভীরতর আর্তনাদে সাপের মুখে ব্যাঙের ছটফটানি ডাকে বরাবরকার মত ব্যথিত করল এবং সে একইস্বভাবে দুকানে আঙুল গুঁজে উঠে দাঁড়াল। 'জানমারি গো' স্বগতোক্তি করে সে দ্রুত পালিয়ে এল হাইওয়েতে। বহু বছর আগে এই কষ্ট তাকে 'পরোজি' (নিরামিশাষী) করেছিল। ফলে মুসলমানলোকের ভোজকাজে সে শুধু ডাল-কুমড়োর ঘ্যাঁট খায়। সকলে জানে, এই নামে মুসলমানলোক ডাকে-কাফের চোইত-পাগলাটি 'পরোজি'। এমন পরোজি একদা প্রচুর ছিল এতদঞ্চলে, বিজ্ঞ ইতিহাসকার এদের বৌদ্ধবংশোদ্ভূত মুসলমানলোক প্রমাণের লোভ সম্বরণে অসমর্থ। কিন্তু তারা যথার্থই বলে, 'জানোয়ারের গন্ধলাগা জিনিস সইতে পান্নে হে,' আর মাছও জানোয়ার তাদের বিচারে। 'বস্তুত এর ফিজিওলজিক্যাল-সাইকোলজিক্যাল ব্যক্তিগত বিশেষ কন্সটিটিউশনঘটিত ব্যাখ্যা হয়', প্রাক্তন নকশাল অধুনা বিজ্ঞান-শিক্ষক হাফিজুল হক একদা টিচার্সরুমে এবম্বিধ তর্কের অবতারণা করেন। 'ব্যক্তিগত খাদ্যাভ্যাস', তাঁর সিদ্ধান্ত, কাউকে 'কনভিনস্‌ড্' করতে ব্যর্থ হয়।

সোনারু হাইওয়ের ধারে গাছের ছায়ায় গুপ্তভাবে ব্যথিত হাঁটছিল। আজ রাতে সবখানে খালি কুলক্ষণ, 'কঁক কঁক' আতুস কান্নাটি তাকে আরও কোমল করেছিল। এমত সময়ে দূরে হলুদ উজ্জ্বল আলো আসছিল দেখে সে প্রকাণ্ড অর্জুনের আড়ালে সেঁটে গেল। একটি জিপগাড়ি আসছিল সদরশহর থেকে। অরু সিং-এর বাড়ির সামনে গতি কমানোর মধ্যে হুমকি ছিল, যা সোনারু বুঝল, যেহেতু জিপে ছোটনকে আবিষ্কার করেছিল। সোনারুর নিশাচর দৃষ্টি এমনই তীক্ষ্ণ যে, তাকে মানুষ ও নিশাচর বন্য প্রাণীব সীমান্তে দাঁড়ানো ধারণা হয়, তাকে কেউ কেউ বলেও বটে, 'ই শালো এক জন্তুমানুষ!' জিপগাড়িটির সহসা গতিহ্রাসে যে পেশীপ্রদর্শন ছিল, ইলেকট্রিক হর্নের তীক্ষ্ণতা তাকে রণং দেহি বিশেষণে ভূষিত করল। চোইত-পাগলের মত মানুষও এতে বিপজ্জনক ভাবিষ্যতের ঘ্রাণ পেল। এমন

কী, তার মিশ্রচৈতন্যে এমত বোধ সঞ্চারিত যে, যুদ্ধটি সেকুলারই হবে। তার মন 'হায় হোসেন হায় হোসেন' মর্সিয়া গাইছিল। জিপগাড়িটি ঝড়বৃষ্টিকারী প্রবাহ, পুনঃ গতিবান হলে জ্যোৎস্নারাত্রিকে নেতিয়ে পড়া ভিজে ন্যাকড়াকানি মনে হয়। ক্রমশ নৈঃশব্দ ফিরে এলে পোকামাকড়গুলিনের ডাক ফের শোনা যায়, সকলেই মর্সিয়া গাইছিল।...

সন্ধ্যারাত্রি সাতটা পঁচিশে বীরেন্দ্রনাথ ছোটনের সঙ্গে নজর আলি, আসগার, ভানু, সাট্টাকে দেখেই বুঝতে পারেন ঘটনা ঘটেছে, কিন্তু ঘটনাটি ঘটবারই কথা, ঘটে থাকে, ভেবে গম্ভীর উদাসীন হন, বলেন, 'খালি তোদের...যখনতখন...ডোবাবি ভরাডুবি', এবং তখন চেম্বারে কতিপয় মক্কেল ছিল। ছোটন মৃদুস্বরে বলে, 'পান্না।' তিনি ভুল বুঝে হাত নাড়তে থাকেন, 'তোদের ওতে আমি নেই, তোদের ওতে আমি নেই...' তখন আসগার ডুকরে কাঁদে, 'পান্না ফিনিস গো...উয়ার হারামজাদি বুনটো...' সতর্ক রাজনীতিক দ্রুত বলেন, 'ছোটন, তোরা ভেতরঘরে গিয়ে বস। যাচ্ছি।'

বীরেন্দ্রনাথ কাঁপছিলেন। ভারতীয় গণতন্ত্র ভীষণ জটিল। সেই জটিলতা এভাবে অনুভূত হয়, মুসলিমভোট থাকলে লজিক্যালি হিন্দুভোটও থাকতে বাধ্য, ভোটগুলিনকে নিয়ন্ত্রিত করা যায়,...হুঁ, অধুনা গ্রামীণ জনগণ রাজনীতিসচেতন বটে, কিন্তু সেই রাজনৈতিক চৈতন্য এবং ব্যালটবক্স সম্পর্কহীন, স্থানীয় ইস্যুগুলিন আছে, আর ব্যক্তি তো যন্ত্র নয়—পক্ষান্তরে ব্যক্তি এমন দ্বিপদ প্রাণী, সে কী করছে অনেকসময় নিজেও বোঝে না, এবং পান্নাবা আছে, ভানুরা আছে, প্রতিদ্বন্দ্বীশিবিরেও সেই ফোর্সগুলিন আছে, ...এইসকল বাস্তবতাবিকীর্ণ চিন্তা তাঁকে মক্কেলগণের প্রতি বিনয়ে বলায়, 'সকালে, সকালে! ...বুঝলেন, নিজের কন্সটিট্যুয়েন্সিতে ঝামেলা! ...পুলিশকে কাজ করানো, বুঝলেন, ...কলোনিয়াল ট্র্যাডিশান...ওদিকে ব্যুরোক্রেটিক সেট-আপ, সেও কলোনিয়াল হ্যাং-ওভারে ভুগছে...' তিনিও বরাবর এভাবে আঞ্চলিক প্রথাসিদ্ধ সাংকেতিকে কথাবার্তা বলেন, আদালতকক্ষেও। তিনি তাঁর বাবার মত বলিয়ে-কইয়ে মানুষ নন, রেটরিক আসে না, বড়বেশি বস্তুবাদী এবং ইটকে ইট-ই বলেন।

ছোটনের মা দোতলায় টিভি দেখছিলেন। বোন গৌরীর নাটকের মহড়া ছিল, ফিরতে দেরি হবে। টিভিতে 'রজনী' ছেড়ে জনপ্রতিনিধির স্ত্রী, খবর পেলেও বাৎসল্য কিছুক্ষণ ধামাচাপা রাখেন, তিনি স্বগতোক্তি করছিলেন মুহুর্মুহু, 'উঁ...দ্যাখো, দ্যাখো, দেখে শেখো...জব্দ জব্দ...' প্রৌঢ়া খিলখিল হাসছিলেন, বালিকাহাসি। ওই ক্ষণে আসমুদ্রহিমালয় ভারতও বালক-বালিকাতে পরিণত হয়েছিল, 'রজনী' এমনই এল এস ডি।

নিচে দক্ষিণডিহির রিপ্রেজেন্টেশনের মুখমুখি গুরুভার জনপ্রতিনিধি-শরীর পাহাড় থেকে পাথর খসা, এইভাবে গদি-আঁটা চেয়ারে বসেন। অমনি ছোটন বলে ওঠেন, 'বলতে এলাম, অ্যাকশন শুরু হবে। আমার হাত কাটা গেল...'

বীরেন্দ্রনাথ প্রথমে আস্তে লালসংকেতে বলেন, 'মার্চে ইলেকশন'। পরে আসগারকে বলেন, 'বল্ বাপ, শুনি।'

আসগারের রক্তচক্ষু সিক্ত, নাসারন্ধ্র স্ফীত, সে বাকপটুও নয়। চিরশীতল ভানু, যার বাবা রত্নাকর কামার সিংহ-বাড়ির কালীপুজোয় একা ১০৮ পাঁঠা কেটে একবছর রেকর্ড করেছিল, বি কম ফেল যুবক, নকশাল আমলে পুলিশের ইনফরমার সন্দেহে বাল্যবন্ধু অনিলের চোখে চোখ রেখে ক্ষুরে শ্বাসনালী কেটেছিল, সে শীতল কণ্ঠস্বরে ঘটনা বিবৃত করতে থাকে এবং একথাও উল্লেখ করে, ডিপটিউবেল সেন্টারে ডিউটিকালীন, দুপুরে, সে পান্নার বোনকে দূর থেকে মাঠপুকুরের জলের ধারে আবিষ্কার করেছিল, শালীনতাবশে সে দৃষ্টি ফিরিয়ে নিয়েছিল। সেটি শৌচকর্মের জলাশয় মাত্র।

নজরআলি বলে, 'উয়ার বিহা হয় না, লেংড়িভেংড়ি...তাতে ভিনগাঁয়ে উয়াদের জানমারির বাড়ি বুলে গো! মুনে হয় কী, হারুণরা কেহু উয়াকে বিহার ফাঁদে ফেলেছিল।'

ছোটন শ্বাস ফেলে বলে, 'পান্না সেদিন বলছিল, বোনটার বিয়ে হচ্ছে না...।'

'কিন্তু চেহারা তো সুন্দর।' তার চিন্তিত পিতা আঙুল মুচড়ে বলেন। মুট মুট শব্দ হচ্ছিল। 'ডাউরি দেবার ক্ষমতাও ছিল। বংশ ভাল, মিয়া-ভদ্র ঘর।'

আসগার ফুঁসেছিল। 'উ কারুর ভাত খেত, ভাবেন গো? খাবে? জিদি, কথায়-কথায় বিজলি তেজী...কাঁকড়া বিছা গো...বিছুটিঝাড়...' সে উপমার জঙ্গলে ঢুকছিল।

ছোটন সহসা সোজা হয়ে বলে, 'বলতে এলাম, তুমি তোমার কাজ কর, আমি আমার কাজ করি।'

বীরেন্দ্রনাথ পুত্রের এই আল্টিমেটামে অপমানিত বোধ করেন। 'মর্। আমি দক্ষিণডিহি যাব না। তোরা মর কাটাকাটি করে। কমিউন্যাল রায়ট বাধুক, ফাণ্ডামেন্টালিস্টরা ওত পেতে আছে। আর, ...দরকার হলে আমি রাজনীতিই না হয় ছেড়ে দেব। পার্টিতে আমার ইমেজের শ্রাদ্ধ...' তাঁর নিচের পার্টির শূন্য দাঁতটি বেরিয়ে পড়েছিল, যেন সদ্য খসে পড়ল। এমন কদর্যতা ভ্রূভঙ্গিতেও ছিল।

ছোটন উঠে দাঁড়িয়েছিল, ভানু তাকে টেনে বসায়। 'বাবার দিকটাও দেখা কর্তব্য হে! সব জিনিসের লাইন আছে। লাইন ধর।' বলে সে আইনজীবী-জনপ্রতিনিধির দিকে ঘোরে। 'জেঠু, আপনি ছোটনের ওই কথাটা মেনে নেন। আপনার কাজ আপনি করুন।' সে একটু শীতল হাসেও। 'পিসমিটিং পিসকমিটি, যা সব করার করুন দক্ষিণডিহিতে—কালই। শুধু এটুকু জানাবার কথা, কী—আমরা অ্যাকশনে নামছি। ...না জেঠু, অপারেশন ব্লুস্টার না, ...সম্বচ্ছব টুক টুক করে, ধরুন, একখানা, দুখানা, তিনখানা, এভাবে। তবে আপনি ডিস্ট্রিক্টের সেন্টারে আছেন, একটু দেখবেন। দেখলে পরে নামুপাড়া আপনার হাতে আসবে।'

নামুপাড়া হাতে আসার সম্ভাবনা বাজিয়ে দেখতে দেখতে বীরেন্দ্রনাথ মনোযোগে শুনেছিলেন। কথা শেষ হলে তিনি উত্তেজনায় প্রচণ্ড নড়বড় করে বলেন, 'তাই বলে পান্নার ডেডবডিতে পার্টির লেবেল...না বাপ, এসব সিঙ্গিরা করে-টরে। আমরা অ্যান্টিসোশ্যালদের বডি ক্লেইম করি না।'

নজর আলি দাবি তোলে, 'ই কী কথা মশাই? পান্না আপনার পাট্টির সাপোট্টার ছিল না? খাটেনি ভোটে? আসছে-ভোটে খাটত না বেঁচে থাকলে?' সে হুংকৃতস্বরে ফের বলে, 'পান্নার দাদো ইসুফমিয়া আর আপনার বাবা পলিটিক্স করেনি একপাট্টিতে? পান্নার বাপ পলিটিক্স না করুক, সাপোট্টার ছিল না আপনার পাট্টির?'

ভানু বলে, 'দক্ষিণডিহিকে শুনেছি রেড এরিয়া বলা হত।' দৃঢ় পরিপ্রেক্ষিত সৃষ্টিকারী এই বাক্যে শীতলতা কমে গিয়েছিল।

আসগার বলে, 'বাপদাদোর মুখে শুনেছি, পান্নার দাদি লালঝাণ্ডাল হাতে মিছিল করে কত গাঁয়ে ঘুরত...' বলার পর সে বাঘের হুংকার ছাড়ল, 'মশাই! এখুন রাজনীতি বেক্তিগত।' কথাটি পান্নার প্রতিধ্বনি।

বেকায়দায় পড়ে জননেতা বলেন, 'হ্যাঁঃ।'

জোরে শ্বাস ছাড়েন। 'বডি মর্গে গেছে? ..ঠিক আছে। ...লিগ্যাল অ্যাকশন নেওয়া হবে। ছোটন, ওপরে যা। এদের চা-ফা...' বলে তিনি টেলিফোন করতে উঠে যান। দরজায় গিয়ে ফের বলেন, 'বড় ভাল ছেলে ছিল রে!'

সোনারু রাস্তা ফাঁকা দেখে ত্বরিতে ওপারে গেল। ফটকের গায়ে চাপ দিয়েই বুঝল অর্গলবদ্ধ। মোটা লোহার গরাদের ভেতর নাক ঢুকিয়ে সে স্বভাবমত নিজেকে ঘোষণা করার আদ্য-ধ্বনিতে একটু আগে শোনা সাপের মুখে ব্যাঙের করুণ কাঁদন 'কঁক' টের পেল এবং গলা ঝাড়ল। আজ রাতে এই মৃত্যুযন্ত্রণা সকল জীবে প্রতিধ্বনিত অনুভব করেছিল চোইত-পাগল, অথবা খিদে ও ক্লান্তি এমন অনুভূতি সৃষ্টি করে মানবচৈতন্যে। আর এ সময় ডানপাশের গাছগুলিনের প্রগাঢ় ছায়ার ভেতর থেকে গোপনীয় আতুর ডাক ভেসে এল, 'ইখানে গো!' নিমেষে সোনারু ছুটে গেল। 'ই কীরি...বিটি তু ইখানে...হায় হায়, শালোর বিচের দ্যাখো হে!' মেহগিনি গাছের গুঁড়ির আড়ালে পুঁটুলির মত চুনিকে সে আবিষ্কার করল।

চুনি অনুচ্চস্বরে বলল, 'আমি বানভাসা গো...থল পাব না।' আশ্চর্য ঘটনা, সে হাসছিল। 'অরুবাবু বুললে, বাহিরে যেঞ্জি অপিক্ষে করো ..কহা যায় না, যতি নামুপাড়ার লোক আসে, তুমাকে দেখবে। আমি বুলি, বাবুজ্যাঠা! তাথে কী? ...অরুবাবু বুললে. মোসলমানের মুন বুঝা দায়. .তুরা আজ আলাদা

আছিস, কাল মৌলবি বুলবে, মোসলমান এক হও, পরশু বিরেংবাবু এসে বুলবে, তুমরা এক হও, তুরা এক হঞে যাবি। তখন আমার দোষ হবে। নামুপাড়া ডাঙ্গাপাড়া এক গলায় বুলবে, সিংবাবুরাই লটঘট বাধায় খালি, ...আর চাচা, শুনো গো, শুনো। বুললে কী, মোসলমানকে বুঝা কঠিন, ...মিরজাফর বুলে দুষলে। কেলাবের কথা তুললে পজ্জন্ত...'

সোনারু কোমরে জড়ানো গামছাখানি খুলে মাথায় জড়াল। 'ডর!' বলে সে জ্যোৎস্না দিয়ে দাঁত-ধোয়া ভঙ্গি করল। 'ডর, বিটি রি! ই রেতে দেখি, সবঠেঞে সক্কল লোকে মেলোয়ারি জ্বরে হুঁ হুঁ হুঁ হুঁ করছে। ভুল বকছে খালি। শালো-শালীদের কপালে পানি-পট্টি দে।'

চুনি বলল, 'অরুবাবু বুলছিল, রুটি আনি, খা। আমি বুললাম, নাহ্।' জ্বলাপেটেও একথা বলতে পারার অহঙ্কার তার 'নাহ্' পুনরাবৃত্তিতে হুঙ্কৃত হল।

চোইত-পাগল বলল, 'জান বড় না মান বড়? বিটি, তোর আহিংকেরে ই পাগলারও আহিংকের...ই মানুষ বুঝে রি।' সে আনমনে ফের বানভাসিতে থল টুঁড়ছিল। দৃষ্টি চাঁদটির দিকে। চাঁদটিকে ঢুলুঢুলু দেখাচ্ছিল।

'চাচা, মা কী বুললে কহো, আগে শুনি।' চুনির কথায় চ্যালেঞ্জ ছিল।

আনমনা সোনারু বিড়বিড় করল, 'বানভাসা গো বানভাসা! ...বিবিজিরও মেলেয়াবি জ্বর হুঁ হুঁ হুঁ হুঁ...থল দিবে না...ডর! বুললে, চোখের ছামুতে বিটির জানমারি সহ্য যাবে না। তবে কথাটো ঠিক। মেয়েমানুষ!'

'মা বুললে?' চুনি পোকামাকড়ের গলায় বলল। 'আর?' তার প্রশ্নে পুনশ্চ চ্যালেঞ্জ ছিল।

চোইতপাগল বুঝেছিল বাস্তবটিকে। বলল, 'মাজনুনী লোহুর গোটা গব্‌ভে ধরে...দশমাস দশদিন পরে পেসব করে। তন খাওয়ায়...ক্রিমেক্রিমে বাড়ে...তখুন সে আর মায়েরও না, বাপেরও না,...পরহাতি।' দুঃখিত দার্শনিক সমস্যাটি বোঝাতে চাইছিল, 'পান্না বড় হঞে আর মায়ের ব্যাটা ছিল না। তোর ভাই ছিল না। পান্না লিজেরও কেহু ছিল না। ...পরহাতি।' সে হাঁসফাঁস করে পুনশ্চ বলল, 'তোর মায়ের কুনো দোষ নাই, দোষ দেখি না। ইবারে ভাব্ কথাটো। মুনের ভিতরে ভনভনা তু!' সোনারুর মনের ভেতর যে-মাছিটি ভনভন করছিল, সেটি চুনির মনের ভেতর পাঠানোর চেষ্টা ছিল এই বাক্যে। সে সাপের মুখে ব্যাঙটির আর্তরবে, চুনিকে চুপ দেখার পর, বলে উঠল, 'আমরা মুনিশখাটা গো! মুনিশখাটা মরি।'

চুনি ডাকল, 'চাচা!' সে চোইতপাগলের জ্ঞানগর্ভ মুনিশখাটা কথাটি বোঝার চেষ্টা করেনি, সে রাস্তা টুঁড়ছিল।

'বিটি!' সোনারু তখনও দার্শনিকতা-ভারাক্রান্ত। ফলে আনমনা তার দৃষ্টি, চন্দ্রদর্শী।

'এতই কষ্ট কল্লে, বাপেও করত না...আরেকটুন কষ্ট খালি...' চুনি কষ্টকর বলছিল। সোনারু আনমনা 'হুঁ' দিচ্ছিল। চুনি প্রার্থনাবাক্যে বলল, 'পাকুড়িতে আমার মামুর বাড়ি থল মিলবে মনে হয়...খালি ছিরুটি রেলের ইস্টিশনে ট্রেনে তুলে দিলেই...দুকোরোশ রাস্তা, চাচা...ট্রেনের চেকারবাবুকে হাত খান দ্যাখাব, পাখান দ্যাখাব, লেংড়িভেংড়ি, টিকিট মাফ দেন সার, বুলব...ও চাচা, এইটুকুন কষ্ট।'

সোনারু ধপাস করে বসে পড়ল, পায়ের তলায় খচ করে কাঁটা ফুটলে মেঠোলোক এই ভঙ্গিতে সহসা বসে। চুনির বাক্যেই কাঁটাটি ছিল। কাঁটা ওপড়ানো যন্ত্রণা ও প্রতিহিংসা চোইত-পাগলের মুখে জ্যোৎস্নায় প্রকট হওয়ায় তাবৎকালের ঐতিহাসিক জ্যোৎস্নাস্তুতি প্রকৃতই কদর্যস্রাব দেখাচ্ছিল। বিশেষ করে একদা এই সন্ধি-খ্যাপাই জ্যোৎস্না ও চাঁদ দেখিয়ে বলেছিল, 'শালো হাগে হে! গুয়েমুতে দুনিয়াটো ভেসে গেল।' মাঝে মাঝে প্রকৃতি আর মনুষ্যনির্মিত বস্তুসকলকে পরিহাস-ব্যঙ্গ বিদ্রূপে সে ন্যক্কারজনক করে ফেলে। আবার সে কোনও-কোনও সুখকালে সমস্ত কিছুর প্রতি আবিষ্ট হয় এবং 'অলো ম্যাথ্‌রানি/আমার একটুনখানি/পা টিপেঞে দে' এই রঙ্গগীতি গায়। কিন্তু এখন মেহগনিতলায় বসার পর তার সন্ন্যাসী-মুখের সমস্তটা জ্যোৎস্নামাখা, তাই যন্ত্রণা ও প্রতিহিংসায় বিকট ভাঁজগুলিন চুনিকে চমকে দিয়েছিল। সে প্রশ্ন করতে গিয়ে থামল। সোনারু এবার তার দিকে তর্জনী বাণবৎ স্থির রেখে বলল, 'তু জানমারিবংশ.. তোর বুকে রহম নাই...ই প্যাট-জ্বলাকে তু ঘুড়া ভাবিস! ঘুড়ারও দানাপানি

লাগে!' সে ফ্যাঁচ করে নাক ঝাড়ল। 'তোর লিজের ছুরতের কথা ভাবিস...ইঃ, ছুরত তোর একলা আছে রি? আমার নাই? ...ছুরত নাই, আমি হাওয়া-বাতাস রি! ...তু কুটা খ্যাড়, তোকে ভাসিঞে লিয়ে যাব! ...হঁ, আমি হাওয়া-বাতাস—তাই-ই! কিন্তু ই রেতে আমি বহি না...আমি বন্দ হঞে আছি, পাতাটিও লড়ে না। ক্যানে, কী...হাওয়া-বাতাসেরও দানাপানি লাগে।'

চুনি, জানমারিবংশ, রেগে গেল। 'আমি তুমাকে ঘুড়া করেঞেছিলাম, না তুমি লিজে ঘুড়া হয়েঞেছিলা? ...তুম্মো বেরহম...তুমিই আমাকে বিরিজের কাছে ছিনাঞি লিলে...ঘুরিন মাল্লে। এখুন আমাকে দুষো।' সে ভাঙ্গা খোঁপা বাঁধতে লাগল, একটা কিছু করবে এমত উদ্দীপনায়।

সোনারু যুক্তিতে পরাস্ত, সে তর্জনীবাণটি নিজের বুকের দিকে ঘোবাল। 'ইখানে কুন শালো বসেঞ আছে, আমাকে দিঞে করায়, আমি কিছু করি না।' এই ক্লিশেতে পরিণত ভারতীয় দার্শনিক তত্ত্বটি হরিপদ বাউলের প্রতিধ্বনি, তবু এ মুহূর্তে সোনারুর ঘোড়া-হওয়ার পক্ষে মোটামুটি একটি যুক্তি। সে এই তত্ত্বে আরও একটি মাত্রা যুক্ত করল, 'বিটি, তু পাগলার পাল্লায় পড়েছিলি। ই সোনারু চোইত-পাগলা নয়, গুটা পাগলা—এট্টুকুন বাকি নাই।' নিজের উদ্দেশে নির্দয় শব্দহীন হাসল এবং জ্যোৎস্না হাসিটি এবার মড়ার খুলির দাঁতে রূপ দিল।

ফলে আবার চুনি ভয় পেয়েছিল। আবার তার ধারণা হল, লোকটি সোনারু নয়, প্রকৃত একটি জিন। সে জিনের পাল্লায় পড়েছে। মানুষের মধ্যে ভালমানুষ মন্দমানুষ থাকার মত জিনেদেরও ভাল জিন মন্দ জিন আছে। এটি একটি মন্দ জিন সুনিশ্চিত। জানমারিবংশের মেয়েকে শাস্তির প্ররোচনা দিয়েছিল মনের ভেতর ঢুকে, যা জিনেরা পারে এবং দেখা গেল, সেই শাস্তিক্রিয়াটি কত সাংঘাতিক অশান্তির ছিদ্র ছিল, তার ভাই পান্না ফিনিস হল, সে নিজেও ফিনিস হওয়ার মুখে পড়েছে, আর এই মন্দজিনটি তার ফিনিস হওয়ার আগে যথেচ্ছ কষ্ট অপমান লাঞ্ছনা ভোগাচ্ছে, দগ্ধে দগ্ধে তবে 'ফিনিস'-এর মুখে ফেলে দেবে! চক্রান্তকারী মন্দজিনটিকে সে পবিত্র বাক্যখোদিত লাঠিটি দিয়ে আঘাত করবে, এভাবে লাঠিটির মুঠো ধরেছিল। খুলি ফেটে মগজ ছিটকে পড়ার উপযোগী আঘাত তার সংকল্পে ছিল।

কিন্তু এই প্রতিক্রিয়াটি দ্রুত ছিল না, যে-দ্রুত প্রতিক্রিয়া বিষাক্ত সাপের বেলায় ইনটুইশানহিসেবে গণ্য হয়। তাই সেটি কার্যকর হতে বিলম্ব ঘটেছিল। ততক্ষণ চোইত-পাগল উঠে দাঁড়িয়েছে। সে বলল, 'বিটি! মটরগাড়িতে পেঠরুল না দিলিন গাড়িখান চলে না...আর দুদণ্ড অপিক্ষে কর, পেঠরুল ভরিন লিঞে আসি...হেবজুল মাস্টার গো!' সে বাঁকা নিঃশব্দ হাসছিল। 'ই রেতে উয়ার পরীক্ষে। ক্যানে কী, বড় পঢ়নবাজ...নকশাল কুমরেড হঞেছিল, বিটি, ই রেতে উয়ার রহম মাপবে সোনারু।...'

একথায় শিথিল, মুহূর্তে কোমল, হালছাড়া এবং আত্মধিক্কারে কাতর লেংড়িভেংড়ি মেয়েটি আটকে রাখা শ্বাস ছাড়ল। আস্তে শুধু বলল, 'থুতু-চাটা!' কথাটি পান্নার, হাফিজুল মাস্টার সম্পর্কে। তবে হাফিজুল-ছোটনের প্রাক্তন সম্পর্কের কথা ভেবে পান্না প্রকাশ্যে তাকে খাতির দেখাত, যদিও সম্পর্কটি ক্রমশ শীতল ও বিচ্ছিন্ন হয় এবং ছাপোষা গেরস্থ জীবে মেটামরফসিস ঘটে হাফিজুলের।

'থুতু-চাটা' পেট-জ্বলা মানুষের কাছে পৌঁছয় নি। চোইত-পাগল তো বটেই। সে চ্যালেঞ্জের ভঙ্গিতে বলল, 'পালাবি না, যতি একবাপের বিটি হোস,...কিরে লাগে, লড়বি না ই-ঠিঞে থেকিন। ...ই একবাপের ব্যাটা পেঠরুল ভরতে চলল। যে ঠিঞে পাবে সেঠিঞে ভরবে, তোকে লিয়ে যাবে ইস্টিশানে...' বলে বুকে তিনবার থাপ্পড় মারল। তারপর ঘুরে পা ফেলতে গিয়ে গামছায় চূড়োবাঁধা মাথাটি ঘুরিয়ে ঘোষণা করে গেল, 'একটো জানমারি বন্ধ কতে পাল্লে আহিংকের।' শেষ শব্দটিতে হিমালয়-বিশালতা ছিল! সেটি চুনিকে বাকহীনা করল। তার দুই কানে মানুষটিব অহঙ্কার কথাটি সুললিত আজানধ্বনি বাজছিল। সে পূর্বসংস্কারবশে একটি স্বাভাবিক এবং একটি ন্যালা হাত জোড় করে ঈশ্বরের উদ্দেশে কিছু প্রার্থনাবাক্য বলবে ভাবল। কিন্তু পরক্ষণে কাজিরুন্ন যেমত কথায় কথায় বলে, 'খুদা নাই গো, খুদা থাকলে এমুন হত না, আর যতি বা থাকে, সে কানা কানা কানা...' সেমত ঈশ্বরদ্রোহিনীতে পরিণত হল।

## চার

'পঢ়নবাজ' স্কুলশিক্ষক হাফিজুলকে পান্না একদা পরিহাসচ্ছলে বলে, 'থুতু চাটলেন হেবজুলদা!' পান্না ছোটনের দেখাদেখি তাঁকে দা-যোগে সম্ভাষণ করত, যেটি মুসলমানি রীতি নয়। আরও কারণ, যে-সকল লক্ষণ একজন মুসলমানলোককে শনাক্ত করায়, তাঁর মধ্যে সেগুলিন ছিল না বা এখনও নেই এবং বিশেষ কথা, তাঁর স্ত্রী হিন্দুকন্যা, যাঁকে কলমা পড়ানো হয়নি, আরও বিশেষ কথা, ঘটনাটি ছিল পার্টিম্যারেজ। কিন্তু হাফিজুল দক্ষিণডিহিতে অন্যতম আউটসাইডার। মুক্তির দশকে মুচলেকা দিয়ে ছাড়া পান, ছোটনের বাবারই তৎপরতায় এবং এটাই লোকসকলের কাছে যুক্তিযুক্ত সাব্যস্ত হয় যে, ছোটনের মেটামরফসিসে দোষ না ঘটলে হাফিজুলের মেটামরফসিসে দোষ বর্তায় না। হরি সিং-এর বাবা চণ্ডী সিং-এর প্রতিষ্ঠিত স্কুল গিরিবালা উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের ম্যানেজিং কমিটি ওই দশকের শেষাশেষি বাতিল হয় এবং অ্যাড-হক কমিটির টুপি পরানো হয়। বীরেন্দ্র টুপিতে বসেন, বসে রয়েছেন, মামলা ঝুলছে হাইকোর্টে, ইত্যবসরে হাফিজুলকে বীরেন্দ্র বিজ্ঞানশিক্ষক করে ফেলেন। এইটি মনঃপূত হয়নি পান্নার, কেননা মুক্তির দশকে স্কুলটিতে হামলা হয়, যার নেতৃত্বে ছিল ছোটন, অতএব পান্নাও ছিল। আর ছিলেন এলাকায় আউটসাইডার এবং কৃষক অ্যাকশনসেলের তাত্ত্বিক নেতা হাফিজুল। পরে পান্না টের পায়, ছোটনের বাবা সেই হামলায় কী খুশি, কী খুশি! পান্না জেনেছিল, এ সেই 'বামুন-কায়েত লড়াই'-এর একটি অভিব্যক্তি মাত্র। কিন্তু ছোটনকে কিছু বলেনি। বলার দরকারই ছিল না, দক্ষিণডিহি অঞ্চলের সকলেই জেনেছিল, এটি বস্তুত 'লকশালি কাণ্ড' নয়। অঞ্চলে যতগুলিন 'ফিনিস' ঘটে, তার নব্বুই শতাংশ ছদ্মক্রিয়া—তাত্ত্বিক হাফিজুলও ক্রমে ক্রমে বুঝেছিলেন, যখন তিনি ও ছোটন জেলবন্দী। তিনি অবাক হতেন, পুলিশ অফিসারগণ তাঁরই সামনে অন্যান্য কমরেডদের থার্ড ডিগ্রি ধোলাইয়ে উন্মাদ, মুখগুলিনে আহত গোখরোর হিংস্রতা ছিল, অথচ তিনি এবং ছোটন মাছের ঝোল ভাত পান, রোচেনা, আত্মধিক্কারে ছটফট করেন, শেষে অসহায় আত্মসমর্পণ। পান্না এই অসহায়তা বোঝেনি। অবশ্য তার গায়ে হাত পড়েনি, যদিও ঈষৎকাল আন্ডারগ্রাউন্ডে কাটিয়েছিল মামুর বাড়ি পাকুড়িতে গিয়ে। পরবর্তীকালে ঘটনাটি পান্নাকে নিজের প্রতি ক্রুদ্ধ করেছিল। এতই ক্রুদ্ধ, যে, সে একরাতে বাড়ির সামনে রাস্তায় পর-পর আটটি বোমা ফাটায়। এভাবে অস্তিত্বগত বারুদের বিস্ফোরণকে সে প্রতীকে সাজাত।

পান্না বলেছিল, 'থুতু চাটলেন হেবজুলদা!' এত বছর পরে, আজ পান্নার রক্তাক্ত পতনের পর বিদ্রূপটি বারবার মনে পড়লেও হাফিজুল ব্যথিত। কারণ মিনিট, ঘণ্টা, প্রহর নিয়ে সময় যত রাত্রিমুখী হচ্ছিল, তত 'থুতু চাটলেন' তিরস্কারটির গূঢ়তর তাৎপর্য উদ্ভাসিত হচ্ছিল, ভাবছিলেন, পান্না তাঁকে 'একটি অকারণ এবং নিরর্থ অস্তিত্ব' সাব্যস্ত করে গেছে। কবিতায় পড়েছিলেন 'সত্য শুধু পশুর মতো বাঁচা', সেই কবি বেঁচে থাকলে তাঁকে খতম করা উচিত ভাবতেন হাফিজুল, আর এই চল্লিশবছর বয়সে দেখছেন, পশুর মতই বেঁচে থাকা সত্য হল অবশেষে। বিট্টুকে কোলে নিয়ে চন্দ্রালোকিত উঠোনে শান্ত করতে করতে ঘুম পাড়ানোর চেষ্টা করতে করতে এসকল চিন্তার ঝাঁকে বিপন্ন হাফিজুল সহসা ডাকলেন, 'গিতু!'

সঙ্গীতা রান্নাঘরের পাট চুকিয়ে কন্যা বুবাইকে চোখ কটমটিয়ে 'দশটার আগেই হাই তোলা...' বলে স্বামীর ডাক শুনলেন। 'ঘুমুল?...নিচ্ছি', সঙ্গীতা বললেন, এবং এতক্ষণে আবিষ্কার করলেন শিশির, হিম এইসকল নৈসর্গিক উপদ্রব শরৎকালে সূচিত হয়। 'তুমি উঠোনে ঘুরছ...ওকে নিয়ে...তুমিঃ...' জননীদাপটে তিনি নেমে আসছিলেন।

কোল পাতলে হাফিজুল শিশুটিকে দিয়ে এক নিঃশ্বাসে বললেন, 'এখানে থাকতে ইচ্ছে করছে না।' বাক্যটি কোমল কিন্তু মৃদু ধিক্কারপূর্ণ ছিল। 'বড্ড নোংরা লাগে ক্রমশ।' হাফিজুল পাঞ্জাবির পকেট থেকে সিগারেট বের করছিলেন।

সঙ্গীতা আস্তে বললেন, 'আমি তো কবে থেকে ভাবছি। ...কিন্তু...' শিশুটিকে নিয়ে তিনি দ্রুত ঘরে ঢুকলেন।

শিশুটির বিনিময়ে তাঁর রেখে-যাওয়া 'কিস্তুটি' হাফিজুলকে দমিয়ে দিয়েছিল। সঙ্গীতা মেয়েদের নতুন স্কুলটির শিক্ষিকা। এখনও এই স্কুলটি অনুমোদন পায়নি। আশা আছে, মার্চে ভোটের আগেই পেয়ে যাবে। এই বাড়িটি বাজার এলাকার সেকুলার ভূমিতে। এটি জনৈক নবীনচন্দ্রের বাড়ি। দোকানের জন্য ভাড়া দিতেই তৈরি হয়েছিল, এবং সেই নবীনচন্দ্র হাফিজুলকে ভাড়া দিতে বাধ্য হন ছোটনের কথায়। হাফিজুল আবাসন ঋণে বাড়ি করার স্বপ্ন দেখেন এবং জমি খোঁজেন। সেকুলার ভূমির দর কাঠাপিছু ক্রমে পাঁচ হাজারে পৌঁছেছে। স্বামী-স্ত্রী হাসাহাসি করতেন, 'এরা ভেবেছে কী? এটা সত্যি টাউন হবে?' এখন আর হাসেন না। ওয়াটারট্যাংকও হয়ে গেছে। অস্থায়ী সিনেমাহল হয়েছে, মারোয়াড়ি ভদ্রলোকের সঙ্গে ছোটনের একটা রফা। তবে দুকাঠা বা অগত্যা এককাঠা মাটি কেনার জন্য ছোটনকে বলতে নীতিবোধ এবং আত্মসম্মানে লাগে হাফিজুলের। ওপর-ওপর সখ্যতা আছে, থাক, তার বেশি না। লেখাপড়া জানলেও তার চিন্তাভাবনার স্তর এমন যে, হাফিজুল জানেন, কমিউনিকেশন একটা জায়গায় গিয়ে থেমে যায়, ফলে তার পক্ষে মাফিয়ালিডার হওয়াই নিয়তি ছিল। হাফিজুল এমত ভাবেন ছোটন সম্পর্কে। কিন্তু এও ঠিক, ছোটন তাঁকে শ্রদ্ধা করে। কেন করে, বুঝতে পারেন না। মফস্বলের পত্রিকার প্রচ্ছন্ন সূত্রে বিগত নির্বাচনে কলকাতার রিপোর্টার পরোক্ষে ছোটন সম্পর্কে 'রবিনহুড' খেতাব ঘোষণা করেছিলেন, এতে বিরেংবাবুর সঙ্গে অরু সিং-এর ভোটের ব্যবধানে কিছু হেরফের ঘটেছিল, যার ব্যাখ্যা পার্টিকে দিতে বিরেংবাবু হিমসিম খান। দক্ষিণডিহি কন্সটিট্যুয়েন্সিতে মৌলবাদী তৎপরতা তাঁর সহায় হয়েছিল শেষপর্যন্ত। কিন্তু কলকাতার রিপোর্টারের 'রহিনহুড' খেতাব সারা জেলা লুফে নেয়, দক্ষিণডিহি এলাকা দূরস্থান! গ্রামে-গ্রামে সংখ্যাতিসংখ্য ডিগ্রিধারী নবীন প্রজন্মের নর-নারী ইংলন্ডীয় রবিনহুড মিথ বোঝেন। তবে নিরক্ষর মুসলমান লোকসকল মুসলমানি মিথসূত্রে হুদ পালোয়ানের নামটি জানে, তারাও হুদ-মিথটি ছোটনের ওপর আরোপ করায় ছোটন লাভবান হয়েছিল। রবিনহুড এবং হুদ এই দুই বৈদেশিক ফোকলোরের মধ্যযুগীয় অর্কিড-বীজ যৌগিক বিক্রিয়ায় দক্ষিণডিহি-মানসবৃক্ষে যে দুর্ধর্ষ লতা-পুষ্প ঝুলিয়ে দিয়েছিল, সেটিই ছোটন-মিথ। হাফিজুল কদাচিৎ অন্যমনস্কতায় থিসিস গড়তেন ; মধ্যযুগে এইসব চরিত্রই মার্সেনারি লিডার হয়ে নানা উপাদানপরম্পরা রাজা, এমন কী সম্রাটে পরিণত হননি কি? এইসকল চরিত্রের মধ্যে বিস্ময়কভাবে অতর্কিতে কিছু উচ্চ মানবিক মূল্যবোধও দেখা যায় বটে! এরা আবেগপ্রবণ, স্বপ্নদর্শী, রোমান্টিক এবং মুক্তির দশকের বিপ্লবী বাঙালি নেতাও সাচ্চা বিপ্লবীর এই মডেলটি খাড়া করেন, এও লক্ষণীয়। অথচ কোথাও একটি চতুরাল গাড্ডার ফাঁদ পাতা থাকে, সাচ্চা সম্ভাব্য বিপ্লবী সেই ফাঁদে পড়ে ছোটন, পান্না অথবা নিরর্থ একটি অস্তিত্ব হাফিজুলে রূপান্তরিত হন।

উট যেভাবে মরুঝঞ্ঝার কালে বালিতে মুখ গুঁজে রাখে, হাফিজুল সেভাবে 'পঢ়নবাজ'। তাঁর ঘরে পুস্তকভাণ্ডার। রাত দশটায় তিনি সেই ভাণ্ডারে ঢুকে টেবিলবাতির আলোয় একটা কিছু পড়া যাক ভাবছিলেন, সেইসময় পান্নার স্মৃতি অনুষঙ্গে 'থুতু চাটলেন হেবজুলদা' ফের তাঁকে প্রহার করল। ক্রমে মনে পড়ল, পান্না তাঁকে বলেছিল, 'ইবারে দেখবেন, বিরেংজেঠু আপনাকে পাট্টিতে খাটাবে। না করতে পারবেন না। হেবজুলদা, আমার মুখের কথা শুনে রাখেন গো, এখুন রাজনীতি বেক্তিগত..' পান্না মদ খেয়েছিল তৎকালে। জড়িয়ে মড়িয়ে বলছিল, 'হুঁ, এখুন রাজনীতি বেক্তিগত গো, লেখে রাখেন পেপারে...পান্না বলে গেল, এ-খু-ন রা-জ-নী-তি বে-ক্তি-গ-ত।'

মরুঝঞ্ঝাটির মধ্যে ভূত হয়ে, শ্বাসরুদ্ধ, কিংবা গ্রামের বেগুনক্ষেতে যেমন ইউরোপীয় পোশাকপরা কাকতাড়ুয়াটি দেখেছিলেন এবং আমোদ পেয়েছিলেন শুনে যে, 'অলক্ষ্মী সাহেব দেখে ডরাবে গো মশাই', সেই কাকতাড়ুয়াটি হয়ে হাফিজুল বসে আছেন, এমত সময়ে হাইওয়ের দিকের একটি জানালায় শুনতে পেলেন, 'ডরাবেন না গো মাস্টোমশাই, ইটো সোনারু...প্যাটজ্বলা গো!'

গুরুতর তত্ত্ববিশ্লেষণের মুহূর্তে, অস্তিত্ব এবং 'সেলফ-আইডেন্টিটিক্রাইসিসে' বিপন্ন প্রাক্তন বিপ্লবী চোইত-পাগলকে অপ্রত্যাশিত হামলা গণ্য করলেন, তেড়ে গেলেন কুকুর-খ্যাদানে ভঙ্গিতে। 'কী চাই? অ্যাঃ? যাও, যাও বলছি!' তিনি রাক্ষুসে তর্জনগর্জন করছিলেন। সুইচ টিপে ঘরখানি পুরো আলোকিত করলেন।

দুঃখে সোনারু দাঁত বের করল। 'প্যাটজ্বলা গো...জানমারির দিনে দক্ষিণডিহি মানুষ থাকে না গো! ...পেঠরুল ছাড়া মটোরগাড়ি চলে না...'

রুক্ষ, স্বরভঙ্গ উচ্চারণে হাফিজুল বললেন, 'খেটে খেতে পার না? লজ্জা করে না ভিক্ষে করে খেতে? গতরখানা তো...'

রাগ চেপে সোনারু তবু হাসিমুখ। জিভ কেটে বলল, চাপা কণ্ঠস্বরে, যাতে বেদনা প্রচ্ছন্ন ছিল, 'জানমারির দিন গো! জানমারির দিনে খাটাখুটি মুন চাহে না...নাহিলে খাটি, খেটেই খায় ই সোনারু...তাজা যোয়ান ছেলোটার জানমারি, বদ হোক, মানুষ বটে তো গো। পঢ়নবাজ আপনি, বুলুন?'

সঙ্গীতা ছুটে এসেছিলেন, অতীত সন্ত্রাস আজও পিছু ছাড়েনি, সেই অনুষঙ্গে। মৃদুস্বরে বললেন, 'দুখানা রুটি...'

হাফিজুল পাথর-মুখে বললেন, 'সবই তো ছেড়েছি, অন্তত এই একটা প্রিন্সিপল মেনে চলা যায়, আমি মেনে চলি। ভিক্ষা একটা সোশ্যাল ক্রাইম, আনএথিক্যাল...যে করে তার চেয়ে বেশি দোষী যে দেয়...মানবতার অবমাননা। লেট দেম থিংক, কেন তাদের চেয়ে খেতে হচ্ছে...এভাবেই কনশাসনেস আসে। আর গিতু, তুমি অনেক ত্যাগ স্বীকার করেছ, অনেক সংস্কার ছেড়েছ, কিন্তু আমি দুঃখিত, তুমি এই পেটিবুর্জোয়াটিক সংস্কার, মানে—এইসব দান-টান...বিবেককে ভর্ৎসনা মাত্র...দুখানা রুটি দিয়ে বুভুক্ষার মহা...' শ্বাস ছেড়ে তিনি থামলেন।

সঙ্গীতা দ্রুত সরে গেলেন, তাঁর প্রিয়তম স্বামী একদা জীবন্ত রক্তমাংসের মানুষ ছিলেন, দেখেছেন। এখন দেখেন একটি অদ্ভুত রোবোট, ডাটাফিড করানো হয়েছে এমন একটি আমদানিকৃত কম্পিউটার মাত্র, ধরা পড়ে কোনও কোনও মুহূর্তে।

তবু সোনারু অপেক্ষা করছিল, রুটি দুখানি আসছে ভেবে এবং মুচকি-মুচকি হাসছিল। 'পরীক্ষে' বলে এসেছিল চুনিকে, সেই পরীক্ষার ফল ঘোষণার কথাটি মাথার ভেতর জলটলটল করছিল। তার মুখের ওপর জানালাটি নির্মম বন্ধ হলে বজ্রগর্জন শুনলে সে। অমনি 'পরীক্ষে' জলবিন্দুটি ছ্যারাভ্যারা হল এবং হ্রস্ব বারান্দা থেকে নিচে লাফ দিয়ে সে চেরাগলায় চ্যাঁচাল, 'থুতুচাটা তু, থুতুচাটা রে! ...লকশাল কুমরেড হঞেছিলি...হিঁদুর বিটি ভাগিঞে এনে. .জাতনাশা রে...ছোট্‌না না থাকলে তাবৎ হিঁদুমোসলমান তোকে কুকুরমারা করত...'

দরজা খুলে গেল এবং হাফিজুলের হাতে কাঠের হুড়কো ছিল। তিনি বারান্দা থেকে নামলে চোইত-পাগল সভয়ে হাইওয়েতে দৌড়ুতে লাগল। ব্যাখ্যা এড়িয়ে হাফিজুল ঘরে ফেরেন, তখন সঙ্গীতা আস্তে বলেন, 'একটু প্র্যাকটিক্যাল না হলে বাঁচা যায় না, কী করে তোমাকে বোঝাব?'...

বাজার-বরাবর সমস্ত দোকান এখন বন্ধ দেখল সোনারু। কিন্তু এতক্ষণে ট্রাকচলাচল ঘন হয়েছে অন্য অন্য রাত্রির মতই। সোনারু হাঘরে মানুষ। সে রাত্রিযাপনে এই সড়কের প্রান্তবর্তী কোনও-না-কোনও আশ্রয় বেছে নেয়, বেগতিক দেখলে মুসলমান এলাকায় ঢোকে এবং অন্তত একটি দাওয়া জোটে, করুণাবশে একখানি তালাইত পায়। 'প্যাটজ্বলাটি'ও নেভে। মুসলমানলোকেরা অধিকতর দাতা স্বভাবী, ধর্মসূত্রে। একারণেই মুসলমান লোক সকলের মধ্যে ভিক্ষুক লোকেরও সংখ্যাধিক্য। হাফিজুলের এই থিসিসে যুক্তিযুক্ত, সঙ্গীতা স্বীকার করেছিলেন। আর তৎকালে সোনারু নালার সুদৃশ্য সেতু অতিক্রম করছিল। আর এইসময় বিশাল ট্রাক-যূথকে পাশ কাটিয়ে পুলিশ ও আধাসামরিক বাহিনীর গাড়িগুলিন সেকুলার ক্ষেত্রে এসে থামছিল। বীরেন্দ্রের আশঙ্কাটি একঘণ্টার মধ্যে সদর প্রশাসনকে লালসংকেত দেখায় এবং ইনফরমেশন ব্রাঞ্চও এই এমার্জেন্সি ব্যবস্থা সমর্থন করে, অন্তত 'মিনিপাকিস্তানে' যা ঘটে ঘটুক, সাম্প্রদায়িক ভায়োলেন্স যেন না ঘটে। বীরেন্দ্র নিজের শক্তির পরোক্ষ খুঁটি রবিনহুড পুত্রটিকে বিশ্বাস করতে পারছিলেন না, পান্নার মৃত্যুর দরুনই। সাম্প্রদায়িক শক্তিগুলিন ওত পেতে আছে, তিনি সমঝে দিয়েছিলেন প্রশাসনকে।' বামুন-কায়েত ট্রাডিশনাল সংঘর্ষ এক মুসলমানযুবক পান্নার হত্যাজনিত পরিপ্রেক্ষিতে 'কমিউন্যাল ভায়োলেন্সে টার্ন নিতে পারে', এই শঙ্কা-বাক্যটি বীরেন্দ্রের মুখে উচ্চারিত হয়েছিল।

সোনারু নালাটি পেরিয়ে যাওয়ার পর মহকুমা শহর থেকে ধাবিত চোখ ঝলসানো পুলিশের গাড়িগুলিন দেখে আরও ভয় পেয়ে ধানক্ষেতের দিকে ঢুকেছিল। একটি একলা তালগাছের আড়ালে দাঁড়িয়ে সে ভীত স্বগতোক্তি করছিল, 'জানমারি! জানমারি হে! ভালা মজা!' কারণ তার চোইত-পাগল অভিজ্ঞতায় ছোট জানমারিগুলিনের চেয়ে বড় জানমারিগুলিন, এমন কী তারও চেয়ে আরও-আরও বড় জানমারিগুলিন থরে-থরে রাখা আছে। তৎকালে সে বলেওছিল, 'গরমেনও বেরৎ জানমারি হে!' সীমান্তজেলার এই সড়কের সামরিক বাহিনীর সবুজ জলছবিগুলিনও তার স্মৃতিতে দাগড়া-দাগড়া ছাপ। আর তারই মত আর এক চোইত-পাগল নোলে চক্কোত্তি গাজনের গানে বাঁধতেন, গানের 'হেঁদুস্থলী-পাকস্থলী' লোকসকলকে গাজনতলায় হাসিয়ে ছ্যারাভ্যারা করেছিল, সেই কথা মনে পড়ে। সে বিড়বিড় করতে করতে শিশিরভেজা ঘাসে ঢাকা আল ধরে হাঁটছিল, 'জানমারি' শব্দটি তাকে এভাবে মাঝে মাঝে ভূতগ্রস্ত করে। একটু পরে সে নিজের ভূতদশাটি টের পেয়ে 'ভালা মজা' বলল এবং ভয় পেল ভেবে, প্রথম চোইতপাগল নোলে চক্কোতি পরে পুরোপাগল হয়ে গিয়েছিলেন। সে নিজেকে তাই সতর্ক করল, 'মনা রে মনা, বুঝদার হ।' সে নিজেকে এরূপ বলল, কারণ চুনির কথা তার মনে পড়েছিল। আর এই সতর্কীকরণের মুহূর্তে একটি বোধ-বিদ্যুৎ ঝিলিক দিল তার ঘিলুর শিথিল দড়কচাপড়া স্নায়ুকোষে। সে নামুপাড়ার দিকে কোনাকুনি হাঁটতে লাগল। পেট্রল পূর্ণ তার মোটরগাড়িটি স্টেশনে চুনিকে পৌঁছে দেওয়ার চেয়ে অপ্রত্যাশিতভাবে আরেকটি স্যাংচুয়ারির কথা তার মাথায় এসেছিল।...

সইদুর হাজি সার্ফেস রিয়্যালিটিতে থুত্থুড়ে বুড়ো মানুষ, কিন্তু জিঘাংসু বাঘ তাঁর অস্তিত্বের খাঁচায় পোষা, যাকে তিনি মাঝে মাঝে অতীতের পাদশাহদের মত খেলাছলে ছেড়ে দেন। অরু সিং বাঘটির তারিফ করেন এবং সইদুর বোঝেন, এই তারিফ প্রকারান্তরে দিল্লিরই তারিফ। তিনি গদিআঁটা ইজিচেয়ারে বসে পুলকিত বলছিলেন, 'খুদার কুদরত বুঝা কঠিন রে বাপ! ক্যানে কী, ইসমাইলের ব্যাটার জান ইসমাইলের বিটিরই হাতে খুদা সঁপেঞে দিঞেছিলেন'...এমন সময়ে ঘরের বাইরে মোতায়েন সতর্ক প্রহরীরা 'কে রে তু' বলে ওঠায় ভাবলেন, তাঁর লোকগুলিন মহকুমাশহর থেকে ফিরে এল। ঘটনার পরই দ্রুতগতি তিনি এস ডি পি ও সকাশে এবং ফৌজদারি আদালতে মামলা পাঠিয়েছিলেন। পেনাল কোড এবং সি আর পি সি তাঁর মুখস্থ। তাঁর মুসাবিদা আইনজীবী সমাজ দুর্ভেদ্য গণ্য করেন। ঘটনাটি ১৪৭ ধারা মোতাবেক সাজানো হয়েছিল এবং ১৪৪ ধারা তদ্দণ্ডে জারির আর্জি ছিল। দ্বিতীয় ধারাটি তদ্দণ্ডে কার্যকর হয়েছে দক্ষিণডিহির সমগ্র এলাকায়। প্রথম ধারাটি দাঙ্গা হাঙ্গামা সংক্রান্ত এবং আসামি তালিকায় মৃতপান্না এক নম্বরে, দু নম্বরে ভাকা, এভাবে একুশজন। পান্নার যদি মৃত্যু হয়ে থাকে, ১৪৭ ধারার আওতায় হয়েছে। ৩০২, এমন কী ৩০৬ ধারার প্রশ্নই ওঠে না, এইরূপ অসাধারণ মুসাবিদা। পক্ষান্তরে পান্নার পক্ষে ছোটনের আইনজ্ঞানহীন কমনসেন্স থেকে স্থানীয় থানায় খবর যায় মাত্র এবং স্থানীয় থানার এফ আই আরে ৩০২ ধারার সঙ্গে ১৪৭ ধারা ক্রিয়া-প্রতিক্রিয়ারূপে পরিমিশ্রিত। তবে ছোটন আইনের প্যাঁচালো পথের যাত্রী নয়। সে রবিন-হুদ কিংবা মাফিয়ালিডার স্বভাবে প্রাকৃতিক আইনের অনুগামী। শুধু এইটুকু বোঝে, মামলা সেশনে গেলে তার বাবার করতলগত হবে। হলেও প্রাকৃতিক আইন চূড়ান্ত, সে জেনেছে।

নামুপাড়ার প্রহরীরা 'কে রে তু...কেরে তু' বলছিল, আগ্নেয়াস্ত্র বা তীর বা ভল্লাদি প্রাচীন ক্ষেপণাস্ত্র প্রয়োগ করছিল না, এর একমাত্র কারণ কবিসকল যাকে বলেছেন শারদচন্দ্রিমা। শেষে তারা খি খি করছিল।' ই শালো চোইত-পাগল...এমুন রেতেও ভূত হঞে ঘুরে হে!' সোনারু ভাঙ্গাগলায় শুধু বলল, 'প্যাটজ্বলা।' তারপরই এক প্রহরী গর্জন করল, 'শালো তু পান্নার জন্যে কেঁদেঞছিলি...খবর কানে আসে...' তৃতীয় প্রহরী বলল, 'ঝঞ্ঝাট কোর না হে, পাগলা না ছাগলা...এই কাঁদে এই হাসে'। এই প্রহরীটি দার্শনিক হওয়ার হেতু শত্রুদুর্গ ডাঙ্গাপাড়ায় এক নির্দলের ঘরে তার বোন আছে।

সইদুরের কাছে খবর হলে তিনি বললেন, 'পাঠিন দে, দেখি সোনারুদ্দিকে।' বস্তুত নার্ভের প্রচণ্ড চাপ এক চোইতপাগলের সান্নিধ্যে তিনি মোচন করতে চাইছিলেন। সাদা দাড়ির শীর্ষে সরু সরু দাঁতগুলি ঝকঝক করছিল মানবিক সৌন্দর্যে। সোনারু পবিত্র তীর্থেফেরত লোকের সন্নিধানে মুসলমানি

ভব্যতায় 'ছালামালেকুম গো হাজিসাহেব, ই বড়ই প্যাটজ্বলা' বলে কারণগুলিন জানাতে চাইল। কিন্তু সুযোগ পেল না। হাজিসাহেব সস্নেহ চিকনহাস্যে বললেন, 'ওরে শয়তান! তু দুগ্গির চালির ছামুতে লেচেছিলি, তু সালাম দিস, তোর গড়নে হেঁদু সাধুর ছাপ...চুপ কেটেঞে মুচ ছেঁটেঞে আগে মোসলমান হ, তোবা কর মৈলবির ঠেঞে...' এবং সমস্ত কথা মেনে নেওয়ার ভঙ্গিতে সোনারু পায়ের কাছে বসে মাথাটি কাত করল।

হাজিসাহেব বললেন, 'কে আছিস বাপ? ভাতে বোধ করি পানি ঢেলেছে। থাকে তো তাই এনে দে।'

সোনারু ফিসফিসিয়ে উঠল, 'হাজিসাহেব বাপজি গো, ই সোনারু আগে দুটা কথা বুলবে আপনার ঠেঞে।' তার কথায় গা ছমছম করা রহস্য ছিল এবং গুপ্তচরের ভঙ্গিটিও চোখে পড়ার মত।

ফলে সইদুর উৎকর্ণ এবং ঈষৎ ত্রস্ত। নিষ্পলক তাকালেন। তাঁর ছেলে হারুন, জামশেদ, বরকত যথাক্রমে কলকাতা, সিউড়ি এবং লালগোলায় আন্ডারগ্রাউন্ডে গেছে। পুলিশের তালিকাভুক্ত অন্যান্য যোদ্ধারা আশেপাশে গ্রামে কুটুম্ববাড়ি গেছে এবং কোনও ঘটনার খবর পেলে বিশাল বাহিনী নিয়ে নামুপাড়াশিবিরে এসে পড়বে। সোনারু সর্বচর। সে কি আন্ডারগ্রাউন্ডে যাওয়া কোনও যোদ্ধার দুঃসংবাদ এনেছে?

কিন্তু সোনারু বলল, 'পান্নার বহিন, বাপজি গো...লেংড়িভেংড়ি বিটিটার জানমারি হবে। ই রেতে কেহু তাকে থল দিলে না, সেও প্যাটজ্বলা...পায়ে পড়ি হাজিসাহেব, বিটিকে থল দেন...নেকি হবে খুদার কাছে' সে চোখে চতুরাল ঝিলিক তুলে পুনঃ বলল, 'বিটি পান্নার বোমাগুলিন পানিতে ফেলে দিঞেছিল কি না?' সে কৃতজ্ঞতা আশা করেছিল এশিবিরে এবং তার আশা যুক্তিযুক্তই ছিল।

অথচ সে হাজি সইদুরকে পলকে রক্তশূন্য লাস দেখল এবং বিকট লাসের ভুতুড়ে ফোঁসফোঁসানি শুনল, 'পাগলা রে পাগলা! ...ই কী বুলে...মামলা-কাঁচা ফাঁদ গো!' পরক্ষণে বাঘটি খাঁচা খুলে বেরিয়ে এল। 'ই হারামজাদাকে ফাঁদ পাততে পাঠিঞে দিয়েছে! ...বাপ্! নামুপাড়া থল দিবে, আর ছোট্‌না পুলিশ পাঠাবে...' বাঘের থাবাটি চোইতপাগলের চুড়োবাঁধা চুল ধরল। 'ওরে শয়তান! আসল কথাটো শুনি। কে তোকে পাঠালে আমার ঠেঞে?' সইদুর নাড়া দিচ্ছিলেন মুণ্ডুটিকে। তাঁর সরুদাঁতে অত্যাশ্চর্য মানবিক সেই সৌন্দর্যময় চিকনহাস্য ক্ষয় পাচ্ছিল দ্রুত।

সোনারু গোঙাচ্ছিল। তেল-না-পাওয়া জটাবাঁধা চুলে মুহুর্মুহু খিঁচুনির যন্ত্রণায় কাতর সে। 'খুদার কিরে...মসজিদের কিরে..., কুরানের কিরে...' এইসব শপথ নিষ্ফল হলে সে পেছনে দুপা ছড়িয়ে আলম্ব হল। জবাইকরা পশুর মত তার ঠ্যাং দুটি নড়বড় করছিল। সে অগত্যা প্রার্থনা করছিল, 'জবাই করুন...জবাই করুন...'

এইসময় খবর হল মহকুমা শহর ফেরত দলটি এসে পৌঁছেছে। তখন সইদুর চোইতপাগলকে ছাড়লেন এবং দলটি হুড়মুড় করে ঘরে ঢোকার সুযোগে চোইতপাগল গুঁড়ি মেরে শেয়াল পালানো পালাল। কেউ তার প্রতি মনোযোগ না দেওয়ার কারণ দলটির আপেক্ষিক গুরুত্ব।

এইবার সোনারুর সঙ্গে তার প্রিয় গামছাটির চিরবিচ্ছেদ ঘটেছিল। চুলে গামছাটি না জড়ালে এটা হত না ভেবে সে বড় মর্মাহত। বসতি-সংলগ্ন পুকুরপাড় এবং আগাছার জঙ্গলের ভেতর ছুটে যেতে যেতে সে হাঁফানি সামলাতে ডাঙ্গাপাড়া এলাকায় একটি বটতলায় দাঁড়াল। বটটি কোন প্রাচীন পির-দরবেশের সমাধিভবন 'মাজার' ধ্বংস করে উঠে দাঁড়িয়েছে। ভাঙ্গা ইট, লাইমকংক্রিটের চাঙড় ঝুরিও শেকড়বাকড়ের গরাদবন্দি নিষ্ফলতা সদৃশ্য। উনিশ শতকের দ্বিতীয়ার্ধে মৌলবাদী শুদ্ধিকরণ মাজারটিকে মহিমাহীন করেছিল। তবু গোপনে সাঁঝবাতি জ্বলত। গোপনে মাটির সরায় বাতাসা আর খুদে মাটির ঘোড়াগুলিন কুমোরপাড়া থেকে সংগৃহীত হয়ে সিন্নি-নৈবেদ্যরূপে উৎসর্গীকৃত হত। কিন্তু পুনঃ পুনঃ ধর্মীয় মৌলবাদী শুদ্ধিকরণ প্রক্রিয়া, শেষে স্বাধীনতা পরবর্তীকালে দক্ষিণডিহির মুসলমান লোকসকলের চৈতন্যে যুগপৎ মার্ক্সবাদ এবং ইসলামি মৌলবাদী নব-অভ্যুত্থান পিরতন্ত্রের বিরুদ্ধে এমনই জেহাদ ঘোষণা করে যে, বটগাছটির প্রাকৃতিক স্বাধীনতা অবাধ হয়। পক্ষান্তরে নামুপাড়া সীমানায় দরগাটি বর্তমান মুসলমান নোম্যানসল্যান্ডের ব্যাপারে সীমান্ত স্তম্ভরূপে অটুট। তবে সেটি

কোনও পির-দরবেশের মাজার নয়, নিছক 'দরগা', ইরাকে অবস্থিত কারবালাযুদ্ধের শহিদ বীর হুসেনের কবরের প্রতীক, এবং অতীতে মোহরম শোকানুষ্ঠানের কেন্দ্রস্থল ছিল দরগাটি। মৌলবাদী নব-অভ্যুত্থানে তাকে ঘিরে মর্সিয়া ঐতিহ্যের শোকগাথা স্তব্ধ হয়। মৌলবী নাসিরুদ্দিন এ দশকে ফতোয়া জারি করেন : তাজিয়া, মর্সিয়া, কৃত্রিম যুদ্ধ, বুকচাপড়ানো মাতমজারি শিয়াসম্প্রদায়ের রীতি। সুতরাং সুন্নিগণের পক্ষে অশাস্ত্রীয়। চূড়ান্ত রগড় যে, এই দরগা-সংলগ্ন নোম্যানসল্যান্ড ক্ষেত্রে মিলনী ক্লাব সিরাজুদ্দৌলা নাটক অভিনয় করেছিল, যে নাটকে শহরের ভাড়াকরা হিন্দু অভিনেত্রীরা আলেয়া, লুৎফা, ঘসেটি চরিত্রে অভিনয় করেন। এও তাৎপর্যপূর্ণ রগড় যে, পরবর্তী জুম্মাবারে মৌলবী নাসিরুদ্দিন প্রথানুসারী শাস্ত্রীয় ভাষণে সিরাজুদ্দৌলার ঐতিহাসিক ভূমিকা বিশ্লেষণ করেন, মিরজাফর চরিত্রটিকে সাম্প্রতিক মুসলমানি বাস্তবতার সঙ্গে লিপ্ত করে হুঁশিয়ারি দেন, 'বেরাদানে ইসলাম! হুঁশিয়ার! বেআকুব মিরজাফরের পশ্চাতে রাজবল্লভ জগৎ শেঠগণ খাড়া...তখন আংরেজ ছিল, এখন নাসারা (খ্রিস্টান)-ইহুদি ইজরায়েল-নাস্তিক বৃহৎশক্তি সকল অ্যাক্টিভ...' প্রসঙ্গত কমিউনিস্ট পার্টি ও দেশগুলিনের নাস্তিক্যের বিরুদ্ধে অগ্নিময় ভাষণে নামুপাড়ার প্রবীণেরা 'মারহাবা মারহাবা' ধ্বনি তোলেন। বস্তুত এই অংশটির প্রচণ্ড প্রাসঙ্গিকতা ছিল, যেহেতু ডাঙ্গাপাড়া বিরেংবাবুর 'সাপোর্টার'। তাঁরা মিরজাফরকেও পান্নার বাবা ইসমাইল হোসেনের মধ্যে চমৎকার আবিষ্কার করেছিলেন। তাঁকে ফিনিসের এটিও উপাদান।

'ভালা মজা!' বটতলায় দাঁড়িয়ে বিড়বিড় করছিল চোইতপাগল। আজ রাতে এতবছরের চেনা পৃথিবীর এতবেশি অদলবদল তাকে ভাবিয়ে তুলছিল। একটু পরে সে হিসেবে লিপ্ত হল, সে কি নোলে চক্কোত্তির শেষ দশায় পৌঁছে গেছে, নাকি, সে নিজের অতীত দশায় প্রাক-চোইতপাগল-কালে ফিরে এসেছে, যাতে এইসব অঘটন ঘটছে? হয় অতর্কিত সুস্থতার দরুন প্রকৃত বাস্তবতাগুলিন তার ঠাহর হচ্ছে, নয় তো প্রকৃত বাস্তবতাগুলিন পুরোপাগল হওয়ার ফলে এভাবে গুলিয়ে যাচ্ছে। সে ভাবছিল, এমন কেন হচ্ছে? বিপন্ন, ক্ষুৎকাতর, দায়িত্বশীল মানুষটি এই মগ্নতার ভেতর যে-মুহূর্তে টের পেল যেখানে দাঁড়িয়ে আছে সেখানটি একটি পিরস্থান, সে-মুহূর্তে সে ফিসফিসিয়ে ডাকল, 'বাবা আছ কি?' পিরবাবা সাড়া দিলেন প্রাকৃতিক কণ্ঠস্বরে, 'আছি রে বাপ!' সোনারু বলল, 'কী করি?' পোকামাকড়ের ডাকে জবাব এল, 'গরুটা খ্যাদা...' সোনারু চমকে উঠল। বট-সীমানার পারে কাফনজ্যোৎস্নায় গরুটিকে খেয়ালহীন দেখছিল সে। গরুটি শাদা। কচি ধানের বুকে থোড় এসেছে সবে, শাদা গরুটি সেই ধান খাচ্ছে। দৃশ্যটি চোইতপাগলার চোখে অলীক সাব্যস্ত হয়েছিল। জ্যোৎস্না এবং গরু এই নির্জন প্রকৃতিতে নিছক অমর্ত্য একটি প্রতিভাস। বহু বছর আগে সে মাঠ-পাহারা 'জাগালি'-র কাজ পেয়েছিল এবং একইভাবে জ্যোৎস্নারাতে শাদা গরুর ধানক্ষেতে বিচরণ সৌন্দর্যময় ঠেকেছিল, সে বাধা দেয়নি এবং পরিণামে তার জাগালি চাকুরিটি যায়। এখন সে 'জাগাল' নয় কিন্তু স্পষ্ট শুনেছে পোকামাকড়ের কণ্ঠস্বরে পিরবাবা তাকে বলেছেন, 'গরুটো খ্যাদা', সেকারণে ধানক্ষেতের ধারে গেল সে। কোমরে দুটি হাত রেখে গরুটিকে দেখল কয়েকদণ্ড। সে দৃশ্যটি বাস্তব কিনা বুঝতে চেয়েছিল, কারণ তৎকালে সে বাস্তবতার সঙ্গে সংঘর্ষে ও চরম বোঝাপড়ার মুখোমুখি। ক্রমে গরুটির গলায় বাঁধা দড়ির সঙ্গে একটি হুড়কো সামনেকার দুই ঠ্যাঙের ভেতর দিয়ে পেটের তলায় ধানগাছের ভেতরে ডুবে থাকা লক্ষ্য করে সে বুঝল, ঘটনাটি অতিশয় পার্থিব এবং বাস্তব। এই গরুটির দুষ্ট স্বভাবের দরুন হুড়কো-শাস্তি প্রাপ্য হয়েছিল। বিশেষ কথা, শাস্তিপ্রাপ্ত শাদা এই গরুটি সকলের চেনা। এটি বাঁজা গাইগরু। মুসলমানি প্রথানুসারে এটি কোরবানি পরবে উৎসর্গীকৃত হওয়ার কথা ছিল। কিন্তু এর মালিক নেয়ামত আলি, ডাঙ্গাপাড়াবাসী এক নির্দল এবং সরকারি সঞ্জ্ঞায় 'প্রান্তিক চাষী' অবরে-সবরে ক্ষেতমজুর, এমন কী এই চোইতপাগলার সঙ্গেও মুনিশ খেটেছে, বাঁজা গরুটিকে বউ মোহরাবিবির জেদে হালাল করতে অপারগ। মোহরা খাতুনের প্রেমে নেয়ামত এমনই কোমল কাদার গোটা, লোক সকল হেসে আকুলিবিকুলি হয়, 'মাগের আঁচলধরা হে!...কে জানে শালো মাগের বুকের তন খায় কিনা..' এইসব কথা তাকে সামনাসামনি নির্ভয়ে বলা হয়। নেয়ামত রোগাভোগা মানুষ, মুচকি হাসে মাত্র, ক্বচিৎ বলে, 'যা বুলিস বুলে যা ..' এই পর্যন্ত। গুজব আছে, বউ তার মুখে একবার তাড়ির

গন্ধ পেয়ে বেদম ঠেঙিয়েছিল। সে-কারণে হিন্দু এলাকার কুনাইপাড়ার পচু, তার 'প্রাণের মিতে', ভুলেও যে তার বাড়ি আসে না, এ ঘটনা সর্বজ্ঞাত।

সোনারু এতক্ষণে বাস্তবকে সরাসরি আক্রমণ করল। 'শালোর গরু...প্যাটজ্বলা করছে দুনিয়াটোকে', বুভুক্ষার বিরুদ্ধে যুদ্ধের হুংকার দিয়ে সে ধানক্ষেতে নামল এবং তাকে খ্যাদাতে থাকল। গরুটি এতে রেগে গেল, সোনারুও তার বেশি রাগল এবং চ্যাঁচাল, 'নেয়ামুতে শালো মাগের তন খায়...' এটি তীব্র শ্লেষাত্মক একটি ঘোষণা ছিল। আরও একটি বিশেষ কথা, জমিটুকুও নেয়ামতের, পূর্বসীমান্তে বাড়িটিও তার, মাটির ঘর খড়ের চাল, দোতলা একটি 'মাটকোঠা'। ঘোষণাটি সহজে কানে যায় দম্পতির, যেহেতু এ রাতে সকলেই সন্ত্রস্ত ও সজাগ, যদি নামুপাড়া থেকে অতর্কিত হামলা ঘটে! এমন কী রোগাভোগা দুর্বল নেয়ামতও এ রাতে সশস্ত্র শুয়েছিল। চালটি খড়ের হওয়ায় সে তার ঘ্রাণশক্তিকে শান দিয়েছিল, আগুনেরও ঘ্রাণ আছে।

'নেয়ামুতে-এ-এ! প্যাটজ্বলা হবি-ই-ই!' সোনারুর দ্বিতীয় ঘোষণাটিই বস্তুত দম্পতিকে কোঠার ওপরতলা থেকে মাটির সিঁড়ি বেয়ে ভূপৃষ্ঠে টেনেছিল। খিড়কি খুলতে তারা ভয় পায়নি, কারণ চ্যাঁচানিটি সোনারুর। নেয়ামতের হাতে ভল্ল ছিল, যা প্রয়োগ করা কোনওক্ষেত্রেই তার পক্ষে অসম্ভব। মরদকে ঠেলে তেজি স্ত্রীলোকটি অগ্রগামিণী হওয়ায় গরুটির কীর্তি চোখে পড়ে। সে, মোহরা খাতুন, 'ম্মা গো...হারামজাদি ই কী...অমন ঠাসবাঁধন বেঁধেও...হায় হায় হায়', বিলাপে ধানক্ষেতে নেমে প্রিয় পশুটির দুই গালে থাপ্পড় মারতে লাগল। সোনারু উঠে এসে দুহাত কোমরে রেখে ভল্লধারী মরদটির পাশে দাঁড়িয়ে প্ররোচিত করছিল, 'থাপুড়ে মুখ ভেঙ্গে দ্যাও...প্যাটজ্বলা কল্লে হে...আফলা শালীবিটি, গরু না আক্কস,...মারো, মারো, হাগিএ্যে দ্যাও...।' প্রতিবেশী বাড়িগুলিন থেকে নির্দল ও দলীয় কিছু লোক আতঙ্কে সশস্ত্র বেরিয়ে এসে ঝকঝকে জ্যোৎস্নায় দৃশ্যটি দেখে নিরুদ্বেগে ফিরে গেল। জমিটি নেয়ামতের না হলে অন্তর্দলীয় কিছু বাধত এবং নেয়ামতের ওপর নামুপাড়া বিরোধী তাবৎ ক্রোধ ঝাঁপিয়ে পড়ত, এরাতে হিংসা এত মুখিয়ে ছিল।

গরুটি টেনে এনে গোয়ালঘরে বাঁধার পর প্রশ্নটি জেগেছিল। 'কুন পথে যেয়েএ্যছিল হারামজাদি?' নেয়ামত খুঁজছিল। তারপর আবিষ্কৃত হল পাঁচিলের ভাঙ্গা অংশ তালপাতার তাপ্পিতে বিরাট সুড়ঙ্গ। সোনারু বলল, 'ই কী কথা! ...খড়খড়ানি কানে যায়নি তুমাদের...ভালা মজা!' দম্পতি চেপে গেল প্রকৃত তথ্য। তৎকালে তারা মৈথুনলিপ্ত ছিল। শুধু নেয়ামত আস্তে কৈফিয়ত দিল, 'কুকুর...কুকুরগুলিন...।' এসময় তার বউ অতিশয় গম্ভীর। সেও কুকুর ভেবেছিল। তাছাড়া তার গর্ভে সন্তান টেঁকে না, সে তখন সন্তান-প্রার্থনায় ব্যগ্র ও একমুখী ছিল। শব্দটি গ্রাহ্য করেনি। সোনারু সহসা খি খি করল, 'উবগার কলাম হে...ঠিক কি না?' নেয়ামত শব্দহীন সায় দিলে সোনারু সুযোগপ্রাপ্ত কথাটি পাড়ার সুযোগ পেল, 'ই রেতে আমি প্যাটজ্বলা।'

মোহরা খাতুন গম্ভীর। চোইতপাগল সত্যই উপকার করেছে, তাকে কিছু খেতে দেওয়া নিশ্চয় উচিত কাজ, কিন্তু তারা মাগ-মরদ এখনও শরীরে অশুচি। শাস্ত্রীয় নিয়মে স্নান পালনীয়, তবে সেমত নিষ্ঠা দুজনকারই নেই। তাই বলে এই অশুচি শরীরে খাদ্যবস্তু ছুঁতে কাউকে খেতে দিতে বাধে। নেয়ামত খুঁত খুঁতে ভঙ্গিতে বলল, 'মাগ-মরদের সোমসার হে! এত রেতে কী দিই খেতে? ...সারাদিন যা অবস্তা থেল, আঁধাবাড়া হবে কী...ডরে গত্তোতে সেঁধিএ্যে আছি হে! ...ক'আড়ি ধান দেড়িতে ধার লিএ্যে...তাও ভাবছি, কুনো ঠেএ্যে লুকিন থুয়ে আসব নাকি...' সে থেমে গেল। তার আশঙ্কায় যথার্থ ছিল, অনস্বীকার্য। পান্নার মতন নির্দলদেরও হিম করেছিল।

'দুটি মুড়ি দ্যাও বরঞ্চ। বড়ই প্যাটজ্বলা...' সোনারু প্রার্থনার স্বরে বলল। কিন্তু কথার ভেতরে দাবি ছিল, যেহেতু সে বৃহৎ উপকার করেছে। সে মোহরাখাতুনকে চন্দ্রালোকে চুল বাঁধতে দেখছিল এবং দুপুরে চুনিকে যেভাবে বলেছিল, তার চেয়ে বলশালী উক্তি করল, 'বুন, তু লুটুন বাঁধিস, ইটো কি লুটুন বাঁধার সুময় রি? এক প্যাটজ্বলা ইখানে ডাঁড়িএ্যে মুড়ি চাহেএ্য। ইদিকে সে তোর সম্পক্কোতে ভাসুরও বটে রি...'

প্রান্তিক চাষীর বধূটি খোঁপা বেঁধে দুঃখে হাসল। বয়সের বিচারে চোইতপাগলটির ভাসুর হওয়ার যোগ্যতা আছে এবং ভাসুরের সামনে খোলামাথা হওয়া খোঁপা বাঁধা তো তারও বেশি গর্হিত কাজ। সে মাথাটি আঁচলে ঢাকার ভঙ্গি করে বলল, 'ভাসুর মানি গো! কিন্তুক আজ মাথার ঘায়ে কুকুরপাগল অবস্তা...ঘুম আসেনা, ...ইদিকে হারামজাদির কাণ্ড দ্যাখ...' এই সময় তার জ্ঞান এসে গেল 'ওই গো! পায়ে কাদা কাপুড়ে কাদা...একডণ্ড বস, ভাসুর! ধুয়েপাখলে আসি।' অশুচিনাশের সুযোগ পেয়েছিল সে। খিড়কি খুলে পুকুরগামিনী হল।

নেয়ামত তখনও দাওয়ায় খুঁটির গায়ে উল্লম্ব। দেখল, চোইতপাগল তার পাশেই ধুপুস করে বসল। সর্বচর এই মানুষটির কাছে সর্বশেষ পরিস্থিতির খবর মিলতেও পারে, এই ভেবে উদ্বিগ্ন প্রান্তিক চাষী এভাবে চতুরাল সূত্রপাত করল, 'এত রেতে উঠেঞে কী করছিলা হে?' সে কুণ্ঠিতহাস্যে প্রশ্নটি করল। 'নিশিরেতে তুমি শিয়ালচরা জানি...তবে এমুন রেতে কিসের খবর করে বেড়াও...তুমাকে বুঝা কঠিন হে! লোকে বোলে বটে চোইতপাগলা, তুমি বুঝদার সেটো আমি ভালই জানি...ক্যানে কী, গায়ে-গায়ে তুমার সঙ্গে মুনিশ খেটেছিঞে...' সে বৃত্তিগত মৈত্রীটির উল্লেখ করল।

এই প্রশস্তিতে আপ্লুত নিশাচর ফিসফিস করল, 'বানভাসা...থল পায়না...' সাংকেতিক কথাদুটি সূচনার পর ক্রমে স্বরূপে ব্যক্ত হতে থাকল, 'ই রেতে দখিনডি জলতল...পর্বতে বান চড়েঞেছে...খুদার ঘরও থল দ্যায় না বানভাসাকে! ইদিকে প্যাটজ্বলা..' সে নিজেকে দেখিয়ে যেদিকে চুনির অবস্থান, সেইদিকে তর্জনী ঘোরাল, 'সে বিটিও প্যাটজ্বলা, লেংড়িভেংড়ি...শান্তি চেহেঞেছিল হে, ইটোই দুষ! সেই দুষে বিটি বানভাসা হয়।' সে ফোঁস শব্দে গরম শ্বাস ছাড়ল, যার মধ্যে ক্ষুধা অভিমান, অসহায়তা, হাহাকার, অভিশাপ সমুদয় ওতপ্রোত ছিল।

গ্রামীণ নিরক্ষর প্রাকৃত জন ভাষার যথাযথ ব্যবহারে অপটু, ফলে শব্দগুলিন প্রায়শ এমন সাংকেতিক, কখনও প্রতীকী, ভাষা বিজ্ঞানীর সংজ্ঞাকৃত চিহ্ন-তত্ত্বও এভাবে প্রমাণযোগ্য হয়ে ওঠে, এবং চোইতপাগলের শব্দসংকেত ও চিহ্নাদি মুদ্রাসহযোগে প্রান্তিক চাষীটির মর্মে অর্থবহ হয়েছিল। সে সতর্কতায় ধীরে বসে পড়ল, ফুসকথা তাকে এমন রহস্যাবিষ্ট করেছিল। সে বায়ু কণ্ঠে বলল, 'সব্বোনাশ সব্বোনাশ...'

'ই রেতে আমি ঘুড়া হে!' সোনারু হৃদয় খুলে ধরেছিল। 'বিটিটোকে পিঠে চড়িন থল টুঁড়ি...যে-ঠেঞে যাই, থল নাই থল নাই শুনি খালি...শালোশালীদের মেলোয়ারি জ্বর উঠে হুঁ হুঁ হুঁ...' জ্বরকম্পের নমুনা দেখাল সে, হাসছিল না।

নেয়ামত পূর্ববৎ বায়ুকণ্ঠে বলল, 'পান্না ফিনিস হঞেছে, আমি খুশি। শালো দিনে তারা দেখেঞেছিল।' দিনে তারা দেখার সঙ্গে যে এপিসোডটি যুক্ত, সে একনিঃশ্বাসে শোনাতে চাইল। 'সেদিন বিরিজের ধারে শালো মাতাল আমাকে বলেছিল মাগের তনচুষা...ইঃ, সহ্য যায় না, সহ্য যায় না।' সে মাথাটি দোলাতে থাকল। তার পৌরুষ অন্যান্য মুখে অপমানিত হলে সে গাহ্য করে না, কিন্তু পান্নাকে সে হিরো জানত। হিরোর মুখে এই বাক্য কুঁদুলি কাজিরুনের দুরমুষটির চেয়েও কদর্য বোধ হয়েছিল বস্তুত তার মত অবহেলিত পুরুষ ব্যক্তিত্বের কাছে পান্না ছিল আরাধ্য মডেল। সেখান থেকে 'মাগের তন-চুষা' বিশেষণ প্রক্ষেপণ মর্মবিদারক। কিন্তু পরক্ষণে নিজের এই ফুসকথাটি এক সর্বচর চোইতপাগলের কানে দিয়েছে জ্ঞান হওয়ামাত্র সে আকাশকে আলোচ্য করল। 'লক্ষণ ভাল লয় হে একটুকুন ম্যাঘ নাই, চাঁদজ্বলা! ভুঁইক্ষ্যাতে যেটুকুন পানি আছে, রিঞ্চি রিঞ্চি কমছে...দেখেছ? আর এক সপ্তা এমুন থাকলে পরে ডাঁড়িয়ে-ডাঁড়িয়ে মরে খ্যাড় হবে...' সে ধানগাছগুলিনের কথা বলতে লাগল 'ডিপটিউবেল...হুঁ, দেখেঞে লিও, সুময়কালে বুলবে রিঞ্জিল খারাপ...' কৃষি সমস্যাকে সে বিশালতা দিচ্ছিল, যেহেতু মুখ ফসকে একটি গোপন খুশি ছিটকে গেছে, যা ভাকদের কানে গেলে পরমাণুবোমা হবে।

থত্‌পত্‌ থত্‌পত্‌ এমত আওয়াজ করে সিক্তবসনা ফিরে এল। যতক্ষণ সে নিচের ঘরের তালা খুলে ঢুকে কাপড় বদলাচ্ছিল অন্ধকারে ততক্ষণ পুরুষদুটি শালীনতাবশে স্তব্ধ ছিল। ভিজে কাপড়টিকে

মোহরা খাতুন উঠোনের তারে জ্যোৎস্নায় মেলে দিতে বেরুলে তার পুরুষ তারস্বরে বলল, 'মুড়ি দ্যাও, গুড় দ্যাও..., দুজনকার প্যাটজ্বলা, জান?'

কাপড় মেলতে মেলতে মোহরা খাতুন ঘুরল। পরিহাসে বলল, 'বিহা কল্লে ভাসুর? ওম্মা গো! ইটো কী রকম কথা!'

চোইত পাগল জিভ কেটে 'আ ছি ছি ছি' করলে নেয়ামত পূর্ববৎ বায়ুকণ্ঠে বলে উঠল, 'তুমার উতর-পুর দিশে নাই, লয়কে হয় করো ই রেতে...কথার অথ বুঝনা, বুঝদার হওদিকিন!' সে ফুসকথাটি বলার জন্য তৈরি হল।

মোহরা খাতুন শরিয়তি বিধিতে অর্ধস্নানে শুচিতা ফিরে পেয়েছে, সে শুচিতাহেতু মুক্তমনা, বলল, 'দুজন প্যাটজ্বলা কথাটো কানে বাজে, তাই বুলি!' সে দাওয়ায় উঠল, রহস্য আঁচ করেছিল।

নেয়ামত সোনারুকে তর্জনীতে খোঁচা মারল। বরং ফুসকথাটি সোনারুই বলুক। সুতরাং সোনারু সাংকেতিকে বলতে থাকল, 'লেংড়িভেংড়ি বিটিটো বানভাসা..., থল নাই...ঘুড়া হঞেছি গো! ...ছান্তি চেহেঞছিল, অথচ হায় হায় হায়. .তার জানমারি হবে। ...দিনমান প্যাটজ্বলা...মা-জনুনীও বোলে থল নাই, চোখের ছামুতে বিটির জানমারি হবে...'

এপর্যন্ত শুনেই মোহরা খাতুন শ্বাস ছাড়ল। 'কতি সে?' একটু পরে পুনঃ পুনঃ বলল, 'শুনেছি, শুনেছি!...' তার শোনাজানায় কিছু দুঃখ ছিল। 'লিজের ভাইটোকে...হা খুদা, ক্যানে ইকাজ কত্তে গেল, বুঝি না!' তাকে চঞ্চল দেখাচ্ছিল।

সোনারু বিড়বিড় করছিল, 'ছান্তি চেহেঞছিল গো, ছান্তি...'

'বড়ই বুকা! দখিনডিতে ছান্তি হবে না' বলে মোহরা খাতুন ফের প্রশ্নটি তুলল, 'কতি সে?'

'ছোটআজাবাবুর ঠেঞে থল না পেঞে ঘুড়ানিমতলায়...' সোনারু নড়ে উঠল সহসা। 'বুন রে, থল দে। বিটি মামুর বাড়ি যেতে চাহেঞ! বোলে কী, ইস্টিশানে পহুঁচে দ্যাও...হায় গো, ই সোনারুর প্যাট পুড়ে, ঘুড়া হঞে হঞে ছুরতে আর একটুকুন জোর নাই...ও বুন, থল দে, আমি বাঁচি। রাতটুকুন কাল দিনটুকুন, বেশি লয় বুন রে!'

মোহরা খাতুন শ্বাস প্রশ্বাসপূর্ণ ঘোষণা করল, 'লিঞে এস।' এতে তার মরদ স্তম্ভিত পাষাণ, তারপর ঠোঁট ফাঁক করেছিল। কিন্তু আবার ঘোষণা হল, 'উঠ ভাসুর, লিঞে এস।' তখন সে স্পন্দনহীন হয়ে গেল। আর সোনারু প্রকৃত ঘোড়ার মত খিড়কিপথে বেরিয়ে গেলে স্ত্রীলোকটি উঠোনে অবতরণ করল। মৃদুস্বরে বলল, 'ছাতে লুকিন থুব আর শুনো, উয়ার কিছু হলে পরে তুমাকে কুপিঞে কাটব, হুঁ। প্রান্তিক চাষী-কাম-ক্ষেতমজুরটি এই সঙ্কটকালে কিয়ৎক্ষণ জড়ীভূত দশায় অবস্থানের পর অগত্যা মরিয়া হয়ে শুধু বলল, 'না না...'। এই শব্দে প্রতিশ্রুতি ছিল। মৃত পান্নার বিরুদ্ধে প্রতিহিংসা ছিল।...

আগাছা-পরিবৃত মেহগিনি, যার আঞ্চলিক নাম ঘোড়ানিম, এতক্ষণে তার দিকে চাঁদটি ঈষৎ তির্যক দৃষ্টিপাত করছিল। সেখানে ঝিমঝিম নির্জনতার ঘোরটি কেটে গেল সোনারুর ছটফটে আবির্ভাবে এবং নৈঃশব্দ্যও চিড় খেল, 'বিটি রি' এই পাতাখসা কণ্ঠস্বরে। কোনও সাড়া না পেয়ে সে নিশাচর চোখে গাঢ় ছায়াগুলিন দেখতে দেখতে এবং খুঁজতে খুঁজতে রেগে যাচ্ছিল। অবশেষে থমকে দাঁড়াল। মুখখানিতে বাঁকাজ্যোৎস্না অমর্ত্য সৌন্দর্য এঁকেছিল, চুনি ঘুমিয়ে পড়েছিল। কুঁকড়ে গুটিসুটি শুয়েছিল ছায়ার ভেতর, ইতিমধ্যে কখন তার মুখে জ্যোৎস্না বেঁকে এসে নামে। কোমরে দুহাত রেখে চোইতপাগল তার পায়ের কাছে দাঁড়িয়ে তাকে দেখছিল। ওই পরিমুখের প্রতিভাস তাকে ক্রমশ মুগ্ধ করায় সে ভাবছিল, কেঁদেকেটে দক্ষিণডিহি ভাসিয়ে না দিলে তার মৃত্যু অনিবার্য। এই কারবালা শোক বইয়ে দেবার মত ইউফ্রেটিশ নদী তার মানবশরীর নয়। সে নাক ঝেড়ে একটু ঝুঁকল, মর্সিয়া-সুরে ডাকল, 'বিটি, উঠ্ রি।' কিন্তু ঘুমটি গাঢ় ছিল। অগত্যা সে দুঃখিত হাসল। 'জানমারি বংশ...কেমুন ঘুমায়...' বলে আরও ঝুঁকে গেল। 'ই কী ঘুম রি...সাপঘুম ঘুমাস তু...উঠ্ উঠ্' এবার তার কথায় ভর্ৎসনা এসে মিশল। তারপর সে কৌতুকে চুল টেনে দিল।

তখন চুনি ধুড়মুড়িয়ে উঠে বসল। কয়েকমুহূর্ত পরে সে বাস্তবতা পুনরুদ্ধার করল। সে কষ্টে হাসছিল। 'চাচা...ক্যানে ঘুমালাম ভেবে পাই না...' বলে সে চুপ করল এবং খসা চুল বাঁধতে থাকল। তাকে আহ্লাদী দেখাচ্ছিল, স্টেশনের পথে তাকে নিয়ে যাওয়া হবে ভেবে।

কিন্তু সোনারু বলল, 'থল মিলেছে! মোহরা খতুন বুলালে, লিঞে এস। আয়, লিঞে যাই!'

অমনি সে ছটফটিয়ে মাথাটি এপাশে-ওপাশে এত জোরে দোলাতে থাকল, এতে চোইতপাগল হতভম্ব। চুনির জন্য লুটুন বাঁধা চুল ক্রমাগত খসে একটি হুলুস্থুলুস চিত্রায়িত, তির্যক জ্যোৎস্নাপাতে তাকে ভর ওঠা ভৈরবী দেখাচ্ছিল। তাকে সঠিকভাবে বোঝবার জন্য এবং হতচকিত রাগে সোনারু তার সামনে দুহাঁটু ভাঁজ করে মাটিতে ঠেকিয়ে ব্যাঙ-বসা বসল, কিছু চ্যালেঞ্জও ছিল। চুনি পুনঃ পুনঃ 'নাহ্' বলছে বুঝতে পেরে সে কোলাব্যাঙের গর্জনে 'থাপুড়ে...' বলে ডান হাত তুলেছিল, তারপরই হাতটি নামিয়ে নিল। প্রচণ্ড অভিমানে সে অতিকষ্টে উচ্চারণ করল, 'ক্যানে?'

চুনি বলল, 'তুমি খ্যাপা গো...'

ঢোক গিলে 'হুঁ, আমি তো খ্যাপাই বটে', বলল সোনারু। 'খ্যাপা ঘুড়া আমি। পংখিরা-জ!' এই বলে সে গম্ভীর কালো দুই নগ্ন হাত দুদিকে ছড়াল, ডানানাড়ার ভঙ্গিতে নেড়েও দিল, কিন্তু রগড়হীন, এই পক্ষসঞ্চালন, রোষ ও অভিমানে খ্যাপা-খ্যাপ্ত। কিঞ্চিৎ ছ্যারাভ্যারাও, কারণ হাত নাড়ায় দুর্বলতা প্রকট হচ্ছিল।

চুনি তার কথাটি শেষ করতে ব্যগ্র। সে গ্রাহ্য করছিল না চোইতপাগলের পক্ষিরাজ-হুংকার। বলল, 'ও চাচা, ই জানমারি মাটিতে আমি থল লিব না, বুঝনা গো! তুমি পংখিরাজ হএছ...মানুষ হও। বুঝ।'

'তার আগুতে তু বুঝদারনি হ।' অভিমানী ও ক্ষুৎকাতর পক্ষিরাজ ডানা মুড়ল। সে চ্যালেঞ্জ ছুড়ল ঘাসেঢাকা মাটিতে একটি কিলে। ঘাস শিশিরভেজা, ফলে অদ্ভুত এক অলীক শব্দ হল। 'তু বোল আমাকে, কুনঠিঞে যাবি জানমারি নাই? দ্যাখা তু...হুঁ, টেরেনে চড়ে মামুর বাড়ি যাবি' বলেই সে ট্রেনের চাকার আঞ্চলিক প্রতীকগুলিন আওড়াতে থাকল, ওঝা যেমন মন্ত্রপাঠ করে, 'টিকিটবাবুর কত টাকা টিকিটবাবুর কত টাকা...ক্যাঁথাচাপা ধোকড়চাপা...ক্যাঁথাচাপা ধোড়কচাপা...' চুনির সামনে এক অশরীরী ট্রেন চলে যাচ্ছিল। যা কোনও স্টেশনে দাঁড়ায় না এমনই ট্রেন। চোইত-পাগল এটাই চেয়েছিল। লেংড়িভেংড়ি বিটি সেটা বিশদ বুঝুক। সে অলীক এবং শ্বাসপ্রশ্বাসময় ট্রেনটিকে কিছুতেই কোনও স্টেশনে দাঁড়াতে দেবে না, কারণ সর্বত্র জানমারি। কিন্তু ততক্ষণে চুনি বুঝদারনি হয়েছে ভিন্নভাবে। কখনও অলীক ট্রেন কখনও পক্ষিরাজ ঘোড়া, জানমারি রাতের এই এক বহুরূপী জিনের হাতে সে বিপন্ন। তার চেয়ে মোহরা খাতুনকে বেছে নেওয়াই এখন প্রাথমিক উদ্ধার।

সে ফোঁপানিতে শুধু বলল, 'চল' এবং তাতে কাজ হল। কিম্ভূত প্রাণীটি ঘুরে তাকে পিঠ দিল এবং যথার্থ পক্ষিরাজের ভঙ্গিতে চাঁদ-জ্বলা মাঠের দিকে উড়ে গেল।...

## পাঁচ

প্রান্তিক চাষী-কাম-খেতমজুরের দুঃসাহসী বউটি যখন আঁধার ঘরের দরজার কাছে চুনিকে মায়ের হাতে জলদেওয়া ভাত আর কী একটা ছালুন খাওয়াচ্ছে, তখন তার 'তন-চুষা' মরদ সতর্কতায় খুব-গম্ভীর। তাই তার সোনারুর গুড়-মুড়ি চিবুনোর শব্দও মেঘগর্জন হয়ে কানে বাজে। সে ভাবছিল, 'ই শালো খ্যাপার দাঁতগুলিন ই বয়েসেও দড়!' শেষে না বলে পারল না উৎকণ্ঠাবশে, 'পানি মেখে খাও হে, মুড়ি শক্ত।' এ কথায় সোনারু কান করল না। সে প্রতিটি মুড়ির ভিন্ন ভিন্ন মধুরতা আবিষ্কারে মনস্ক। প্রাণীরা যে-ভাবে খাদ্য গ্রহণ করে, সেইমত নিষ্ঠা ছিল। ক্রমশ প্যাটজ্বলাটি যত ঘোচে, সমস্ত কিছু তত স্বাভাবিক হতে থাকে তার বোধে। সেই স্বাভাবিকতার মধ্যে একবার করে চেতনা ঝিলিক দিয়ে যায়, পান্নার বহিনের নয়, তারও একটা থল মিলেছে এভাবে—এক সাংঘাতিক জানমারি সময়ে পৃথিবীর সঙ্গে তার ছিন্ন সম্পর্ক অকল্পনীয়ভাবে পুনঃস্থাপিত। সে খুশি হয়। 'যেদিন ল্যাখা হবে জানমারি বন্ধ, সেদিন ই সোনারু বড় মুখ করেঞ এত বুলে বেড়াবে হে, ই খ্যাপা চোইতপাগলা মনুষ

এক লেংড়িভেংড়ি বিটিকে পিঠে চড়াঞে...' সহসা এই বাক্যগুলি তাকে গৌরবে হাসায়। সেই গৌরব তার মুখে দুবার খ্যা খ্যা করলে নেয়ামত বিরক্ত। 'কী খালি হাসো হে! ইটো হাসির সুময় লয়।' সে খসখসে গলায় বলল, 'রাত বেড়েঞে গেল ইদিকে। ভোরে কামে যাব...' ঘুমের গুরুত্ব বোঝাতে সে একটি নকল হাইও তুলল। সোনারু চড়া সুরের হাইটি লক্ষ্য করে মৃদুস্বরে মাত্র মন্তব্য করল, 'বারো বছর ঘুম নাই!' এই কথাটি সে গুরুত্ব দিয়ে না বললেও ক্ষীণ দুঃখ ছিল। 'বারো বছর'-এর আংশিক সত্যতাটি অবশ্য বিমূর্ত, কারণ সে সন্ধিপাগল, কিবা দিন কিবা রাত্রি হিসেবজ্ঞানহীন এবং এই পৃথিবীর সঙ্গে কবে যেন তার একটা ঘনিষ্ঠ সম্পর্ক ছিল অন্যান্য প্রাণীগুলিনের মত, এটুকুই মনে পড়ে। বাকি সবটাই তার কাছ থেকে বৃত্তাকারে দূরে সরে গেছে, যেন সে একটি বিন্দু—যা আকারহীন এবং কোনও-কোনও সময়ে সহসা কোনও দিক থেকে কী আশ্চর্য প্রক্রিয়ায় একটি কী দুটি নিবিড় স্মৃতি, জগা মেকদারের গড়া প্রতিমার সাজের একেকটি ঝিলমিলে টুকরো হয়ে তাকে—সোনারু নামক বিন্দুটিকে আকার দেয়, আর সে বিস্ময়াবিষ্ট, আতুর, বলে, 'ভালা মজা!' এ রাতে যেমন সে সিং রাজাদের বাড়ির ভেতর হাঁটতে হাঁটতে তেমনি একটুকরো স্মৃতি ফেরত পেয়েছিল। বাবার সঙ্গে খাজনা দিতে যাওয়া 'পুণ্যার' দিনে, রাজবাড়ির শোভা, এই চকিত রাঙতার কারুকার্য কয়েক মুহূর্ত। সে কিছুক্ষণের জন্য অন্যমনস্ক হয়ে রইল। ঘুমের কথায় তার এ রাতেব শোয়া, যা বস্তুত ভূপৃষ্ঠে সরীসৃপ হয়ে থাকা মাত্র, অনুষঙ্গ-নিয়মে চিন্তায় এসেছিল। 'ছাতে লুকিন থুবো' বলেছিল মোহরা খাতুন, স্মরণ হয়। তাহলে কি এরা মাগ-মরদে এই দাওয়ায় শোবে, এই চিন্তা চোইত-পাগলের। রাতের পর রাত যেখানে-সেখানে শুয়ে কাটানো তার মত খালি-গা মানুষের চামড়াকে গণ্ডার করেছে। সে নিজের চামড়া সম্পর্কে বলে থাকে, 'ই শালা বড়ই গণ্ডার বটে হে!' ফলে মশাগুলিন তার ক্ষেত্রে এত ব্যর্থ যে সে এ কথাও অহঙ্কারে ঘোষণা করে, 'ই খ্যাপা এক মশামারা বাবু হে!' বহু বছর আগের ম্যালেরিয়া কন্ট্রোলের বাবুদের সম্পর্কে তার এই বিশ্বাস ছিল।

আঁধার ঘরের দরজার কাছে তখন ফিসফিসিয়ে ফুসকথা চলছিল। নেয়ামতের এক কান সেদিকেও। তার সাহসউলি বউ বলছিল, 'ই কাজ তু ক্যানে কত্তে গেলি রি', তখন চুনি প্রশ্বাসময় কান্নায় জবাব দিচ্ছিল, 'দুখে...কিছু বুঝিনি...আমার ভাইটোর জানমারি নিজের হাতে কচ্ছি ভাবিনি গো!' এই জবাবে জিভ চুকচুক করে ব্যথিতা মোহরার মন্তব্য, 'তু বড় বুকা রি! কিন্তুক সে-খবর নামুপাড়ায় যায় কী করে...ই তো আরও বড় ধন্দ', শোনামাত্র তার 'তন-চুষা' মরদটি গোয়েন্দার প্রত্যুৎপন্নমতিত্বে বলে ওঠে, 'কেহু দেখেঞে ছিল...লিচ্চয় দেখেঞেছিল' এবং বুঝদারনি বউটি দ্রুত হিসহিসিয়ে ওঠে, 'কাজিরুন! তাইলে পরে হারামজাদি কাজিরুন!' এ কথায় তার মরদও সায় দেয়, কারণ তার সঙ্গে সঙ্গে মনে পড়ে পান্নাদের বাড়ির উঠোনে কাজিরুনের সবিলাপ বিবরণ 'শহিদে কারবালা' পুঁথিপাঠের সুরে। সে নিজের বিস্মৃতিকে ধিক্কার দিতে দিতে বলে, 'ভুলা মুন আমার...তাইতো বটে...' এবং তার বউ ঘৃণায় বাঁকা প্রথাসিদ্ধ কথাটি উচ্চারণ করে, 'উ মাগি বড়ই তাঁতিন...খালি মাকুচালাচালি স্বভাব।' তারপর চুনিকে জল খাইয়ে আঁচলে তার ঠোঁট মুছিয়ে দিতে দিতে বাইরের জ্যোৎস্নাধোয়া পৃথিবীর তাবৎ মানুষজনকে বুঝদার করার ভঙ্গিতে ঘোষণা করল, 'খুদার গজব...হাতে-হাতে দেখিয়ে দিলে। নিজামের বাঁশের বুনে উয়ার ছাগলটো ছ্যারাভ্যারা হল।'

চোইত-পাগলেরও খাওয়া শেষ। তার অন্যমনস্কতা চিড় খেয়েছিল। এতক্ষণে। সে 'কী কী' করে উঠলে নেয়ামত রেগে গেল। 'ছাগল হে, ছাগল! সব কথায় খালি...' সে আবার বড় একটি হাই তুলল। মাগের তন-চুষা পুরুষ, শক্ত কথা বলতে পারে না কাউকে। এই হাইও আপদ-খ্যাদানোর প্রতীক।

চুনিকে কাঁধে ধরে দাওয়ায় আনছিল মোহরা খাতুন, দাওয়ায় জ্যোৎস্নারাতের ছায়া। স্বামীর কথার ঢঙে বিরক্ত, বলল, 'ভাসুরকে বুঝিঞে না দিলে কী বুঝবে...হারুন হারামিরা নিজামের বাড়ি দিঞে ঢুকেছিল...পালাবার সুময় বাঁশের বুনে বোম ফাটালে আর তাঁতিন মাগি মাকুচালানির ছাগলটো সেখানে...আহা রে অবলা জীব! কার পাপে কে জ্বলে যায়! খুদা গজব দেয় বটে, তবে খুদা কানা গো, বড়ই কানা!'

তখনই চোইত-পাগলের মাথায় লাঠির বাড়ি, এভাবে মাথায় হাত পড়ে। সে ছাগলটিকে খুঁটি খুলে তাড়া করেছিল হনুমান-শেয়াল-বাঘ এইসব বিবিধ প্রাণীর ভয়াবহ ভঙ্গিতে এবং ভীত ছাগলটি কীভাবে পালিয়ে যাচ্ছিল, ঘটনাটি আদ্যোপান্ত স্মরণ হয়। সে ফোঁস ফোঁস করে নাক ঝাড়ছিল। সে নিজেও একটি জানমারির কারণ হয়েছে, কনফেসনের প্রথায় সেকথা বলতে লজ্জা করে। কিন্তু নেয়ামতই অবশেষে একটা ব্যাখ্যা দিল, 'ভাই রে! ঘরে আগুন লাগলে কত লিদুষির জান যায়, ভাবোদিকিনি একবার! আর ই তো জানমারির কাল। বেরৎ আগুন হে! আরও কত জান যাবে...সড়কে হাজার পুলিশ! ভাবছি, পান্নায় লাস ফেরত এলে কী হয়—কত জান যায়!'

'মাকুচালানির জানটা আগে যাক।' কোঠাঘরে ছাদে ওঠার মাটির সিঁড়ির ধাপে গিয়ে চাপা গর্জাল মোহরা খাতুন। 'ভাকাদের কাছে খবর হয় না ক্যানে এখনও? ইয়াদের বুদ্দি নাই,...গুঁয়ার...বুকা! শুনি, ভাকার নাকি পিস্তোল আছে...আমদ্দা!' কথায় এমন তাপ, যেন এখনই সে গিয়ে ভাকাদের এই প্রকৃত তথ্যটি জানাবে। পিস্তলটির নামে কিরে দেবে।

সিঁড়ির ওপরদিকে লম্প জ্বলছিল। সেই আলোয় বউয়ের মুখের হিংস্রতা দেখে কী কারণে খুশি তার মরদ। 'ভাবছ বুকা, বুকা লয়। এতক্ষণ কাজিরুনকে ফিনিস করেছে...হিঁ হিঁ...' সে অদ্ভুত শব্দে হাসতে লাগল।

তার বউ এই হাসিতে অধিক রেগে গেল। 'হাসি কিসের?...ভাসুরকে উঠেঞে বিছানা করেঞে দ্যাও।'

হুকুমটি অমান্য করা দুঃসাধ্য নেয়ামতের। সে বিব্রত। কিন্তু মুশকিল-আসান-গলায় চোইত-পাগল বলে উঠল, 'নাহ্!' সে সবেগে উঠল এবং নেয়ামত কিছু বলার আগেই বেরিয়ে গেল। তাকে জ্যোৎস্নায় হনুমান বোধ হচ্ছিল। কয়েকমুহূর্ত বিমূঢ়, পরে স্বস্তিতে খুশি নেয়ামত সদর দরজা বন্ধ করতে গিয়ে উঁকি মেরে দেখল, সোনারু আদাড় ভেঙে ঘন চকবন্দি বাড়িগুলিনের ভেতর কোনও এক রন্ধ্রে, যা গলিপথও নয়—নিতান্ত দুটি বাড়ির মধ্যসীমানায় চাল-চোয়ানো বৃষ্টিধারাবাহী নালা, প্রাক্তন মুর্গিচোর শেয়ালগুলিনের মত ঢুকে গেল, ওইখানে জ্যোৎস্না যথেষ্ট ছিল। নেয়ামত উঠোনে এসে খি খি হাস্যে ছাদে বউয়ের উদ্দেশে বলতে বাধ্য হল, 'শালো খ্যাপা...খ্যাপা আর বুলব কাকে? এই হুঁশ এই বেহুঁশ! খালি বোলে, ভালা মজা! ভালা মজা!...উ লিজেই এক ভালা মজা হে! পালিঞে গেল ক্যানে, বুঝি না।'

ছাদের ঘর থেকে আকাশবাণী ঘোষিত হল, 'তুমি নামুতে বিছানা করে শও। ক্যানে কী, রাত খারাপ।...' ঘরে কুলুপ এঁটেঞে ছুড়ান (চাবি) আমাকে দিঞে যাও।'

শোনামাত্র মরদটি দুঃখিত। সে বউ ছাড়া শুতে পারে না। মনে মনে অবশেষে লেংড়িভেংড়ি মেয়েটাকেই একশ গাল দিতে দিতে বউয়ের হুকুম তামিল করছিল। তারপর চাবি দিতে গিয়ে আবার মরিয়া হয়ে বলবে ভাবল, তুমি ঘরে সাপ ঢোকালে, জানমারি বংশের মেয়েকে থল দিলে, দেখবে তোমারই সাধের সংসার ছ্যারাভারা হবে—যদি না হয়, আমি বেজন্মাই বটে!

কিন্তু এমন কঠিন কথা কিছুতেই বলতে পারল না। ছাদের ঘরের দরজার সামনে লম্পটি জ্বলছিল। সেই আলোয় বিছানায় শোয়া তার স্তনবতী বাঁজা বউয়েব দুই স্তনের মাঝখানে জানমারিবংশজাত সাবিনী মেয়ে প্রকৃতই 'তন-চুষা' কন্যার মত মুখ গুঁজেছে, পিঠ কাঁপছে শব্দহীন কান্নায় এবং সেই পিঠে মায়ের হাতের ঘুমপাড়ানি মৃদু-মৃদু থাপ্পড়। আরও আশ্চর্য ঘটনা, হাত বাড়িয়ে যখন ছুড়ানটি নিল, তখন মোহরার দুটি চোখ ভিজে ছিল। দ্রুত ফুঁয়ে লম্প নিভলে এই দৃশ্যের সত্যাসত্য বুঝতে নাপারা প্রান্তিক চাষী-কাম-খেতমজুরটি সিঁড়ি বেয়ে নামার সময় আছাড় খেল অন্ধকারে। অথচ সিঁড়িটি অভ্যাসে তার যথাযথ চেনা। আপৎকালেও অন্ধকারে নিচে নামতে কখনও পা টলে আছাড় খায়নি। আছাড় খেয়ে সে বিড়বিড় করছিল, 'এক শালো খ্যাপা!...ই শালীও এক খেপি। মরুক। জ্বলুক। পুড়ুক।' মশারির ভেতর চিত হয়ে শুয়ে সে তারিয়ে-তারিয়ে দেখছিল, এই বাড়িটা জ্বলছে এবং সে ফাকির হয়ে দুনিয়াদারি ছেড়ে চলে যাচ্ছে, হাতে বেরৎ লোহার চিমটে, গলায় রঙিন পাথরের মালা, পরনে কালো আলখেল্লা, আশ্বিনেব সবুজ ধানক্ষেত পুড়ে কালো হয়ে পড়ে আছে তার দুধারে।

তারপরই সে নড়ে উঠে শক্ত হল এবং পাশের ভল্লটি চেপে ধরল। অনুচ্চারিত বাক্যে ফোঁস করল, 'নাহ্! নাহ! জান যায় তো লড়েই যাক্'। এইগুলিন তার মরিয়া শপথবাক্য, পারিশেষে তাকে শান্তি দিল এবং তখন তারও দুই চোখ ভিজে গিয়েছিল।...

ততক্ষণে চোইত-পাগলা তিনবার 'তু কে রে, তু কে রে' জানমারি রাতগুলিনের রীতিসিদ্ধ এই চমক-হুঙ্কার শুনেছে এবং প্রতিবারই সাড়া দিয়েছে, 'ই সোনারু হে, খ্যাপা, বড় ই খ্যাপা'—যা সে নিজের আইডেনটিটি কার্ড হিসেবে ব্যবহার করে থাকে যে-কোনও চ্যালেঞ্জের মুখে। উত্তর-পশ্চিমরাঢ়ের কঠিন মাটিতে ঘরগুলিন ঠাসাঠাসি। বিশেষ কথা, শরৎকালীন চন্দ্রালোকে তাদের পোড়ো ও রহস্যময় দেখায়। কুকুরগুলিনও সেই রহস্যকে শনাক্ত করতে পারে। বার বার তারা গর্জন করে বস্তুত রহস্যকেই শাসায় এবং সোনারুকে দেখলে তো কথাই নেই, কারণ এই দ্বিপদ মূর্তিটি দিনরাত্রি সর্বকালের রহস্য চতুষ্পদগুলিনের কাছে। কিন্তু সোনারুকে তারা ভয়ও পায়। সেও চতুষ্পদ হয়ে, যেভাবে কাজিরুনের হতভাগিনী ছাগলটিকে ভীত করেছিল, বিকট অঙ্গভঙ্গিতে তাদের মোকাবিলা করে। এরাতে সে তাদের গ্রাহ্য করছিল না। তার লক্ষ্য ছিল কাজিরুন। চতুষ্পদগুলিন কিছুদূর তাকে যথেচ্ছ শাসিয়ে সদর রাস্তায় থেমে গিয়েছিল, সেখানে জ্যোৎস্না ছিল, তারা সোনারুর আরেক রন্ধ্রে নিপাত্তা হওয়া দেখে সেখানে জড় হয়ে সেইদিকে মুখ করে রিলেপ্রথায় শাসাচ্ছিল, ক্রমে কণ্ঠস্বরের বেগ ক্লান্তিতে কমেও আসছিল। সেই সময় থানার মেজবাবু জনাকতক বন্দুকবাজ সেপাইসহ দরগাতলার নোম্যানসল্যান্ডের টহলদারের রিইনফোর্সমেন্ট কাজে এসে পড়েন এবং প্রাণীগুলিন তাঁর মুখে 'হালার কুত্তা' শোনামাত্র উল্টোদিকের কয়েকটি ছায়াসঙ্কুল রন্ধ্রে লুকিয়ে যায়।

সোনারু তখন আকন্দ কালকাসুন্দের জমাট নিচু জঙ্গলটুকু পেরিয়ে কাজিরুনের কুঁড়েঘরটির সামনে গুঁড়ি মেরে বসেছে। একদা উঠোনঘেরা মাটির পাঁচিল ছিল মনে পড়ে। পাঁচিল ঢিবি হয়ে গেছে। ডানদিকে ফুলকুঁড়িদের ঘর, যে পড়নবাজ মেয়ে। বাঁয়ে তার চাচার ঘর। দুপাশের দুটি ঘরই আব্রুঘেরা, সে আব্রু বেড়া দিয়ে তৈরি মাত্র। বেড়াগুলিন তালপাতা, কোঙ্গাপাতা, আর খেজুরপাতার ঘনসন্নিবেশ। মাঝখানে বিধবার আব্রুহীন কুঁড়েঘরটির দিকে জীবনে এই প্রথম দয়ার্দ্র অবলোকন করছিল সোনারু। এপাড়ার মৌলবিসায়েবের মুখের 'দেল ফেটে যায়, দেল ফেটে যায়' বিলাপ তার মুখ দিয়ে বেরুতে চাইছিল। হুঁ, পাড়াকুঁদুলি আর মাকুচালাচালি স্বভাব বটে মেয়েটার, তার জানমারি বহু বছর ধরে কাম্যও ছিল চোইত-পাগলের, কিন্তু আজ রাতে সে নিজের কাছে প্রতিশ্রুতিবদ্ধ, এবং সহসা তার মনে পড়ে যায়, এই মেয়েটাই কবে কোন যুগে, বিধবা হওয়ার পর কোনও এক সময়ে, হুঁ...জনহীন দুপুরবেলায়, তখন গ্রীষ্মকাল এবং লু হাওয়া বইছিল, হানিফ মোল্লার আম গাছটির তলায় হাওয়ার দাপটে খসে পড়া আম কুড়োতে গিয়ে...

সোনারু স্মৃতির ভেতর ঘুরতেই দৃশ্যটি অলৌকিক বোধ হল। একটি খসে পড়া ডাঁসা আমের ওপর একইসঙ্গে দুটি হাত...

কেউ ছিল না সেখানে, কেউ না। 'তুমার থল নাই, আমার একটুকুন আছে। থল দিতে চাহিঞ্,...তো তুমার কথাটো কী, শুনি!' তারপর মুখে আঁচলচাপা হাসি। তখনও কাজিরুনকে যৌবন ছেড়ে যায়নি। আর সোনারুও ছিল খাটিয়ে মরদ। যার বাড়ি খাটে, তার বাড়ি শোয়। বাপ ভিটেখানি তোরাব মিয়ার কাছে বন্ধক রেখে কবরে শুতে যায়। সেই ভিটেয় মিয়াসায়েবের মুদির দোকান হয়। দোকানটির সামনে দিয়ে যেতে সোনারু হঠাৎ থমকে দাঁড়িয়ে ভেংচি কেটেছে, যথারীতি মৈথুনমুদ্রা প্রয়োগে হেনস্তা না করে ছাড়েনি এবং চোখে পড়লে মিয়া ব্যাটাদের লেলিয়ে দিয়েছেন। একবার সোনারুকে সারাদিন গাছে বেঁধে রেখেছিল।...

'বোলো, তুমার কথাটো কী, শুনি!'

'এই লে!' কী দুর্জ্ঞেয় হঠকারিতায়, কিংবা ভয় পেয়ে, সোনারু আমটি ছুঁড়ে ফেলে চলে গিয়েছিল। ডাইনি, কুঁদুলি তো বটেই, 'ভাতারখাকি', 'প্যাট-পোড়ানি'—যে মেয়ে ব্যভিচার-নেশায় ডিম্বকোষদুটিকে কাপাসের শেকড় বেটে খেয়ে জ্বালিয়ে দিয়েছে, এইসব বদনামই কি সোনারুকে

সরিয়ে দিয়েছিল নির্জন দুপুরে হানিফ মোল্লার আমতলা থেকে? পরে কিন্তু কতবার দূরে বা আড়াল থেকে কাজিরুনের দিকে লক্ষ্য রাখত, কষ্টিপাথরে সোনাকষার সময় পাঁচু স্বর্ণকারের মুখে যে বিশ্বাস-অবিশ্বাসময় ভাব ফুটতে দেখেছে, সেই ভাব তার মুখেও ফুটে উঠত। ভাবত, কী করবে? নিজেকে জিজ্ঞেস করত, 'মনা রে মনা! তু ঠিক করে দে।' মনা-শালাও যেন বাপের ভিটের মত কোন মিয়ার তমসুক খতে বাঁধা। আর এই আড়িপেতে কাজিরুনকে লক্ষ্য করা থেকেই প্রথম কাজিয়া বাধে।

সেই গ্রীষ্মের দুপুর, লু হাওয়া, মোল্লার আমগাছটি, খসেপড়া আমে সোনারুর হাতের ওপর কাজিরুনের হাত, মেয়েলি হাসি এবং জীবনে সেই প্রথম পুরুষ হাতের ওপর নারীর হাত।

চোইত-পাগলা অনুচ্চস্বরে শুধু বলল, 'ভালা মজা!' কৌতুক ও দুঃখমিশ্রিত। সঙ্গে একটি ওজনদার শ্বাস ছিল।

সে গুঁড়ি মেরে উঠোন পেরিয়ে গেলে অপ্রশস্ত দাওয়াটি চোখে পড়ল, ছায়া ঢাকা। নিশাচর চোখে দাওয়াটি শূন্য দেখল সে। দাওয়ায় তেমনি গুঁড়ি মেরে উঠে সে ফিসফিসিয়ে ডাকল, 'কাজিরুন! কাজিরুন!' এই ডাকে গাঢ় ব্যাকুলতা ছিল। প্রতি মুহূর্তে সে বন্ধ ঘরের ভেতর থেকে একটি কাজিয়ার হুংকার আশা করছিল এবং সেজন্য তৈরিও ছিল। কিন্তু কোনও সাড়া এল না। তখন সে বাঁশবাতার কপাটটি ঠেলতে গেল, টোকা দিল না যেহেতু দুধারে কাজিরুনের দুই দেবরের বাড়ি এবং জোরালো 'তু কে রে, তু কে রে' সম্ভাবনা, পরিণামে এই জানমারি রাতে জঘন্য খিটকেলেরও আশঙ্কা। সে খুব অবাক হয়ে দেখল, বাঁশবাতার কপাটের একধারে, মাঝামাঝি জায়গায়, বাঁশের চৌকাঠের সঙ্গে লোহার কড়ায় একটা তালা আটকানো!

এত রাতে কোথায় গেল কাজিরুন, বুঝতে না পেরে হতাশ সোনারু এদিক-ওদিক তাকাতে থাকল। সে আরেকটি জানমারি বন্ধ করতে এসেছে, অথচ চেষ্টাটি বৃথা হয়েছে। এতে রেগে যাচ্ছিল। এই সময় দাওয়ায় ছাগলের নাদিগুলিন, যা তার হাতে ও হাঁটুতে প্রচুর মেখে গেছে, নিশাচর চোখে প্রত্যক্ষ হল। ফলে সে আরও রাগল। তার প্যাটজ্বলাটি না থাকায় সে এখন যথেষ্ট উদ্দীপিত, কর্মক্ষম। ভাবছিল, পড়নবাজ ছুঁড়িটিকে ডেকে তার এই চাচি সম্পর্কে কিছু অকথা বলবে এবং তাতে আগুনের উত্তাপও থাকবে। তবে এখন সে কাজিরুনের প্রতি দয়ালু। তাই তার জানমারির কথাটিও তুলবে। কিন্তু ফুলকুঁড়ির বাড়ির বেড়ার কাছে নিমগাছটির তলায় সবে গিয়ে হাঁটু ভাঁজ করেছে, কালকাসুন্দর জঙ্গল ফুড়ে দুটি কালো মূর্তি বেরিয়ে এল। অমনি সে গুঁড়ির পেছনে সেঁটে গেল এবং দৃষ্টি তাক করল। মূর্তি দুটি কাজিরুনের উঠোনে পৌঁছুলে সোনারু শিউরে উঠল। দুই জানমারি! সে তাদের হিংসার ঝাঁঝও স্পষ্টত অনুভব করছিল।

'ইঃ...ই কী রে? তালাবন্ধ।'

'মাকুচালানী...ডাহিন মাগী...হাওয়ায় গন্ধ পায় হে!'

'তাই বটে। নামুপাড়ায় যেঞে ঢুকেছে, আর কতি যাবে?'

'চালে আগুন দিই...শালী বুঝুক...'

'নাহ্।'

'নাহ্, ক্যানে? ...তু...'

'ভাকা বুললে না ছোটনদার মানা? একটুকুন চেপে থাক, বুলবে না?'

'ধুস্ শালা! তাইলে এলি ক্যানে?'

'ফিনিস কত্তেই এলাম।'

'তাইলে পরে?'

'থাকলে ফিনিস করে নিমগাছে ঝুলিয়ে দিতাম। সুসাইড কেস...খি খি খি...'

'হাসিস না বে! চ, ফুলকুঁড়ির বাপকে উঠিন জিজ্ঞেসা করি...'

'ছেড়ে দে। চ, ভাকা কী বোলে, শুনি। ...আয়!'

'বিবিজি কথাটো যদি টাইমে বুলত...'

'শোকে মাথার ঠিক নাই। খ্যাল হয় নি...আমাদেরও শালা খ্যাল হয় নি,...মাকুচালানী নিজের মুখে বলেছিল...ইঃ, চান্স মিছু করেএ্র এখুন শালা কপাল চাপড়াও!' সে সত্যিই কপালে থাপ্পড় মারল। চটাস শব্দে স্তব্ধ পারিপার্শ্বিক শিহরিত। জানমারিদ্বয়কে হামাগুড়ি দিয়ে সদর রাস্তা অবধি অনুসরণ করছিল সোনারু। তাহলে যা ভেবেছিল, কাঁটায়-কাঁটায় মিলে গেল। কাজিরুনকে গলা টিপে মেরে নিমগাছটিতে ঝুলিয়ে দিত! ফের ঠাসাঠাসি বাড়িগুলিনের আনাচ-কানাচ ঘুরে আরও কয়েকবার 'তু কে রে, তু কে রে' এসবের মোকাবিলা করতে করতে চোইত-পাগল অবশেষে গহুরআলির সেই পোড়া ঘরের কাছে গিয়ে আধপোড়া পাকুড়গাছটির তলায় খটখটে মাটিতে বসে পড়ল। তারপর সহসা নিশুতি রাতের সেই জনহীন মাঠপুকুরের দিকে মুখ ঘুরিয়ে কাঁদতে থাকল। এতক্ষণে এই সুনসান নিরিবিলিতে সে কারবালা-শোকের দরজা খুলে দিয়েছিল। গাছপালা, জ্যোৎস্না, জল, পোড়ামাটি সবকিছুকে শুনিয়ে সে আর্তনাদ করছিল, 'ছান্তি...শুদু ছান্তি চাহেএ্র ই খ্যাপা, আর কিছু লয় গো বাবাসকল, মাসকল...ছান্তি-ই-ই-ই!'

তৎকালে জাতীয় মহাসড়কের সেকুলার সেক্টরে রাষ্ট্রীয় পেশী প্রদর্শনের সকল তথ্য একাদিক্রমে ছোটনের সামনে স্তূপীকৃত, যা সে শীতল চোখে দেখছিল। সে তার প্রমোদকক্ষে হুইস্কির গ্লাসে চুমুক দিয়ে তিনবার 'শালাও' উচ্চারণ করেছিল। তিনটি 'শালা'-র মধ্যবর্তী নীরবতাত্রয়ে অনুচ্চারিত বাক্যগুলিন ভানু ও আসগার সুস্পষ্ট শুনতে পায়। তারা দুর্ধর্ষ জানমারি, কিন্তু হুইস্কিবশে তখন কোমল, মাঝে মাঝে চমকে উঠেছিল, পান্না ফিনিস! পান্না বেঁচে নেই! 'পা-ন্না-আ!' ছোটন তাকিয়েছিল ভানুর দিকে, কারণ এই টানযুক্ত হাহাকারটি ছিল তারই। ভানু, যে সেদিন মায়ের মৃত্যুশোকেও পাষাণ ছিল, সহসা পান্নার জন্য এমন হাহাকার কবে! একমুহূর্ত অবাক থাকার পর ছোটনও দুহাতে গেলাসটি বুকে চেপে ধরে প্রশ্বাসময় উচ্চারণ করে, 'আমার ফাদারটা এক পাঁঠা...শালা পলিটিক্সে পেচ্ছাব...ভোট...পার্টি' সে সোজা হয়ে বসে। ভানু টেবিলে মাথা রেখেছিল। তার চুল ধরে টেনে মুখটা তুলে দেয় ছোটন। 'কাঁদবি না...কক্ষনো না...তুই মাগী যে কাঁদবি?'

এই ধিক্কারে ভানু রক্তচক্ষু। হিংস্র বলে, 'রাগে কাঁদি। জেঠু কাঁদালে...সি আর পি পর্যন্ত...' সে গর্জন করে, 'কিসের কমিউন্যাল হে? হারুনরা ফিনিস করলে পান্নাকে। কিসের কমিউন্যাল? আসগার, বুঝিয়ে দে।'

আসগার হাঁকরায়, 'ছোটনকে বুঝাও হে! উয়ার বাবার পাট্টি আছে, আমাদের নাই?...আছে।'

ছোটন চোখ বুজে দুলছিল, গেলাসটি দুহাতে ধরা, কিন্তু এখন টেবিলে, আস্তে বলে, 'তোদের নেশা হয়েছে। বাড়ি যা। সকাল-সকাল উঠবি। বডি আসবে, মিছিল-ফিছিলও হবে। সব প্রোগ্রাম ঠিক আছে। কোনও গণ্ডগোল যেন না হয়। যা!'

আসগার গেলাস শেষ করে বলে, 'পান্নার বহিনের কথাটা বুলছ না, খালি বাড়ি যা, বাড়ি যা! বাড়ি তো পড়েই আছে...যাব।' সে হুকুম শুনতে চাইছিল নেতার মুখে। তার আজ সারাক্ষণ এমন ভাব, যেন তর সইছে না, ট্রিগারে আঙুল।

'কাল ভাকার সঙ্গে কথা হবে। এখন যা।' ছোটন মূল্যবান বৈদেশিক সিগারেট ধরাল এবং ওদের - দিল। একটু হাসল সে। 'অনুকূলকাকা আর ফয়েজ...শালাদের ব্রেন মাইরি! লোক আসবে...পার্টি ফ্ল্যাগ...বড় মওকা, তাই না? শালা! পান্না তোদের না আমার? যার গেল, তার গেল! যাঃ! একলা ভাবতে দে।' সে বড় শ্বাস ছাড়ল।

অনুচর দুটি উদ্যানপথে বেরিয়ে গেল। সেখানে খিড়কির দরজার পাশে করগেট শিটের চালাঘরে দুই প্রহরী সজাগ, জাস্তু আর নাজিম। খাটিয়া আছে। মশারি আছে। ফুলের গন্ধ আছে। বোমা, রিভলভার, কুকরি এসব আছে। ছোটনের সেট-আপ সুদৃঢ় ও সুন্দর। মুক্তির দশকে সে ভাল অর্গানাইজার ছিল। অভিজ্ঞতা কাজে লাগাতে জানে। খোলা বারান্দায় দাঁড়িয়ে সে ঢুলুঢুলু চাঁদটির দিকে একবার দৃষ্টিপাত করল। সহজে তার নেশা হয় না। চাঁদটিকে দেখামাত্র হাজি সইদুরের মুণ্ডুটি তার

মনে পড়ছিল। অন্যমনস্ক ভাবছিল, কিছুদিন পরে হাজিসায়েবের মুণ্ডটিকে ট্রেতে সুন্দর সাজিয়ে সিংহ-বাড়ি, নাকি থানায়, অথবা তার জনপ্রতিনিধি বাবার কাছে ভেট পাঠালে মন্দ হয় না। এ খুবই সহজ কাজ। অথচ কেন করে না, করেনি এতদিন? 'কমিউন্যাল' হবে ভেবেই কি? ধুস শালা! কিসের 'কমিউন্যাল'?...ঠিক আছে। আগে অরু সিং। সিংহ-মুণ্ড। তারপর হাজি-মুণ্ড। সহসা পান্নার কথা স্মরণ হল। পান্না বেঁচে নেই! জীবনে তার প্রিয়তম এক জিনিস পান্না, পান্নার চেহারা, গড়ন, ঐতিহাসিক বীরের ভঙ্গিমা, একটি অনুপম ভাস্কর্য, সকলই স্মরণ হওয়ায় সে, পুলিশ-ভাষ্যে মাফিয়ালিডার এবং আঞ্চলিক টার্মে রবিনহুড বা রবিনহুদ, পঁয়তিরিশ বছর বয়সী শুভ্রাংশু, এতক্ষণে নিঃশব্দে কেঁদে ফেলল। এই জানমারি রাতে কান্নাগুলির ব্যর্থ হিংসাব, নাকি বস্তুত মানবিক, যারা-যারা যেখানে-সেখানে ক্রন্দনরত, কেউ সঠিক বুঝতে পারছিল না। শুধু এটুকুই বোধগম্য ছিল যে, তারা সকলেই একটি করুণ ও অসহায় হত্যাকাণ্ডের শোকে দীর্ণ।

'শোবে, না কী?' পেছনে এই মৃদু প্রশ্ন শুনে সে ঘোরে এবং স্মিতাকে দেখতে পায় দরজার কাছে, কপাটে একটি শিথিল হাত। সদর শহর থেকে সামান্য প্রেমাত্মক ঘটনার পর কিডন্যাপ করে আনা, পরে বিচক্ষণ জনপ্রতিনিধির হস্তক্ষেপে রফা হয়েছিল, এমন বউকে অবশ্যই প্রচুর নিখাদ ভালবাসে ছোটন। 'এস' বলে পুনঃ ডাকতেই সে বশীভূত হয়। ঘরে নীলাভ বাতি জ্বলছিল, আজ রাত্রে দক্ষিণডিহিতে লোডশেডিং হবে না, সেই অল্প অস্বাভাবিক আলোয় দুর্ধর্ষ বীর স্বামীর ভিজে চোখ ও গাল দেখে বউয়ের অবিশ্বাস্য লাগছিল। এই প্রথম সে আবিষ্কার করেছিল, ও কাঁদে! স্বামীর বীরত্বে বউদের গৌরব স্বাভাবিক। খুনির বউও ব্যতিক্রম নয়, যদিও মুখে বলতে পারে, আহা! কেন যে এসব...এটুকুই। অবশ্য এর বেশি এগিয়ে লাভ হয় না। স্মিতা জানে, সে মেয়ে এবং পুরুষজনেরা অপ্রতিরোধ্য। ফলে সে মেনে নেয়, নিয়েছে এই সাত বছর ধরে সমস্ত কিছু, একবার মাতাল হাতের একটি থাপ্পড়ও, যদিও ক্ষীণ অভিসম্পাত দিয়েছিল, 'হাত খসে যাবে!' ক্রমশ সে বুঝেছিল, অভিসম্পাত কিংবদন্তিমাত্র। কিন্তু এসময়ে চকিত ধারণা হয়, পান্নার মৃত্যুকে সত্যিই একটি হাত খসে যাওয়া বলা চলে এবং তার বীর স্বামী আজ দুপুর থেকে কতবার বলেছে, 'আমার একটা হাত কাটা গেল!' তারপর সব দরজা বন্ধ করে দিয়ে যখন সে আলো নিভিয়ে পাশে শুল, কেন কে জানে স্মিতার ধারণা হল, পাশে একটি শীতল চন্দ্রবোড়া নিয়ে রাতের পর রাত কাটিয়েছে। তিন বছরের কন্যা কাত হয়ে ঘুমোচ্ছিল। সে তাকে বুকের কাছে টেনে নিল। বিশেষ কথা, এই কন্যার অন্নপ্রাশনে তৎকালীন দারোগাবাবু একটি স্বর্ণহার ভেট দিয়েছিলেন। হারটির প্রতি ঘৃণাবশে স্মিতা মেয়েকে পরায় না। ছোটন লক্ষ্য করে না। তার লক্ষ্যপথে অনেক বড় জিনিস আছে। আর প্রকৃতপক্ষে সে তো দক্ষিণডিহি ঐতিহাসিক পরগণার বে-সরকারি শাসকই। দুর্ধর্ষ ডিহিদার।

স্বামীর কান্নাটি দেখার পর স্মিতার বুকের ভেতরটা এরাতে ঠাণ্ডাহিম। সাত বছর নীরব আত্মসমর্পণের পর এমন একটা মুহূর্তে সে পৌঁছেছে, যখন অবশেষে আবিষ্কৃত হল, আশ্চর্য! সে কেন ঘৃণা করছে না ওকে, শীতল হিংস্র সরীসৃপটিকে? ওই কান্না কিসের সে বুঝেছে। মানুষ মমতার কারণেই কি শুধু কাঁদে? ব্যর্থতা, ক্রোধ, মৃত্যুভয়ও কাঁদায়। পান্নার মৃত্যুর খবর পেয়ে স্মিতা কিছুক্ষণ স্তম্ভিত ছিল। তার বিশ্বাস হয়নি, পান্না হোসেনকে কেউ মারতে পারে। পরে একটু দুঃখ হয়েছিল মাত্র, নিছক অতিপরিচিত কেউ খুন হলে যে ভয়মিশ্রিত দুঃখের উদ্রেক হয়, তার বেশি নয়। সে তার স্বামীর এই অনুচরদের সহ্য করতে পারে না। তার ধারণা, এরাই ওকে নষ্ট করেছে, নতুবা অনেক ভাল জিনিসও ওর মধ্যে ছিল, এখনও আছে। রবিনহুডি দানখয়রাতগুলিন প্রথম প্রথম বোকামি মনে হত, পরে ভাবত এগুলিন গুণ এবং মানবিক। কল্পনা করত, স্বামীর নিজস্ব যে-বৃত্তটি আছে, তার বাইরে অবস্থান তার। শাশুড়ি শহরে চলে যাওয়ার পর সেই বৃত্তে চমৎকার কারুকার্যে একটি সংসার গড়ে তুলেছে সে। এটি তার নিজস্ব বৃত্ত। এখানে সে তার গর্ভজাত সুন্দর প্রাণীটিকে নিয়ে যেন বা সুখী। অথচ হঠাৎ-হঠাৎ টের পায় এই নিজস্ব বৃত্তটি আরেক বিপজ্জনক বৃত্তের অন্তর্বর্তী, যেটি তার স্বামীর। তখনই সুখের তলায় কাঁটা ফোটে; অসহ্য লাগে। রিটায়ার্ড স্কুলশিক্ষক বাবা বার দুই এসেছিলেন,

শেষবার ঝুমার অন্নপ্রাশনে, মা একবারও না, দাদারা তো কেউই না। না চিঠি, না কিছু! সে এত একা! ঝুমা না জন্মালে সে গায়ে পেট্রল মেখে পুড়ে মরত। তার কোনও দোষ নেই, অথচ সে দোষী। পৃথিবী সত্যিই অর্থহীন, উদ্দেশ্যহীন এবং কেন যে মানুষ এখানে জন্মায়! স্মিতা শিশুটিকে বুকে চেপে মানবজন্মের উদ্দেশ্য চুঁড়তে চেষ্টা করছিল।...

তখন গহরআলির পোড়া ঘরের কাছে চোইত-পাগলের কান্নাটি গানে রূপান্তরিত এবং সে চিড় খাওয়া গলায় প্রচণ্ড স্তব্ধতাকেই আক্রোশে আক্রমণ করেছিল, 'পালা রে পালা রে পাখি/দ্যাশে এল পাখমারা'...প্রকৃতপক্ষে আধপোড়া পাকুড়তলায় ন্যাড়া অসমতল মাটিটি তার শয়নযোগ্য মনে হয়নি। সেকারণে গা তুলেছিল সেখান থেকে এবং প্যাটজ্বলা ভাবটি না থাকলেও ক্লান্তি ছিল। পা ফেলেই বুঝতে পারছিল মাটি তার ঠ্যাঙ ধরে টানছে। টলমলো কয়েকপা হেঁটে গানটি দুকলি গেয়ে একবার থেমে মাটির দিকে নিষ্ঠুর দৃষ্টিপাত করেছিল, বলেছিল, 'আমি মাটিকাটা মুনিশ, তু জানিস?' এটি শাসানি এবং পুনঃ ঘোর স্তব্ধতা অনুভূত হওয়ায় সে গানটিকে সঙ্গী করেছিল, 'পালা রে পালা রে পাখি...' আর এইসময় দুই ছায়ামূর্তি তার সামনে এগিয়ে আসতে দ্যাখে, তবু গান থামায় না। কাজিরুনের বাড়িতে দেখা সেই জানমারিদ্বয় নিশ্চিত এবার তাকেই গাছে ঝোলাতে আসছে ভেবে সে সিদ্ধান্ত করে ফেলে, গানটি গাইতে গাইতেই মরবে এবং সুরকে আরও করুণ করতে থাকে। কিন্তু জানমারিদ্বয় তার সামনে এসে খ্যা খ্যা করে, 'শালো খ্যাপার মরণ নাই হে...এত রেতে গান গাহে!' কথাটি আসগারের।

চেনামাত্র সোনারু 'মা দুগ্গার চালির ছামুতে' নাচার ইসলামি অভিযোগ নিশ্চিত মৃত্যুর আগে প্রচণ্ড দৃষ্টান্তস্বরূপ এবং জ্যান্ত প্রমাণ হিসেবে দাখিল করতে চাইল, 'মরি, তো লেচেই মরি...মা দুগ্গার চালি ছামুতে নাই থাক্' এই সংকল্পে। সে হাত ঘুরিয়ে ও কোমর দুলিয়ে প্রাচীন গন্ধর্ব হয়। এতে জানমারিদ্বয়ের খ্যা খ্যা খি খি বৃদ্ধি পায়, বস্তুত বৃহৎ সন্তাপ ও ব্যর্থতার পর তারা রিলিফ চেয়েছিল। বিতর্কিত ঘাসজমিটিতে, যেখানে কাজিরুনের ছাগলটি বাঁধা ছিল, ঢুলুঢুলু জ্যোৎস্নায় ঘটনাটি ক্রমে উপভোগ্য হওয়ায় ভানু তালবাদ্য মৃদু ধ্বনিত করে, আমোদগেঁড়েমি এমন পরিবেশ ছাড়া তার মত বি কম পড়া যুবকের পক্ষে অশোভন হত এবং সে ঠাণ্ডাহিম জানমারিস্বভাবী তো বটেই। সহসা সোনারু ধুপুস করে শিশিরভেজা ঘাসে বসে পড়ে। 'ছরত চলে না হে, ঘুড়া...' বলেই সামলে নেয়। ভানু বলে, 'যাঃ শালা! ঘুড়া! ঘুড়া কী রে?' কথার কথা। তবু বিজ্ঞ চোইত-পাগল সতর্কতায় আড়ষ্ট হেসে বলে, 'ই পংখিরাজ রে বাপ! রেতের পংখিরাজ!' তাই শুনে ভানু বলে, 'তাহলে থামলি কেন, বাবা?'

'ড্যানা ভাঙ্গা।' সোনারু হাসবার চেষ্টায় সরু দাঁতগুলিন বের করে। জ্যোৎস্নার ঝিকিমিকিতে তার সন্ন্যাসী-মুখ রহস্যসঙ্কুল দেখায়। আসগার সঙ্গীর হাত ধরে টেনেছিল। সঙ্গী নড়ে না দেখে সে বিরক্ত হয়ে বলে, 'সকাল-সকাল উঠতে হবে।' এটি স্মরণ করিয়ে দেওয়া বাক্য এবং এতে এমন আভাসও নিহিত ছিল যে, তাকে আর এগিয়ে দেওয়ার দরকার হবে না। ভানু গোলাপি মাতাল। তার দৃষ্টি ঘাসের ওপর চোইত-পাগলের দিকে, আমোদটি পুরো লুঠতে ইচ্ছে করছিল। তাই আসগার রাগ করে চলে গেলেও সে দাঁড়িয়ে থাকে। পোড়া বাড়িটির ওপাশে দুটি বাড়ি পেরুলেই আসগারদের বাড়ি, পরিবার। ভানু বলে, 'অ্যাই পক্ষিরাজের বাচ্চা! আয়, নাচি।'

'বাপ রে!' সোনারু করুণ সম্ভাষণ করল। 'তু পঢ়নবাজ ছেল্যা, বাপ! ছরত চলে কী চলে না...' সে একটা ব্যাখ্যা দিতে চাইছিল। 'আর কথা কী, ই জানমারি রেতে কী লাচন লাচি? ..লাচি কী হায় হোসেন হায় হোসেন মাতম করি...ওরে! মা দুগ্গার চালির ছামুতে লাচব, তখুন দেখিস...বড় দুখ।' সে দুই হাত নিজের বুকে রাখে।

তারপর সে অবাক হয়ে গেল। যার বাবা রাজবাড়িতে এক খাঁড়ায় একশ আটটি পাঁঠার মুণ্ড কাটত, সে পঢ়নবাজ, অদূরে মাঠে ইরিগেশন সেন্টারে পাম্পযন্ত্র চালায়, জলোচ্ছ্বাসে ভূমি শস্যশালিনী হয় তার হাতে! এই রাতে সে কোমর দুলিয়ে নাচে! এই জানমারি রাতের বিভীষিকায় নাচটি পরস্পরবিরোধী মনে হয় চোইত-পাগলের বোধে। যে-হাত ভূমিকে শস্যবতী করে, সেই হাতটি খাঁড়াধরা হাতেরই উত্তরাধিকার, এ এক আশ্চর্য ঘটনা বটে! সে ভানুর জানমারি হাতের কাজগুলিনও

দেখেছে, আবার সেই হাতে পাম্পিং সেন্টারে সুইচটেপাও দেখেছে। কোমরদোলানি নাচের সময় সে তাই হাতদুটিকেই আকাশে লক্ষ্য করছিল। 'ওই হাত, আহা রে মানুষের হাত!' সে চিন্তা ও ধন্দে পড়ে গিয়েছিল। তারপর ভানু তার চুল খামচে, নাচতে নাচতেই, টেনে তুলে নাচের সঙ্গী করতে চাইলে সোনারু রেগে গেল। 'লাচবি যদি, দরগাতলার চটানে যেঞে লাচ্ দেখি', সে হাঁসফাঁস করছিল চুলের যন্ত্রণায়, 'নামুপাড়ায় ছামুতে যেঞে লাচ, তবে বুঝি তু বীর বটে,' বলে চুল ছাড়িয়ে নেওয়ার চেষ্টা করল। তারপর বুদ্ধি খেলেছিল, চোইত-পাগলের মস্তিষ্কে কিছু স্নায়ুকোষ অতি খর, দ্রুত ক্রিয়াশীল হয়। সে 'ছাড় বাপ্, লাচি' বললে ভানু চুল ছাড়ামাত্র পরস্পরবিরোধী হাতটিকে সহসা কামড়ে দিল।

কামড়টি জোরালো ছিল। ফলে ভানু 'আহা উহু' আর্তনাদ করে উঠেছিল এবং যখন সে জ্ঞানশূন্য ক্ষিপ্রতায় স্প্রিঙের ড্যাগারটি বের করেছে, তখন সোনারু পুনঃ পংখিরাজ ঘুড়া হয়ে মরিয়া ডানা মেলেছিল। জ্যোৎস্নায় সমস্ত কিছু এমনই তালগোল পাকানো যে ভানু কিছুক্ষণ ফণা তুলে থাকার পর শান্ত হল। এমন কী সে খিখি করতে থাকল, যদিও ডানহাতের যন্ত্রণাটি আবছা টের পাচ্ছিল।

মাঠের ইরিগেশন সেন্টারে এ রাতে সে যাবে না। বাড়ি ফেরাই উচিত মনে হয়েছিল এবং ক্রমশ দংশিত হাতে যন্ত্রণাটি, যত হাঁটে তত বাড়তে থাকে। সে সিদ্ধান্ত করল, শিগগির চোইতপাগলার শ্বাসনলী কেটে সবুজ ঘাসে, ওই বিতর্কিত ঘাসজমিটিতেই শুইয়ে রাখবে।...

এই সময় সেকুলার সেক্টারে গফুর আলির নিভৃত কক্ষে থানার ছোটবাবু 'হরর'-শীর্ষক চলচ্চিত্র দেখছিলেন। কক্ষটিতে আরও কিছু গণ্যমান্য ছিলেন, পঞ্চায়েতি দানখয়রাত ও ডেভলপমেন্টকর্মে ব্রতী পুরুষেরা, তাঁদেরও রিলিফ প্রয়োজন হয় এবং কার্যত যৌনক্রিয়াত্মক বৈদেশিক জ্যান্ত ছবিগুলিন 'হরর'-চিহ্নিত। এটি ছদ্মবেশ। ভূতপ্রেত অধ্যুষিত পোড়ো বাড়ি 'হন্টেড হাউসে' যুবক-যুবতীদের সারমেয়-মৈথুনকলা, কিংবা ক্রাইম স্টোরিতে অপরূপ ধর্ষণদৃশ্য, 'বুভুক্ষু তৃতীয় বিশ্বের নিঃসাড় শরীরে ইঞ্জেকশন' হাফিজুল যেমত ব্যাখ্যা করেন, হাজার-হাজার দক্ষিণডিহির পুরুষ-চক্ষুগুলিন নিষ্পলক করে এবং ছোটবাবু যখন বেরুচ্ছিলেন, তখনও তাঁর চক্ষু নিষ্পলক ছিল। কয়েক পা এগিয়ে ডাইনে নবনির্মিত একটি মন্দিরের সামনে 'ব্যবসায়ী সমিতি কর্তৃক প্রতিষ্ঠিত' এই মার্বেল ফলক সাঁটা নাট-শালাটির দিকে তাকালেন। একডজন থামের ওপর চাপানো কংক্রিট ছাদ ও মেঝের রঙ লাল, খোলামেলা, কীর্তন-ভজন-নামগানাদির আসর বসে কোনও-কোনও রাতে এবং মাইকে সেকুলার কান ঝালাপালা করে দেয়. আরও বিশেষ কথা, এই নাটশালাটি কলকাতা থেকে পূর্তমন্ত্রীমহোদয় এসে উদ্বোধন করেছিলেন। ছোটবাবু নাটশালাটির মেঝে জনহীন দেখলেন, সেখানে তির্যক জ্যোৎস্না ছিল। কোনও-কোনও রাতে ওই মেঝেয় সাধু, ভৈরবী, ভিখিরি বা দৈবাৎ সন্দেহভাজন আউটসাইডারদের রাত কাটাতে দেখেছেন এবং সন্ধ্যার পর কিছুক্ষণ পাতি-মস্তানদের গাঁজার আসরও প্রথাসিদ্ধ। কিন্তু একটি থামের গড়ন বিকৃত ও সন্দেহজনক, সহসা আবিষ্কার করে টর্চ জ্বালালেন। চাপা গর্জালেন, 'অ্যাই ব্যাটা! ও কী করছিস?' তারপর হা হা অট্টহাস্যে বললেন, 'তুই সেই পাগলটা না?'

সোনারু থামের আড়ালে সেঁটে ছিল। মাথাকোটার ভঙ্গিতে বলল, 'পাগলা তো পাগলাই বটে, হুজুর...ই পাগলার জায়গাথল নাই...' সে সংলগ্ন মন্দিরের দিকে শীর্ণ আঙুল তুলেছিল, 'বাবার ঠেঞে থল মাঙি হুজুর...'

সে এক মুসলমান-জাতক, মন্দিরের নাটশালায় থল নেওয়ার কারণ হিসেবে 'মা দুগ্গির চালির ছামুতে লেচেছিলাম' এই যুক্তিটি দেখাতে উদ্যত, হেন সময়ে আইনরক্ষক পুনঃ অট্টহাস্য করায় থেমে গেল। 'ধুর ব্যাটা! বাবা কী রে? মা! এটা কালীমন্দির...পাগলা...' ঘোষিত হল।

ঘোষণায় হুংকার না থাকায় চোইতপাগল দার্শনিকতায় উদ্দীপ্ত। হাসল। 'হুজুর গো! যিনি বাবা, তিনিই মা! বাবা-মায়ে ফারাক করে না ই খ্যাপা তো খ্যাপা, পাগলা তো পাগলা।'

ধর্মভীরু ছোটবাবুর মনে প্রমোশনসহ এই বিপজ্জনক থানা থেকে বদলির গোপন আকাঙ্ক্ষা খচ করে উঠেছিল, কারণ দিব্যজ্ঞানী সাধকেরা পাগলবেশে মর্ত্যে লীলা করেন, অবচেতনা এমন বিশ্বাসের গোঁজ পোতা। তিনি ঘুরে মন্দিরবাসিনীর উদ্দেশে কপালে ও বুকে বেটনসুদ্ধ হাত ঠেকিয়ে মহাসড়কে নীরবে নেমে গেলেন। মনের কোনায় চোইতপাগলের উদ্দেশেই কাকুতি ছিল।

তিনি কতকদূরে গেলে সোনারু থামে হেলান দিয়ে পা ছড়িয়ে বসল। তার নিঃসাড় শরীর মসৃণতার স্বাদ পেতে উন্মুখ, সে হাত বুলিয়ে মেঝে ও থাম পরখ করছিল এবং অভিভূত হচ্ছিল তার এরাতের থলটির নির্মাণসৌকর্যে। বিড়বিড় করছিল, 'বড়ই সোন্দর, বড়ই সোন্দর!' সে সৌন্দর্য চেনে, সে কারণে মাদুগ্গার চালির ছামুতে লেচেছিল। আর এভাবে ক্রমশ ভুলে যাচ্ছিল জানমারিগুলিন, সমস্ত সন্ত্রাস ও শোক। ফলে মসৃণ সৌন্দর্যের ওপর তার শুতে ইচ্ছে হল। পা ছড়িয়ে শুল সে, পা দুটি মহাসড়কের দিকে।

চাঁদটি নেমে গিয়ে তাকে দেখছিল। চাঁদটি ভড়কে গিয়েছিল অবশেষে। এই চোইতপাগলের সঙ্গে তার একটা সম্পর্ক গড়ে উঠেছে বহুবছর ধরে, সেই সূত্রে চাঁদটিও তার প্রতি লক্ষ্য রাখে। সে ওকে ঘুমোতে দেখছিল, বড় বিস্ময়কর এই ঘুম, এবং ব্যাপারটা কষ্টকরই হবে, খ্যাপা ঘুমুলেই খ্যাপামি ঘোচে পৃথিবীতে এরূপ ধারণা আছে, চাঁদটি জানে। সে প্যাটপেটে চোখে তাকিয়ে রইল এবং মন্দিরের পেছনের শিরিষগাছে প্যাঁচা ক্র্যাঁও ক্র্যাঁও করে ডেকে উঠলে জ্যোৎস্নার মুঠোয় তাকে ধরতে গেল, কিন্তু ধূর্ত প্যাঁচাটি চ্যাঁচাতে চ্যাঁচাতে গফুরআলির বাড়ির দিকে উড়ে গেল। সেখানে একটি বুড়ো বটগাছ আছে।...

'একটা কেরাচ, একটা কেরাচ!'

পান্নার সাজিয়ে রেখে যাওয়া বাইরের ঘরে প্রহরীরা সচকিত ঘুরল এবং খাদেমুন্নিসাকে দেখতে পেল। ঝুলন্ত পর্দা ঝটকায় সরিয়ে তাঁর আলুথালু চুলে আবির্ভাব, ভাকাও এমন বিমূঢ় যে বাক্যটি বিপজ্জনক কিসের প্রতীক বোধগম্য ছিল না। চারজন তক্তাপোষে তাস খেলছিল। দুজন রাস্তার দিকে দুটি জানলার পর্দা ফাঁক করে নজরদারিতে রত ছিল। তারা চেয়ারে বসে ছিল, সশস্ত্র। একটি টেবিলে বসে আরও দুজন ঢুলছিল। সকলেই ঘুরেছিল।

'একটা কেরাচের জন্যে...ওরে, আমার লেংড়ি বিটিটোকে দুষিস না...পান্নার মা ভাঙ্গা গলায় এই হাহাকার করে ওঠার পর প্রথমে ভাকা বুঝল।

সে আস্তে বলল, 'কেরাচ!'

'হু, কেরাচ!' খাদেমুন্নিসা দুহাতে দুই কপাট আঁকড়ে বললেন। 'পান্নাকে উ সাধত, ও ভাই, এত কিনিস অত কিনিস, আমাকে একখান কেরাচ কিনে দে! ...সেই রাগে বিটির আমার হুঁশ ছিল না। ...উ লিদুষী, বড়ই বুকা।'

ভাকা একটু হাসল, কষ্টের হাসি। 'কী বোলেন গো! উটা কথাই লয়।'

'কথা।' পান্নার মা আর্তনাদ করলেন, 'উটাই কথা, বাপ! বুঝে দ্যাখ! ...পান্না বুলত, হঁ, তোকে কেরাচ এনে দিই আর তু ঠকঠকিঞে দখিনডি চরে বেড়া! দুবো না...পান্না বুলেছিল।' খাদেমুন্নিসা, শরিফ বংশের মেয়ে, প্রতিবন্ধী কন্যার প্রাণভিক্ষায় সহসা নির্দয় জানমারিটির রুক্ষ কর্কশ একটি হাত চেপে ধরেছিলেন। সাপের চোখে দৃশ্যটি দেখছিল প্রহরীরা। 'তুরা ভালই জানিস বাপ, চুনি গুঁয়ার বড়। খেপি, রে, বড়ই খেপি! ...ওরে, আমারই দুই ব্যাটা গেল, আমারই মরদ গেল...গেল তো আমারই গেল কি না ভেবে দ্যাখ। দেখে বিটিটোকে মাফ দে...তাকে থল দিই!' দুহাতে মুখ ঢাকলেন চুনির মা।

জানমারিরা মুখ তাকাতাকি করছিল পরস্পর। শেষে ভাকা শ্বাসের সঙ্গে বলল, 'ছোটনদার হুকুম নেই। উয়াকে জিজ্ঞাসা করে...তবে কথাটো ঠিক লয়। কেরাচ-টেরাচ লয়।'

গনি হুংকার দিল। তার হাতে পাইপগান এবং সে জানালার ধারে চেয়ারে। 'কী বোলেন গো আপনি? কেরাচ! ...হারুনরা আপনার বিটিকে বিহার লোভ দেখিঞে...হঁ, সব্বাই বুলছে!'

'মিছা!' খাদেমুন্নিসা প্রায় চেঁচিয়ে উঠলেন। 'মিছা কথা! কাজিরুনের কথায় তুরা...' কপালে চাপড় মারলেন। 'ওই ডাহিন মাগীকে তুরা কিছু বুলবি না? উ হারামজাদি...'

কথা কেড়ে ভাকা ভরাট গলায় বলল, 'উ মাগীকে পেলে তো...বারুরা ঘুরেঞে এসে রেপোট দিলে, দরজায় তালা। তবে বিটির কথা বুলছেন, ঠিক আছে। তার মুখে শুনেঞ তা'পরে ছোটনদার

কাছে লিঞে যাব। সে যা বুলবে, তাই হবে।' বলে একটু হাসল, পূর্ববৎ ক্লিষ্ট হাসি। 'কতি সে? কতি লুকিন থুঞেছেন তাকে?'

খুবই আশায় ছটফটিয়ে চুনির মা শ্বাসপ্রশ্বাস মিশিয়ে বললেন, 'সোনারু এসে খবর দিলে...চোইতপাগলা বড়ই বুকা...খ্যাপা রে, খ্যাপা! চুনিকে পিঠে চড়িন থল টুঁড়ে-টুঁড়ে-শ্যাঘে, খ্যাপা রে খ্যাপা! অরু সিংয়ের বাড়ি-হুঁশবুদ্ধি বিটিরও নাই, খ্যাপারও নাই...'

সকল জানমারি 'সোনারু...অরু সিং' শব্দে ফোঁস কবেছিল, এবং তাদের বিষাক্ত শ্বাসপ্রশ্বাসে ঘরটি গুমোট—যদিও নতুন সিলিংফ্যানটি লাবণ্যে ঘুরছিল। বারুর হাতে চীনা পিস্তলটি ঝকমকিয়ে উঠেছিল। তরুণ জানমারি 'ওরে শালা চোইতপাগলা' বলে থেমে গেল। গনি বলল, 'সেয়ান পাগল হে! কাজিরুনের সঙ্গে শালোর নটাঘটা ছিল...এখুনও আছে তাইলে,' সে একটি নিটোল চক্রান্ত তুলে ধরল নতুন নেতা ভাকার সামনে। আর নতুন নেতাটি বলল, 'হ্যাঁ—টেরাপ!' শব্দটি ছোটনসংসর্গে লব্ধ এবং বস্তুত ইংরেজি 'ট্র্যাপ'। বহুপ্রচলিত ইংরেজি শব্দটি বাংলা 'ফাঁদ'-এর চেয়ে মারাত্মক ও বিপজ্জনক মাত্রা পেয়েছে দক্ষিণডিহি অঞ্চলে। প্রতিটি জানমারি 'ট্র্যাপ' সম্পর্কে সতর্ক, রণক্ষেত্রে সৈনিকদের আচরণ যেমত।' 'টেরাপ! টেবাপ!' এই চাপা ঘূর্ণিঝড় বইছিল এবং কেন্দ্রে এক চোইতপাগল। অবশেষে নতুন নেতা হাত তুলে সবাইকে চুপ কবিয়ে দিল। তারপব বলল, 'এত রেতে ছোটনদাকে ডিসটাব করব না...শোকে সেও ঝড়ভাঙ্গা গো! ইদিকে সকালে বডি আসবে, পোসেসান হবে, অনেক কাজ! ...তাপরে...' সে চুনির মায়ের উদ্দেশে বলল, 'আপনি শুয়ে পড়ুন গো! যান। চুনি...চুনি...ঠিক আছে।' সে সিদ্ধান্ত অস্পষ্ট রাখতে বাধ্য হয়েছিল, কারণ ছোটন যা বলবে, তাই হবে। পান্নার পতনে এখন ডাঙ্গাপাড়ার জানমারিদের চূড়ান্ত আশ্রয় ওই ছোটন।...

চাঁদটি দক্ষিণ-পশ্চিম কোণে, প্যাঁচাটি আবার মন্দিরের পেছনে শিরিষগাছে ফিরে এসেছে, মহাসড়কে মাঝে মাঝে দূরপাল্লার ট্রাকের মাটিকাঁপানো শব্দ, আলোর ঝলক, এবং সেই ঝলকানিতে দুধারে ইতস্তত রাষ্ট্রীয় পেশীগুলিন দলা-দলা ফুলে আছে দৃষ্টিগোচর হয়। নাটশালায় কুঁকড়ে পড়ে থাকা একটি সাধুবৎ ও কৃশকায় মানবশরীরেও সেই ঝলকানি এসে পড়ে। বড় বিস্ময়কর ঘটনা, বহু বছর পরে সোনারু ঘুমায়।

একটি রাত ফুরিয়ে গেল ভেবে ঘুমঘুম স্বরে পাখিগুলিন মাঝে মাঝে ডেকে উঠছিল। আর সোনারু দেখছিল বিশাল অথৈ বিলের ধারে একটি কালো নৌকো বাঁধা। কার নৌকো, কে এই নৌকো রেখে কোথায় গেল, ভাবতে ভাবতে নৌকোয় উঠে বসতেই নৌকো, সেই কালো নৌকো তরতরিয়ে ছুটেছে, সোনারু ভয় পেয়ে গোঙাচ্ছিল এবং তারপর ফ্যালফ্যাল করে তাকাল।

তারপরেই হুড়মুড় করে সে উঠে বসল। কালো নৌকোটি কোথায় গেল? এটা মন্দিরতলা, মসৃণ মেঝে, শেষরাতে ঠাণ্ডাহিম। সে মেঝেয় হাত বোলাতে থাকল। নৌকো, না মন্দিরতলা, বাস্তবতা পরীক্ষা করছিল। একটু পরে ভীষণ চমকে ওঠে সে। স্বপ্ন দেখছিল! তাহলে এতকাল পরে তার চোখে ঘুম এসেছিল। বিমূঢ় চোইতপাগল বুঝতে পাবে না খুশি হবে, না দুঃখিত। সে শবাসনের ভঙ্গিতে বসে কালো নৌকোটির কথা স্মরণ করে। এবার দুঃখ হয়। বিড়বিড় করে বলে ওঠে, লিয়ে গেলে না হে, যেলে চলেঞ, গেলে...বড় পাষাণ তুমি হে!'...

## ছয়

গৌরবে 'ফরেং জিনিস বড়ই দড়' বলা হয় ডাঙ্গাপাড়া মসজিদের জাপানি ঘড়িটিকে। ভোর চারটেয় তারই ইশারায় মৌলবি আলিমুদ্দিন আজান দিলেন। তখনও পশ্চিমে চাঁদ ঝুলন্ত এবং কাঁসার তৈজসে প্রচণ্ড ছাই-ঘষলে যেমন ঝকমকে হয়, সে রকম। অথচ কুয়াশা ও অদ্ভুত আঁধার ছড়িয়ে ছিল পৃথিবীতে। চারটি মাইকে নিনাদিত সেই আজান পঢ়নবাজ মেয়েটিকে রোজই জাগিয়ে দেয়, আজও জাগাল। কিছুক্ষণ সে আজান শুনছিল। মৌলবির কণ্ঠস্বর চিড় খাওয়া, ছ্যাৎরানো। আজ ভোরে তার

সঙ্গে গত রাতের 'দেল ফেটে যায়' ক্রন্দনেরও রেশ ছিল। ঘরের বাইরে যে-সব শব্দ আলতো কানে আসছিল ফুলকুঁড়ির, সে বুঝল, তার নির্দল বাবা ও ছোটচাচা বরাবর আপৎকালের মতই ঈশ্বরমুখী, নতুবা তারা তেমন কিছু ধর্মপ্রাণ নয়। চাপাস্বরে কথা বলতে বলতে তারা চলে গেল। অন্তত এক মিনিট পরে দূরে নামুপাড়ার মসজিদের মাইকে মৌলবি নাসিরুদ্দিনের আজান ধ্বনিত হল। ফুলকুঁড়ির কাছে দ্বিতীয় আজানটি সুললিত সঙ্গীত, একটি আরব্য রজনী ভোর হওয়ার যথার্থ সংকেত, ফলে সে ডাঙ্গাপাড়াবাসিনী সত্ত্বেও বেরিয়ে গিয়ে খিড়কির বাইরে পুকুরঘাটে দাঁড়িয়ে এটি উপভোগ করে, গোপনে। এই সময়ে সে কিছুক্ষণ চারপাশে আকাশই দ্যাখে, সে পরী হয়ে যায়, জানমারিক্লিষ্ট মাটির ওপর থেকে দূর অমর্ত্যে চলে যায় এবং ততক্ষণে তার পাঠ্য বইগুলিনের পাতায় হরফগুলিন সুদর্শন পাঠযোগ্যতা ফিরে পায়। সে বড় পড়নবাজ মেয়ে, ফার্স্ট হয়, প্রকৃতই প্রতিভা। সেই প্রতিভার পিছুটানে খুব শিগগির পরীটি মর্ত্যে ফিরে ছাত্রী হতে বাধ্য। কিন্তু আজ ভোরে দু-দিকের দুটি আজানই তাকে পর পর চমকে দিল। বড়দাদি 'মাকুচালাচালি' করা কাজিরুন বিবির কথা ছিপটিপড়া সপাং শব্দে মাথার ভেতর এসে ঘা মারছিল।

বন্ধ ঘরের ভেতর তখনও আঁধার। উঁচুতে ঘুলঘুলির সাদা চৌকাটুকু মশারির ভেতর থেকে বেশি সাদা হয়ে চোখে পড়তেই সে বালিশের তলা থেকে আংটাপরানো ছুড়ানটি বের করল। খুব দেরি হয়ে গেল কি? সে সাবধানে বেরিয়ে আস্তে দরজা খুলল। চওড়া দাওয়ার ঘুপটি কোণটিতে মশারির ভেতর তার মা এখনও গাঢ় ঘুমে মগ্ন, কারণ আতঙ্কে রাত জাগতে হয়েছিল, জানমারির রাত এ রকমই হয়। পা টিপে টিপে চারদিক দেখে নিয়ে ফুলকুঁড়ি তার বড় চাচির ভিটেয় গেল এবং দ্রুত কুঁড়েঘরটির বাঁশপাতায় তৈরি দরজার তালা খুলে দিল।

সে কোনও কথা বলার সুযোগই পেল না, কাজিরুন তৈরিই ছিল, ঘুণধরা কপাটটি ফাঁক করে বেরিয়ে এল এবং বগলে একটি পুঁটুলি ছিল। দরমা খুললে ধাড়ি মুর্গিও কঁক কঁক শব্দ করে বেরোয়, কাজিরুন অদ্ভুত চুপচাপ। তাকে ঝড়খাওয়া শকুন দেখাচ্ছিল। ছোঁ মেরে ফুলকুঁড়ির হাত থেকে ছুড়ানটি কেড়ে নিয়ে তালা আঁটল এবং ভাঙ্গা ডানা ঝাপটে হাঁটার ভঙ্গিতে বাড়ির পেছনকার আদাড়ে ঢুকে নিখোঁজ হয়ে গেল। ফুলকুঁড়ি হতভম্ব, পরে দুঃখিত হল। এটি একটি অস্বীকার। একটি অকৃতজ্ঞতা। গত রাতে প্রাইভেট পড়ে এসে সে বড়চাচিকে তাদের ঘরে জড়সড় কাতর বসে থাকতে দেখেছিল। তার নির্দল বাবার মুখে হিংস্র স্তব্ধতা ছিল এবং তার শান্ত স্বভাবী মাও বার বার বলেছিল, 'উঠ...যাও...আমরা শুবো এখুন', শেষে 'মাকুচালাচালি ছাড়ো' এই পরামর্শ দিয়েছিল। ফুলকুঁড়ির মনে হয়েছিল মাকুচালানি বড়চাচি এবার কোনও কারণে প্রচণ্ড বিপন্ন। ওই সময় তার মনে বড়চাচির প্রতি মমতার কারণ, বহু-বহুবার কাজিরুন তাকে বই-খাতা কিনতে কিছু টাকা-পয়সা দিয়েছে, এই সেদিনও ডটপেনের রিফিল কেনার জন্য পয়সা চাইতেই দিয়ে দিল এবং আশ্চর্য, কোনও কোনও সময় তার লেখাপড়ার বিরুদ্ধে বাঁকা ও বিষাক্ত একটি-দুটি কথা ছুড়ে মারলেও কাজিরুন দয়াবতী হয়, আদর করে বলেও বটে, 'খালি পড়...পড়ে যা...ভাতারের ঘর করিস না, ছান্তি নাই,' এইসব সুপরামর্শ। বড়চাচি বিপন্ন এবং সে থল টুঁড়ে বেড়াচ্ছে, বুঝতে পেরেই ফুলকুঁড়ি সোনারুর পিঠে চেপে চুনিরও থল টুঁড়ে বেড়ানোর বৃত্তান্তটি পুঙ্খানুপুঙ্খ শুনিয়েছিল। তারপর কাজিরুন ফুঁপিয়ে উঠে বলে, 'মরি তো ঘরেই মরি...ও ফুলকুঁড়ি, তু আমার কপাটে তালা এঁটে দে। কেহু এলে বুলিস, চাচি ছিরুটি চলেঞ যেল...ক্যানে যেল, সেই জানে...বুলিস। আর বিটি, ভোরে আজান হলে দরজা খুলেঞ দিস...এই লে ছুড়ান।' সে চাবিটি ফুলকুঁড়ির হাতে দেয় এবং টানতে টানতে দেওরঝিকে তার ঘরে নিয়ে আসে। তখন ফুলকুঁড়ি বুঝেছিল, তার চাচি মাকুচালানি, বুদ্ধি অতি খর। আত্মরক্ষার এই তো প্রকৃষ্ট উপায়। কিন্তু এখন ভোরে এভাবে কাজিরুনের চলে যাওয়া ফুলকুঁড়ি টের পেল, অভিমানে তার কান্না আসছে। তারও মনে পড়ে গেল, রাতে তার বাবা ও মা চাপাস্বরে বলাবলি করছিল, 'মাগির ঘরের চালে ডাকারা ঠিকই আগুন দিবে,...পুড়ে ইঁদুরপুড়া হবে...।'

এই বিভীষিকার সম্ভাবনা শুনে, সে ঠিক করেছিল, ঘরের চালে আগুন দিলে যা থাকে কপালে, সে

দরজার তালা খুলে দেবেই, চাবি তার কাছে। এই চাবিটি কাজিরুনের জন্য একটি উদ্ধার, অন্তত একটি আশ্বাসও ছিল। অথচ কখন চোখে ঘুম এসে গেল! আগুনের সম্ভাবনা এবং নির্বোধ ঘুম এ দুটি জিনিস তাকে কষ্ট দিচ্ছিল। ফুলকুঁড়ি পুকুরঘাটে গিয়ে নিমডাল ভাঙতে ঝরঝর করে কেঁদে ফেলল। পাঠ্যপুস্তকে মুদ্রিত বাস্তবতা সাংঘাতিক প্রকৃত বাস্তবতার তলায় আজ ভোরে চাপা পড়েছে এবং কাজিরুনের ছাগলটির মতই হরফগুলিন ছ্যারাভ্যারা। এই প্রথম সে জানল, মুদ্রিত হরফের পৃথিবীর সঙ্গে প্রকৃত পৃথিবী একেবারেই যোগসূত্রহীন।...

তখন কাজিরুন কুয়াশা ও আবছা আঁধারে কুঁজো হয়ে হাঁটছিল। ধানের মাঠে চবচবে শিশির। স্টেশন রোডে গিয়ে পৌঁছলে সে কিছু নিশ্চিন্ত হবে। দুধারে ঝাঁপাল আকাশমণির জঙ্গল সেখানে। মানুষজন দেখলেই লুকিয়ে পড়ার জন্য সেই ঝাঁপাল জঙ্গল সরকারি করুণা, সরকার বড় মেহেরবান। আর খুদা কানা বটে, খুদাও মেহেরবান বলে কী বাঁচা বাঁচিয়ে দিলেন এক দুখিনী বেওয়া মেয়েকে। গত রাতে বাঁশবাতার কপাটের ফাঁকে চোখ রেখে সে সকলই দেখেছে ও শুনেছে। আতঙ্কে ঠাণ্ডা হিম হয়ে সারা রাত বসে থেকেছে, ওইভাবে, কপাটের ফাঁকে চোখ। শুধু এটাই ভেবে পাচ্ছিল না সোনারু খ্যাপা কেন এল? পরে মনে হয়েছিল, নাকি সকলই ওই সেয়ানা খ্যাপার চক্রান্ত, জানমারিদের সেই ডেকে এনেছিল! আর এইভাবে ক্রমে মনে পড়ে কাজিয়াগুলিন, মৈথুন মুদ্রাগুলিন, ছাগলের খুঁটি ওপড়ানোগুলিন। ক্রমে কাজিরুন চক্রান্তটি পরিষ্কার আবিষ্কার করে এবং চাপা গরম গরম শ্বাস ছাড়ে। সাপিনীর ফোঁসানি ছিল, চক্কর ছিল তার নিরুপায় জিঘাংসায়। সহসা আবিষ্কৃত হয়, তার দুরমুষটির শক্তিমত্তার প্রসিদ্ধি আছে, অথচ কীভাবে ছাগল খুঁটি ওপড়াতে পারে এবং নিজামের বাঁশবনে গিয়ে বোমার মুখে পড়ে! হুঁ, ওই খ্যাপা হারামির কাজ। কাজিরুন থমকে দাঁড়িয়ে গেল। গুলি গুলি ক্রূর চোখে তাকাল আবিষ্কারটির দিকে। খ্যাপা সেজে থাকা লোকটার অভিসন্ধিপূর্ণ ধূর্ততা অবশেষে সমস্ত ঘৃণ্য মৈথুন মুদ্রার মধ্যে দৃশ্যমান হতে থাকে।

নোম্যানসল্যান্ড থেকে নেমে আসা নালাটি ইরিগেশন সেন্টারের কাছে একটি স্লুইসগেটে বাধা পেয়েছে। স্টেশন রোডে পৌঁছুতে হলে ওই স্লুইসগেটের ছোট্ট ব্রিজটি তাকে পেরুতে হবে এবং ভানুর কথা স্মরণ হল। ওইটি একলা একটি ছোট্ট একতলা সরকারি বাড়ি। ওখানে ভানু থাকে। ফোঁস করে গরম শ্বাস ছেড়ে নাক মুছল কাজিরুন। ...'অ বাপ, পান্না, তোর মরণ চাহেঞনি ই কাজিরুন...' সে পান্নার আত্মাকে লক্ষ্য করে বিলাপটি শোনাল। আসলে তার রাগ হয়েছিল লেংড়িভেংড়িটারই ওপর, তাকে দেখেও না দেখার ভঙ্গিতে চলে গেল, 'অ বাপ পান্না, বুঝদার হ', সে বিলাপটি মাঠের শিশিরে কুয়াশায় ও নরম আলোর মধ্যে প্রসারিত করছিল, 'আমি বুঝিনি...ভাবিনি...আমি তোর জানমারি চাহিঞনি'...কাজিরুন কৈফিয়ত হেতু নিঃশব্দে কাঁদতে থাকল। তার আরও টাকা থাকলে হাজি সইদুরের দশ টাকার নোটটি ছিঁড়ে ফেলে দিত, এমনই ধিক্কার মনে। ছাগলটির ক্ষতিপূরণ তো দিলই না, খালি বলে, 'হাওয়ায় গন্ধ পাই রি কাজিরুন, তোকে সন্দ হবে...তু পালাঃ!' হাজির জানমারি দলটি তাকে ঠেলতে ঠেলতে সীমান্ত পার করে দিয়েছিল। তখন কপালে চটাস চটাস থাপ্পড় মেরে গোপনে নির্জনে এমনি কেঁদেকেটে বাড়ি ফেরে ডাব্বল এজেন্ট। প্রাক্তন শেয়ালগুলিনের চাতুর্যে সে সাবধানে ভিটেয় ঢুকেছিল। পারিপার্শ্বিকে গুল্মআদাড় এবং জ্যোৎস্নারাতের ভুতুড়ে আঁধারগুলিনও তাকে যথেষ্ট সাহায্য করেছিল। আর তার সাড়া পেয়েই ফুলকুঁড়ির মা বিপজ্জনক এই উক্তি করে, 'ভাকারা টুঁড়ছে, নামুপাড়ায় খবর হয় কী করে...চুনির উ কাজের খবর নামুপাড়ায় কে পাঠায়!' শুনেই পুরনো কাজিয়া ভুলে কাজিরুন তার মেজজা-এর ঘরে ঢুকে যায়, এটি একটি ব্যর্থ আত্মসমর্পণ ছিল।

ব্যথিত, আত্মধিক্কারে ক্লিষ্ট ডাবল এজেন্টের চোখে পুবের মাঠের কুয়াশা ও আবহাওয়া চোইত-পাগলার আধন্যাংটো কুৎসিত মূর্তি, নিতান্তই প্রাতিভাসিক, তিড়িংবিড়িং নাচছিল এবং সে দেখতে পাচ্ছিল বীভৎস মিথুনমুদ্রাগুলিন, এবং উত্তরোত্তর তার চাপা, অনুতপ্ত ক্রন্দন শুকিয়ে যেতে পুনঃ পুনঃ নাক ঝাড়াব ফোঁসফোঁসানিগুলিন আলকেউটের গর্জন হয়ে গেল। সে ইরিগেশন সেন্টারের দিকে মরিয়া হাঁটতে থাকল।

ঢালু হয়ে নেমে দূরের ছোট নদীটির অববাহিকায় সমতল নাবালে মিশেছে এই সুবিশাল শস্যক্ষেত্র, এর প্রতিটি ইঞ্চি কাজিরুনের চেনা। এমন কী, কোন ক্ষেতটি কার তাও সে জানে, কারণ সে মাঠচরানি এবং গ্রামের ঘটনাহীন, নিরুত্তাপ অবরেসবরে এই মাঠ ও শস্যক্ষেত্র তাকে খাদ্যদ্রব্য উপহার দেয়। কখনও মাছ, ছালিঞ্চে শাক, ধানের শিষ, গমের শিষ, বিবিধ শস্যের উচ্ছিষ্ট অংশ। কদিন আগেই সে দুপুরে ধানক্ষেতে মাছের খোঁজে বেরিয়ে ইরিগেশন সেন্টারে ভানুর সঙ্গে কতক্ষণ কথা বলেছিল, ‘হাজির ব্যাটা...হারুন, বাপ! বড়ই বেড়েছে। উয়াকে তুরা ফিনিস কর।’ ভানুর শীতলতা লক্ষ্য করে পুনঃ বলেছিল, ‘উ রোজ রেতে আজবাড়ি যায়...হল্লা বাউরির বাড়ির কাছে ডাঁড়িয়ে থাকিস, ছামুতে পাবি। আর বাপ ভানু, হল্লাকে তুরা চিনিস না...হল্লা’, তাকে এখানেই থামতে হয়, কারণ অদূরে ধানক্ষেতের আলে একটি নেড়ে কুকুর দেখেছিল। সে জানে, কোনও-কোন কুকুর কাঁকড়া ও মাছ খায় এবং কোনও শুকিয়ে যাওয়া ধানক্ষেতের গভীরে খানিকটা নিচু অংশে জল জমলে মাছগুলিন সেখানে জড় হয়, ছলবল করে নড়ে, সেই শব্দ কুকুরের কানে যায়। মাঠকুড়োনিরা এই কুকুরকে অনুসরণ করলে মাছগুলিনের গোপন ডেরার খোঁজ পাবেই। ফলে কাজিরুন নেড়িটিকে অনুসরণ করেছিল। কিন্তু নেড়িটি এতে বিরক্ত, খুব দাঁত খিঁচিয়েছিল, শেষে ধূর্ত প্রাণীটি এমন গাঢাকা দেয় কাজিরুন পরাস্ত এবং তার কয়েকপুরুষের উদ্দেশে খুব খিস্তি করে হতাশায় মাঠপরিক্রমা করতে থাকে। ভানুর নতুন অ্যাসিস্ট্যান্ট আল্লারাখা বলেছিল, ‘ভানুদা, মেয়েটা কে গো?’ সে হেসে অস্থির। কুকুরের সঙ্গে কাজিয়া করতে কোনও মেয়েকে সে দেখেনি। সে নতুন রিক্রুট। অঞ্চল পঞ্চায়েতের হেড মনিরুজ্জমানের কী সম্পর্কের ভাগ্নে, দক্ষিণডিহিতে নিতান্ত আউটসাইডার এবং সবকিছুতে বিস্ময় প্রকাশ করে। ভানু বলে, ‘কাজিরুন গাছপালার সঙ্গেও ঝগড়া করে।’ আল্লারাখা হাসতে হাসতে কুঁজো হয়ে যায়। তখন ভানু বলে, ‘হেসো না। টের পেলে নিত্যি এসে তোমার শ্রাদ্ধ করে যাবে।’ কাজিরুন কোথায় এসে দাঁড়িয়ে শ্রাদ্ধগুলিন করবে, ভানু আঙুল তুলে সেই জায়গাটি দেখিয়েছিল। সেটি নিরাপদ দূরত্বে, কাঁটাগুল্মে ঢাকা পুকুরপাড়, যে-পুকুরে চুনি বোমাগুলিন ফেলেছে।...

গতরাতে ভানু আসেনি। সব রাতে সে আসে না। তবে আল্লারাখার ভূতপ্রেতে বিশ্বাস নেই, অশরীরিদের ব্যাপারে সে প্রচণ্ড সাহসী। শুধু একটাই ভয়, সে মনিমিয়ার আত্মীয়। দক্ষিণডিহিতে যা দলাদলি এবং খুনোখুনি, এদিকে আঞ্চলিক ‘জানমারি’ টার্মটিও তার জানা হয়ে গেছে, তার এই ভয়টাই ক্রমে চেপে বসেছে মনে, বিশুদ্ধ মৃত্যুভয়। আগের অ্যাসিস্ট্যান্টটি সিংহবাবুদের কোন সমর্থকদের ছেলে বলেই নাকি বদলি হয়ে গিয়েছিল। অবশ্য ভানু কী, সে তা জানতে পেরেছে, ছোটনবাবুর কথাও জেনে গেছে, ফলে প্রবল আশা করে যে, সে বে-দলের বধ্য হবে না। এমন কী, এও কল্পনা করে সাহস পায় যে, তার গায়ে হাত পড়লে দক্ষিণডিহি পুড়ে ছাই হয়ে যাবে। তার শরীরটি শীর্ণ, কিন্তু বেশ লাবণ্যময়, হায়ারসেকেন্ডারি সার্টিফিকেটে বয়স প্রায় একুশ বছর, সুন্দর গান গাইতে পারে এবং স্কুল বা ক্লাবগুলিনের ফাংশনে আমন্ত্রিত হয়, এইভাবে কিঞ্চিৎ জনপ্রিয়তা জমে উঠেছে, সেও তার সাহসের দ্বিতীয় কারণ। সে অন্যমনস্কভাবে (যে-সব রাতে সে একা), তাকে কেন খুন করা হবে? সে এমনও কল্পনা করে, নিশুতি রাতে জানমারিদের আভাস পেলেই হারমোনিয়াম নিয়ে গান গাইতে শুরু করবে। একলা মাঠে এই নির্জন ও সরকারি জীবনযাপনে গানই তাকে সবরকম কষ্ট থেকে আড়ালে রেখেছে।

কিন্তু পান্নার জানমারি এবং হাঙ্গামার পর গত রাতে সে ভানুকে খুবই আশা করেছিল। খালি মনে হচ্ছিল, হয়ত গান-টানও পৃথিবীর এইসব অংশে নিরর্থ পাষাণখণ্ড হয়ে পড়ে, জানমারিকালে মানুষের ভাল জিনিসগুলিন অপ্রয়োজনীয় পদার্থে পরিণত হয়, বড় দুঃসময়। কাল রাতে সে হারমোনিয়ামটি খোলেনি। জ্যোৎস্না ছিল, দরজা বন্ধ করে জানালা দিয়ে সে খালি জানমারিদের ছায়ামূর্তির বিভ্রম দেখছিল। রাত বারটা বাজলেও ভানু এল না, তখন বুঝল ভানু আসবে না, এলেও সশস্ত্র এবং কয়েকজন বডিগার্ড নিয়ে আসত। ভানুর ড্যাগার, চীনা খুদে পিস্তল, এসবই সে দেখেছে, আর ভানুর কাছেই ছোটনবাবুর স্টেনগানটির কথা সে শুনছিল, বর্ডার এলাকা থেকে চৌদ্দহাজার টাকায় নাকি সংগৃহীত। স্টেনগানটি তার দেখতে ইচ্ছে করে। টুকরো-টুকরো ঘুম, স্বপ্ন, ঘুম-ভাব এসবের ভেতর

স্টেনগানটি কখনও প্রকৃত, বহুরূপী, তাহলেও শক্তির আস্বাদ পাচ্ছিল এবং এমন একটি রাত কাটিয়ে ভোরের জৈবিকধরনের গাঢ় ও অসহায় ঘুম ভাঙতে আল্লারাখার দেরি হত। ভোর ছটায় উঠে গলা সাধার ইচ্ছেও ছিল না। কিন্তু বাইরে চেরা গলায় 'ভানু,...বাপ ভানু রে' আর্তরবে তাকে উঠতে হল। মশারি থেকে বেরিয়ে সে জানলায় উঁকি দিল এবং কাজিরুন বিবিকে দেখে ভড়কে গেল।

ডিপটিউকলের ইঞ্জিন কবে একবার চুরি যায়, ফলে চৌহদ্দি কাঁটাতারের বেড়ায় সুরক্ষিত এবং চত্বরে আল্লারাখা শিল্পীস্বভাববশে খুদে একটুকরো ফুলবাগিচা গড়েছে। সেই সৌন্দর্যখণ্ডের ওধারে মূর্তিমতী কাজিয়াটিকে দেখে তার খারাপ লাগছিল। 'ভানুদা নাই...আসেনি কাল থেকে' বলে সে মশারিতে ঢুকতে ঘুরেছিল। কিন্তু কাজিরুনের কণ্ঠস্বরে আর্তনাদ তাকে চমকে দিল। সে অবাক হয়েছিল, কুঁদুলি প্রৌঢ়া তার নাম ধরে বলছে, 'আল্লার কিরে লাগে, একবার খবর দ্যাও ভানুকে।' লোহার গরাদ আঁকড়ে গেটের সামনে বসে পড়ল কাজিরুন। সে আল্লার সঙ্গে তার একটা সম্পর্ক স্থাপন করছে, 'ও বাপ আল্লারাখা, আল্লা তোকে রাখেঞে, বাপ...কিরে লাগে, একটুকুন খবর দে ভানুকে!' সে কপালে চটাস শব্দে থাপ্পড় মারল। আলুথালু চুল, লুটুন খসে পড়েছিল, বাঁধতে বাঁধতে 'কিরে লাগে আল্লার' বলতে লাগল ভাঙা, চেরা ও রুক্ষ কণ্ঠস্বরে।

আল্লারাখা শিল্পীস্বভাববশে কিংবা মানসিক কোমলতার কারণে নয়, ঘটনাটিতে কিছু চমক ছিল জানমারি-পরিপ্রেক্ষিতে এবং সে এই প্রত্যুষে কাজিরুনের কাজিয়ার ভয়েও অগত্যা বেরুল। দরজায় তালা আঁটল এবং গরাদওলা গেটের তালা খুলে কাজিরুনের উদ্দেশে আস্তে বলল, 'বারান্দায় গিয়ে বস, চাচি'। চাচিসম্ভাষণেও তার আত্মরক্ষার প্রবণতা ছিল। কাজিরুন ভেতরে ঢুকে বারান্দায় বসলে সে গেটের তালাটি এঁটে দেবে কি না, দোনামনায় পড়ে গেল। ফের কাজিয়ার ভয় তাকে তালাটি আঁটতে দিল না। গেট ভেজিয়ে রেখে সে ডানদিকে নালার স্লুইস গেটের ছোট্ট সাঁকোটি পেরুল। নালার পাড় ধরে যেতে যেতে মাঝে মাঝে ঘুরে সে কাজিরুনকে লক্ষ্য করছিল। ভোরের আলোয় অস্পষ্ট একটা পিণ্ড, খুব ঝড়খাওয়া শকুন দেখাচ্ছিল তারও চোখে, যেমনটি ফুলকুঁড়ি দেখেছিল।...

ঘর পড়েঞে কী বিরিঞ্চি পড়েঞে, সে-পড়া লয়...' ভূতগ্রস্ত এবং দূরের মানুষের কণ্ঠস্বরে এই দার্শনিকতা ঘোষণা করছিল সে, যদিও খুব সুস্থ দেখাচ্ছিল তাকে, অঙ্গপ্রত্যঙ্গেও আনুপাতিক স্বাভাবিকতা ছিল। 'ঠাকরানদিদি, ইটো মানুষপড়া গো...' ভাঙা নোনাধরা পুরনো পাঁচিলের গা ঘেঁষে আগাছার জঙ্গল উপড়ে ফেলতে ফেলতে শ্বাসক্লিষ্ট উচ্চারণে সে, মুনিশখাটা চোইত-পাগল, দুঃখিত ভঙ্গিতে ঘুরল বৃদ্ধার দিকে এবং বৃদ্ধা, কানিঠাকুরন, কারণ তিনি একচক্ষু, তাঁর ছেলে দূরের থানার এক কনস্টেবল, সুন্দর হাসছিলেন খ্যাপা মানুষের কাজগুলিন দেখে, 'ঠিক বলেছিস' সায় দিলেন। সায় পেতে হাতিশুঁড়ো, কুকুরশুঁকো গন্ধ-গুল্মগুলিন উপরে চোইত-পাগল অন্যমনস্ক পুনঃ বলল, 'মানুষপড়া...পেচণ্ড আওয়াজ হয়।' সে আগাছার দিকে তাকাল। 'মানুষ পড়লেঞে দুনিয়া টলে...কাঁপেঞে গো। তবে ইটোও কথা, কি, দুনিয়া টললেও মানুষ পড়েঞে।'

কানিঠাকুরন হাতের নড়ির ডগা দিয়ে মুথো ঘাসগুলিন ছুঁলেন, 'এগুলিন, মানিক।' মানিকসম্ভাষণে গ্রামীণ ঐতিহ্যের বাৎসল্য ছিল। ব্যাখ্যা করলেন, 'সাপখোপের আদাড় রে...গায়ে বল ছিল, তখন নিজেই সব করিছি...পারি না।' কোনার দিকে প্রাচীন ইঁদারাটি বেড় দিয়েছে মুথাঘাস, ইঁদারাটি পোড়ো, কনস্টেবল ছেলে টিউবেল দিয়েছে অদূরে, বিধ্বস্ত গৃহস্থালিতে অতীত লাবণ্যের কিঞ্চিৎ ছাপ পড়েছে। সোনারু ছোট্ট শ্বাস ফেলে মুথাঘাসে হাত দিলে ঠাকুরান দৈববাণী ভঙ্গিতে বললেন, 'হাঁটুর ঘর, হাঁটুর সংসার। বউমা এলে বুঝে নেবে, তখন আমার ছুটি!' ছুটির কথায় মুক্তি কিংবা মোক্ষ-ভাব ছিল এবং তিনি দিনের প্রথম রোদের দিকে মুখ তুলেছিলেন, যে-রোদ এখন গাছের ডগায়, উঠোনজুড়ে উজ্জ্বল ধূসরতা। আজকাল মুনিশ খাটাদের ঈষৎ অহঙ্কার, এত সকালে আসে না, নিজে থেকে তো আসেই না, ডেকে আনতে হয়। এ খ্যাপা সাত-সকালে নিজেই এসেছে, ফলে তিনি আহ্লাদী। পুনঃ পুনঃ পিঠের কাছে দাঁড়াচ্ছিলেন। একচোখে নিবিড় লক্ষ্য করছিলেন, এই মুনিশ নিষ্ঠাবান। মাঝে মাঝে সে আগাছার

ভেতর থেকে কেন্নো উদ্ধার করছিল, তখনই গা ছমছম করা ঘেন্নায় একটু সরে যাচ্ছিলেন এবং সে নির্ভয় হাতে গুটিয়ে যাওয়া কেন্নোটিকে খিড়কির বাইরে ছুঁড়ে ফেলছিল। একটি কুনোব্যাঙকে ভর্ৎসনা ও স্নেহে কাঠি দিয়ে খুঁচিয়ে নর্দমার ঘুলঘুলি পার করে দিল। ঠাকরান বললেন, 'সাপের কী দোষ?'

সোনারু গত রাতের কঁক, কঁক আর্তনাদটি স্মরণ করে ব্যথিত বলল 'বড়ই বুকা গো ঠাকরানদিদি...ব্যাংগুলিন! দুনিয়া এক জানমারির ঠাঁই। পান্না. .' তাকে থামিয়ে দিলেন কানিঠাকুরন, এখন পান্না নামটিই সারা দক্ষিণডিহিতে সন্ত্রাস। বললেন, 'ঘাস পোস্কের করে চা খেয়ে আয়, পয়সা দিচ্ছি। এসে ইটগুলিন সরাবি।' খ্যাপা মুনিশটির সবই ভাল খালি পান্না-পান্না করছে। উঠোনের মাঝখানে বসে আঁচলের গিঁট থেকে পয়সা খুলতে থাকলেন। পেছনে সুপ্রাচীন একতলা দু'ঘর ইটের দালান, ক্ষয়াটে, কার্নিশে অশত্থ। বাবুপাড়ার এদিকটায় ক্রমাগত এমনি প্রাচীনতা, ধ্বংসস্তূপ, শিবমন্দিরগুলিন, বিদ্যুতের লাইন পৌঁছয়নি এবং পেছনে দীঘির পাড়ে নিম্নবর্ণীয় মানুষজনের ঘন বসতি, রোজ রাতে চোরের পায়ের শব্দ কিংবা অন্য কিছু, কানিঠাকরান একটুতেই 'কে, কে' চ্যাঁচান। পাশের বাড়ির মুখুজ্যে মশাই জোরাল শব্দে কাশেন, সেটি একটি সাড়া, যার সংস্কৃত রূপ, 'মাভৈঃ!' সেই মুখুজ্যে এখন প্রাতঃভ্রমণে বাজারে গেছেন। চা খেয়ে আড্ডা দিয়ে ফিরে একবার খোঁজ নিতে আসবেন। 'ঢং!' নিত্য-নৈমিত্তিক ঘটনাটি মনে পড়ায় ঠাকরান অন্যমনস্ক বললেন।

'ঢং লয়, ঠাকরানদিদি!' সোনারু ঘুরল, সে ভুল বুঝেছিল। 'মানুষপড়া গো!' বলে সে পুঁথি খোলার ভঙ্গি করল। 'আমাদের শাস্তরে আছে, বাবা আদম গন্দম বিরিক্ষির ফল খেলেএ্, দেখলেএ্ কী, আমি ন্যাংটা! ...তখন খুদা তাকে ডাকে, সে শরমে ঝোড়ে লুকায়...তা' পরে ফেরেশতারা, ঠাকরানদিদি, তাকে ধাক্কা মেরেএ্ ফেলেএ্ দিলে...তো সে পড়ে...পড়ে ..পড়ছে...পড়ছে...আসমান কাঁপে গো।' একটি আধুলি সামনে পড়লে সে সসম্ভ্রমে নিয়ে কপালে ঠেকাল এবং মধুর হাসল সরু সরু দাঁতে। তার চুড়ো করে বাঁধা চুলে দু-তিনটে শিউলি ফুল। উঠে দাঁড়িয়ে বলল, 'মানুষপড়া! ...তবে পান্নাপড়া বেরৎ পড়া, দিদি...চা পাই কী না পাই...ধুওয়া দেখি নাই আজ...ঝাঁপ বন্দ। আর দিদি, যেতদিকে তাকাই, পাল্লার লোছ...' সে ফিস ফিস করল এবার, 'পাট্টির বাবুরা গো, বাবুরা আর মিঁয়ারা.. ইদিকে ছোটনবাবুর জানমারিরা...পেলয়কাণ্ড...পুলিশ...আমি তো খ্যাপা, খ্যাপা মুনিশখাটা...যাই, দেখি।' সে কষ্টকর পা ফেলে বেরিয়ে গেল।

একটু আগে মুখুজ্যে নাতনি রেবা এসেছিল, সবতাতে নাকগলানে মেয়ে, বলেছিল, 'ও ঠাকমা, আজ নাকি রায়ট হবে...বাজারে যেতে বারণ করল বাবা। বডি এলে মিছিল হবে...বলল, গেট করছে, ফ্ল্যাগ...ঠাকমা, আমার খুব ভয় করছে, জান?' জবাবে কানিঠাকরান মুখ খিঁচিয়ে বলেন, 'আদিখ্যেতা!' রাগ করে রেবা চলে গেছে। যাবার সময় সোনারুর দিকে বিষদৃষ্টে তাকিয়ে ছিল। সোনারুর বাবা এ বাড়ির আড়াই বিঘে জমিটুকু ভাগে চষত। সোনারু যদি তাই করত, জমিটুকু কবজায় থাকত। বর্গা আইনে হাতেম নাম রেকর্ড করিয়েছে, হাততোলা দেয়। হাটু পুলিশ, মুখে খুব তম্বি, কিন্তু ছোটনের কাছে কেঁচো হয়ে এসে বলে যায়, 'কী আছে জমিজমায়? মাসে-মাসে নগদ টাকা পাচ্ছ, কী অভাব তোমার? আমরা কি চাষাভুষো?' অবশ্য জমিটা দেবোত্তর ছিল। সেটলমেন্ট রিচেকিংয়ের সময় হাটুর জন্মই হয়নি। তার বাবা নিজের নাম ঢোকান। ধূর্ত মানুষ ছিলেন চারুবাবু, মামলা-মোকদ্দমায় তদ্বিরকারীর পেশা ছিল, মহকুমাশহরে একটি অব্যর্থ স্ট্রোকে দেহত্যাগ করেন। তখন কানিঠাকরানের ভরা যৌবন, প্রতিবেশী মুখুজ্যের খুব ভালবাসতে ইচ্ছে ছিল, পাত্তাই পাননি। কড়া ধাতের মেয়ে, বালিকা বয়সে গুটি বসন্তে একটা চোখ যায়, সম্ভবত এটাই তাঁর শক্তির কারণ। চারুবাবু বিমলাবালার একচক্ষু এবং মুখে গুটি বসন্তের ক্ষতচিহ্ন গ্রাহ্য করেননি তস্য পিতাও না, কারণ এই বাড়িটিতে টাকাকড়ির প্রতি লোলুপতায় কুখ্যাতি ছিল। অথচ টাকাকড়ি জমেনি, সে কি পাপের দরুন? অষ্টশিবের অষ্টমন্দির সাক্ষী, দেবোত্তরে হাত দিলে এমনই হয়, কানিঠাকরানের সিদ্ধান্ত এবং তাই ছেলের পুলিশে চাকরি হলে বলেছিলেন, 'ঘুষ খাবি নে, অন্যায় করবিনে', বিবেকবতী মায়ের কথা শুনে হাটু খুব মাথা নেড়েছিল। এখন কথাটা উঠলে মুচকি মুচকি হাসে। মুক্তির দশকে হাটু পুলিশ হয় এবং কানিঠাকুরান শিবমন্দিরের ভেতর মাথাকোটার ভঙ্গিতে চলাফেরা করতেন। বেঁচে গেছে তাই। জমিয়ে গপ্প করে,

ক'ডজন নকশাল মেরেছিল। এই বীরত্বে মা চমকে উঠে ভাবেন, তাঁর ছেলেও খুনি? বলেছিলেন, 'নর হত্যা পাপ রে', উত্তর পান, 'তাকে আমি না মারলে সে আমাকে মারে, সেটা ভাবছ না, তাছাড়া ডিউটি...অর্ডার! আমি তো সুইচ! টিপলে যা হবার তাই হয়।' হাটু হ্যা হ্যা হেসে বলেছিল, 'আমি বন্দুক...গুলি ভরা। আমি কী করব?' চাকরি ছেড়ে দিতে বলায় তিন মাস আসেনি।

কানিঠাকরান একলা উঠোনে বসে পুরনো কথা ভাবছিলেন। ভাবতে গিয়ে পান্না, তারপর চোইতপাগলের কথাগুলিনে জড়িয়ে গেলেন। সহসা প্রশ্ন জাগল, মানুষ কেন জন্মায়?

চোইতপাগল জাতীয় মহাসড়কের ধারে দাঁড়িয়ে ডাইনে ও বাঁয়ে শ্রেণীবদ্ধ পোস্টার ফেস্টুন, নির্মীয়মান তোরণ এবং থোকবাঁধা লোকগুলিনকে সাবধানে দেখছিল। চিনতে চেষ্টা করছিল এগুলিন জানমারি কি না, তবে সন্দেহযোগ্য। সমস্ত দোকানে ঝাঁপ, চায়ের দোকানেও ঝাঁপ। হেলমেট পরা বন্দুক-মানুষগুলিনের সূত্রে অবশেষে আবিষ্কার করেছিল, শুধু সানুর চা ও সন্দেশের দোকানটি খোলা এবং বন্দুক-মানুষগুলিনের হাতে চায়ের পাত্র। সে চোইতপাগল, প্রকৃত পাগলের ছদ্মভঙ্গিতে রাস্তায় গেল এবং পারিপার্শ্বিকের প্রতিক্রিয়া বুঝতে 'পালারে পালারে পাখি/দ্যাশে এল পাখমারা' গানটি গাইতে গাইতে একটু নাচলও। কোনও প্রতিক্রিয়া ঘটছিল না। সাহসে সে সানুর দোকানের দিকে এগিয়ে গেল। পুনঃ দু'হাত তুলে এবং 'মাদুগ্নির চালুর ছামুতে এই লাচন লাচব' ঘোষণা করে নৃত্যরত হল। বন্দুক-মানুষগুলিন শীতল সাপচোখে তাকে দেখছিল, কাছে গিয়ে সেলাম ঠুকে বলল, 'আদাব হুজুর!' হুজুরেরা গণ্য করল না, তখন সে সানুর দিকে আধুলিটি তুলে পাগল হাস্যে বলল, 'একটুকুন চা দে বাপ, প্যাটজ্বলা। একখান বিস্কুট দিবি।' সানু দাঁত খিঁচিয়ে বলল, 'ভাগ্ বে! এক্ষুনি ঝাঁপ ফেলব।' এই সময় উত্তর দিকে স্লোগানের শব্দ, একটি মিছিল আসছিল, অন্য কোনও গ্রাম থেকে। এভাবে ছোট-ছোট মিছিল আসছে ক্রমাগত, দক্ষিণে সেকুলার ক্ষেত্রের সীমান্তে নোম্যানসল্যান্ডের কাছে জড়ো হচ্ছে, নির্মীয়মান তোরণে হাত লাগাচ্ছে। চোইতপাগল হাত জোড় করে 'মাঁটির ভাঁড়ে, বাপ, মাঁটির ভাঁড়ে...প্যাটজ্বলা' বলতে গিয়ে বাইরে চেয়ারে বসা কোনও অচেনা দারোগাবাবুর ধমক খেল, 'অ্যাই ব্যাটা! ভাগ!' হাতে বেটন ছিল, নড়ে উঠতেই সোনারু সভয়ে রাস্তায় সরে গেল। ছোট্ট মিছিলটির সঙ্গে কিছু দূর হাঁটল, চুপি চুপি 'ভালা মজা' বলছিল, মিছিলের ধ্বনি থেকে কিছু বোধগম্য না হওয়ায়। কানিঠাকরানের বাড়ি যেতে যে পিপুলতলায় বাঁদিকে ঘুরতে হবে, সেখানে মিছিলের সঙ্গ ছেড়ে সে ছদ্ম-খ্যাপামিটি ছুড়ে ফেলল। রোষে ভাবছিল, পারিপার্শ্বিক সমস্ত কিছু এবং সানু, সেই দারোগাবাবু, বন্দুকমানুষগুলিনের প্রতি মৈথুনমুদ্রা প্রয়োগ করবে কি না। কিন্তু সাহস পেল না। আকাশের দিকে মুখ তুলে অনুচ্চস্বরে 'দুনিয়াটো বড়ই খ্যাপা হে' ঘোষণা করে গম্ভীর ঘুরল। ঠাকরান বাড়ি ফিরে যাচ্ছিল সে, আধুলিটি হাতের মুঠোয়। ভাবছিল, জানমারির কালে পয়সাকড়িও এমন পাষাণ পাথর হয়ে পড়ে কখনও দ্যাখেনি। কত জানমারির কাল এসেছে দক্ষিণ ডিহিতে, এমন তো ঘটেনি। পান্নাপড়া আদমপড়া হল কেন, ফেরেশতার ধাক্কা খেয়ে আদম পড়ছে...পড়ছে...আসমান কাঁপছে, দুনিয়া টলছে...চারদিকে আওয়াজ...হুলস্থুলুস, অবশেষে সে করুণ হাসল।

একচক্ষু ঠাকরান ইটের স্তূপের ফাঁকে লিকলিকে লেজের ডগা দেখে নড়িটি খোঁচাচ্ছিলেন। তাঁর সাহস আছে, একদা একটি বিষাক্ত সাপ মেরেছিলেন, তরুণ চন্দ্রবোড়া এবং অষ্টশিবের দেবোত্তর ভিটেয় এটি পাপ গণ্য হয়। সেও কিছু না, তবে তাঁকে আড়ালে 'মা মনসা' বলা হয়, এটি ক্ষোভের কারণ। এই দেবী 'চ্যাংমুড়ি কানি' নামে বেহুলার পালায় চাঁদ সদাগরের হুংকারে সম্ভাষিত যৌথ ঘৃণা, ফলে নিজেকে ভীষণ একলা ভাবেন। স্বামীর লাইনেই মুসলমান লোকসকলের সঙ্গে তাঁর বেশি সংযোগ, সেই সূত্রে সোনারু এভাবে প্রায়ই এসে খবর করে যায়। কখনও উঠোনের একপ্রান্তে বসে কলাপাতায় চকাম চকাম করে ভাত, এঁটো কলাপাতাটি মুড়ে ধ্বংসস্তূপ মন্দিরগুলিন পেরিয়ে দীঘির পাড়ে ফেলে আসে এবং ঠাকরান জল ছড়িয়ে দিলে স্ত্রীলোকের পারিপাট্যে বৃত্তাকারে মাটিটুকু নিকোয়।

'আঞ্জনাই গো দিদি, সাপ লয়' কথায় ঘুরলেন। ভাঙ্গা দাঁতে আধো হাসি হেসে উঠে দাঁড়ালেন। তবে তাই। গিরগিটি জাতীয় সরীসৃপটি আর ফাঁক পাচ্ছে না, লেজটুকু নড়ছে। স্তূপটির শীর্ষে কয়েকটি

কচু ঝাড়, পাতায় পাতায় নিশার শিশির টলটলে। 'যাঃ! পালাঃ!' বলে সোনারু পা দিয়ে কয়েকখানা ইট ও টুকরো ইট সরিয়ে দিল এবং অঞ্জনাটি তিড়বিড়িয়ে পাঁচিলে উঠে ওপারে চলে গেল।

বিমলাবালা বললেন, 'খেলি চা? বাজারে কী দেখলি, বল!' তিনি চোইতপাগলাকে পেলে সদা প্রীত। কিন্তু সে বড় খেয়ালি, একদিন এল তো দশ দিন আর এল না। এমন ইচ্ছে করে, মুসলমান না হলে বাড়িতেই পুষ্যি রাখতেন। কী এমন খায়? দু'মুঠোর পর তৃতীয় মুঠো পড়লে 'মরা প্যাট দিদি...মরে যাব' বলে হাত নাড়ে। ভাবেন, মুসলমান লোকের রূপ ধরে আছে, কোন সাধু কী মহাপুরুষ এবং মনে মনে বলেন, 'দোষ নিও না বাবা...তুমি যদি লীলা কর, আমিও লীলা করি, এইরকম ভেব।' চুপ করে আছে বিমর্ষ, লক্ষ্য করে পুনঃ বললেন, 'কী রে? বোবায় ধরল নাকি? ও সোনারু!'

সোনারু তাঁর পায়ের কাছে আধুলিটি রেখে ইটের স্তূপে হাত লাগিয়ে বলল, 'ঠাকরানদিদি, কাল থেকে সক্কলের ম্যালোয়ারি জ্বর...কাঁপে গো...হুঁ হুঁ হুঁ হুঁ...' সে জ্বরকম্পটিও শরীরে প্রকাশ করছিল। 'ঝাঁপ বন্দ, চান্দিকে লোহুর রঙ...চোখ জ্বলে যায়' বলে সে সলজ্জ সকরুণ হাসল, 'আপনি দুটি গুড়মুড়ি দিবেন গো...ইটগুলিন আগে পোস্কের করি। দু'খানি ইট হাতে সে সোজা হল, জানতে চাইল 'কতি থুব', যথার্থ মুনিশখাটা কণ্ঠস্বরে।

'রাখ্, রাখ্। আগে দুটো পেটে দে...' কানিঠাকরান আধুলিটি কুড়িয়ে আঁচলস্থ করলেন এবং নড়ি হাতে বারান্দায় উঠলেন। খুব ব্যস্ততা ছিল তাঁর আচরণে, চোইতপাগল চোখের কোনা দিয়ে সন্তোষে সেটি উপভোগ করছিল। ইট দু'খানি রেখে সেও দ্রুত টিউবেলে গেল। ওপরে ঝাঁপালো শিউলি, এত ফুল ছড়িয়ে আছে, এখনও সুগন্ধের ঝাঁঝ, মন ভরে যায়। সে গাছটি ও ফুলগুলিন দেখছিল, নিজের অজ্ঞাতে দৃষ্টি একবার উঁচুতে একবার নিচুতে ওঠে ও নামে, বলছিল, 'ভালা মজা' অভিভূত মৃদু খ্যাপানিতে এবং এই সময় ঠাকরান ডাকলেন, 'ওরে, এইতেই খা...না করবি? ...খারাপ না রে...এনামেল। তোর দাদা এনেছিল, তোলা ছিল।' ঘুরে দেখে সোনারু সরু দাঁতে হাসছিল। এনামেলের পাত্রটির ওপর রোদের ঝিলিমিলি, ক্রমে তার দিকে এগিয়ে আসছে। তারপর দৈববাণী হল, 'এবার থেকে এতেই খাবি...ধুয়ে ওই তাকে তুলে রাখবি।' তিনি যেটিকে তাক বলে দেখালেন, সেটি দু'দিকে পাঁচিল-ঘেরা বারান্দার চৌকো ঘুলঘুলি। সোনারুর হাতে টিউবেল হর্ষে গর্জাতে থাকল।

খাদ্য দেখে প্যাটজ্বলা ভাবটি দ্বিগুণ। উঠোনের কোণে বসে চোইতপাগল জল ও গুড়মাখা মুড়ি খেতে খেতে সহসা চাপা স্বরে বলে উঠল, 'ঠাকরানদিদি গো, আর কাকে বা কথাটো বুলি,...আপনিই শুনুন।' সে সতর্কতাবশে পেছনে সদর দরজাটি দেখে নিল। 'কাল রেতে ই খ্যাপা তো খ্যাপাই বটে, ঘুড়া হএেছিল...ও দিদি, পংখিরাজ', সে প্রবল আমোদে, অথচ বিষাদও ছিল, বলতে লাগল, 'পান্নার বহিন চুনি...থল পায় না...তার জানমারি হবে...তো ই খ্যাপা...'

চুনির কীর্তি গতকালই প্রতিটি কানে পৌঁছে গেছে এবং মুখুজ্যে মশাই যেচে এসে শুনিয়ে গেছেন। বিমলাবালার মনে কৌতূহল ছিল, একটা মেয়ে নিজের দাদার মৃত্যুর কারণ হয়েছে এ এক অদ্ভুত ঘটনা, তাছাড়া চুনিকে তিনি দেখেছেন, মুখুজ্যে বাড়ির দিকটায় একচোখে লক্ষ্য রেখে অদূরে বসে পড়লেন। মুখে কিঞ্চিৎ ভর্ৎসনা অবশ্য, 'কী খালি এক কথা তোর!'

চোইতপাগল খাওয়া থামিয়ে পক্ষিরাজবৃত্তান্ত বলতে লাগল। তার কাছে এটি আত্মরক্ষণ। ইউফ্রেটিশ নদী কারবালা শোকের সমূহ স্রোত, যা রক্ত ও কান্নার মিশ্রণ, বয়ে নিয়ে যাচ্ছিল বিষাদ সিন্দুর দিকে এবং বৃদ্ধা বার বার চুপি চুপি আর্ত শব্দে বলছিলেন, 'তুই সাধুপুরুষ...ও সোনারু, তুই ছাড়া আর একটাও মানুষ দেখি না রে...সব পাঁঠা...মানুষ সেজে আছে যক্ষরক্ষপিশাচ...হাঁটু এলে বলব বেচেখুচে দিয়ে টাউনে চল্।'

আসলে বৃত্তান্তটি সোনারু এমন সুতীক্ষ্ণ করছিল যে, নিরিবিলি ও প্রায়-পোড়ো এই ভিটেয় একচক্ষু একলা এক অসহায় বৃদ্ধাকে, তা তিনি যতই চন্দ্রবোড়া মারুন, ত্রাসের খোঁচায় জর্জরিত করছিল। অথচ তিনি সবটা না শুনে ছাড়বেনও না, সে থামলেই বলছিলেন, 'তারপরে, তারপরে?'...

আল্লারাখা ফিরে গিয়ে বলে, 'ভানুদা আসবে না। তোমাকে যেতে বলল, চাচি। বলল, কিছু কথা থাকলে এসে বলে যাক।' শিল্পী-স্বভাবে কোমলতায় সে এই কথাগুলিন বলে। কিছু অস্বস্তিও ছিল, কেন না কাজিরুনকে এবার শক্ত ও রুক্ষ দেখাচ্ছিল, গুলি গুলি চোখ দুটি লাল।

কাজিরুন আস্তে বলে, 'এল না?' সে ভুরু কুঁচকে নিষ্পলক চোখে দেখছিল গ্রামটিকে। গ্রামটি ততক্ষণে রক্তিম, ক্রমে হলুদ হয়ে আসছিল। আজও আকাশ ঝকঝকে পরিষ্কার। কাজিরুন ঠোঁট কামড়ে জরিপ করছিল গ্রামটির আত্মার এদিক থেকে সেদিক, বিব্রত। ছিরুটিতে এক ভাই থাকে বটে, কিন্তু তার বউটি কাজিরুনের চেয়েও কুঁদুলি। ক'মাস আগে দু'দিনের পর তিনদিনের দিন পায়ে পা দিয়ে ঝগড়া বাধিয়ে ছিল। ইচ্ছে ছিল, বাপের ভিটেয় কুঁড়ে বানিয়ে বাস করবে। দক্ষিণডিহিতে প্রাণ হাতে করে বাঁচা, পেটের দায়ে মাকুচালাচালি। কাকে বোঝাবে? তাই বলে থাকে কথায় কথায়, 'খুদা কানা গো...কানা কানা কানা।' ক্রমশ উজ্জ্বল হলুদ গ্রামটির দিকে, ডানা ভাঙ্গা শকুন যেমন ওড়ে, উড়ে যায় কাজিরুন। তবে মুসলমান পাড়ায় যেতে বললে সে পারত না, তার গতি ছিল হিন্দু পাড়ার দিকে, যেখানে ভানু থাকে এবং এখনও নিরাপত্তা আশা করা চলে।

ভানুর কাকা প্রভাকরের কামারশালার পাশ দিয়ে যাবার সময় কাজিরুন আড় চোখে দেখে যায়, প্রভাকরের ফ্রকপরা মেয়ে হাপর টানছে, চুল্লীটি এখনও গনগনে হয়নি। সে জানে, ভল্ল হেসো কাটারি বল্লম ওই চুল্লীতে তৈরি হয়। সে এ খবরও রাখে, প্রভাকরও গোপনে তার এক দোসর, ডাবল-এজেন্ট, কারণ তার তৈরি অস্ত্রাদি নামুপাড়াতেও যায়। কিন্তু সে ভানুর কাকা, তার কিছু হবে না। 'খুদা কানা, বড়ই কানা', মনে মনে বলছিল কাজিরুন এবং ভানুদের মাটির বাড়ির সামনে যেতেই ভানুকে দাঁত ব্রাশ করতে দেখল, তারই অপেক্ষা করছিল। ইশারায় বাইরেকার ঘরের দাওয়া দেখিয়ে দিল ভানু। কাজিরুন গুটি গুটি সেখানে বসল।

এদিকটায় পাড়ার শেষ, অদূরে 'রাজ বাড়িটি' দেখা যায়। উঁচু গাছপালার ফাঁকে নতুন মন্দিরটির চূড়া চোখজ্বলা। মুখ ধুয়ে লুঙ্গি গেঞ্জি পরা ভানু বাইরেকার ঘরের দরজা খুলে বলল, 'ভেতরে এস, চাচি!' আহ্বানে আন্তরিকতা ছিল, ডাবল-এজেন্ট মুহূর্তে শক্তিমতী, সে গুঁড়ি মেরে ঘরে ঢুকে মেঝেয় বসল। ভানু তক্তাপোষে বিছানায় বসে চির শীতল মুখে পুনঃ বলল, 'বল!' এই সময় তার বোন গেলাসে চা দিয়ে গেল দাদাকে। 'চা খাবা নাকি চাচি' এই প্রশ্নে কাজিরুন খুব নড়তে লাগল।

'খাব না বাপ। ওরে, চা খাব কী!' সে ফোঁস ফোঁস শব্দে বলতে লাগল, 'মুনে ছান্তি নাই...পান্না আমার বুকের ধোন...ও বাপ ভানু, তু পঢ়নবাজ ছিক্কিত...ভাকারা বোলে, লেংড়ি-ভেংড়ি বোমগুলিন পানিতে ফেললে সে-খবর নামুপাড়া কী করে যায়...আমাকে দুষে!' সে পা ছুঁতে হাত বাড়াল ভানুর এবং ভানু পা'দুটো তুলে নিয়ে বসল। কাজিরুন হাঁফাতে হাঁফাতে বলল, 'তার আগে ই কথাটো কেহু টুঁড়ে না, ক্যানে চুনি তার ভাইয়ের বোমগুলি ফেলতে গেল? বোলে কী, হারুন বিহার লোভ দেখালে...' কপালে চটাস করে থাপ্পড় মারল সে, 'আসল দুষীকে কেহু দ্যাখে না, সে খ্যাপা সেজে ঘুরে...রাত দুপহরে ঘুড়া হয়...ও ভানু, ইয়ার জবাব দে। ক্যানে উ খ্যাপা হারামি ঘুড়া হঞে পিঠেচঢ়িন চুনির থল টুঁড়ে বেড়ায়...রাত দুপহরে?'

ভানু তার ডান হাতটি মুঠো করে চামড়া দেখতে থাকল, রাতের কামড়টি সহসা মনে পড়েছিল। একটু চিহ্ন স্পষ্ট. একটি দাঁত দেবে বসেছিল। সে চিহ্নটির দিকে দৃষ্টি রেখে বলল, 'চুনি কোথায়, জান?'

'উ হারামি জানে, সব জানে উ, কতি থল দিয়েছে, কে দিয়েছে সব জানে খ্যাপা হারামি।' কাজিরুন ছটফট করে বলল। তার ছোট চোখ দুটি ঠেলে বেরিয়ে ছিল। 'উয়ার ফুঁসে পড়ে চুনি...বুঝলি বাপ? ইবারে বুঝলি তো...ও ভানু!' এই বলা এবং এভাবে বলার মধ্যে নিজেকে বাঁচিয়ে রাখার উদ্বেগ ছিল, ভীষণ ব্যাকুলতাও। সে জানমারিদের সামনে এক চোইতপাগলকে ঠেলে দিতে চাইছিল, যুদ্ধক্ষেত্রে সামনে একটি ঢাল এবং আড়ালে কাজিরুন। 'খ্যাপা হারামি মলেই বা কী, বাঁচলেই বা কী', এই যুক্তিটি ক্রিয়াশীল ছিল তার চেতনায়। ফলে ভানুকে পুনঃ পুনঃ 'বুঝলি বাপ' বলে তাতিয়ে দিচ্ছিল। কিন্তু ভানুর শীতলতা লক্ষ্য করে বলল, 'পেত্যয় না হয়, ফুলকুঁড়ির কাছে যা। তার মাস্টেরের কাছে খবর লে।

খ্যাপা ঘুড়া হএে চুনিকে লিয়ে থল টুঁড়ছিল কি না...তারা বুলবে। ততক্ষণ আমি এই বসে আছি...তালা এঁটেএও দে...আমি আছি।' সে শক্ত হয়ে দেয়ালে হেলান দিল।

কিন্তু ক্ষতচিহ্নটি লক্ষ্য করেও রাতের রাগটিকে ফিরিয়ে আনতে পারছিল না ভানু, বরং হাসি পাচ্ছিল। কাল রাতে খুব নেশা হয়েছিল। এখনও প্রচণ্ড গা ম্যাজ ম্যাজ করছে। কিন্তু মিছিলে একবার নিজেকে দেখাতেই হবে। সে ঘড়ি দেখল। সাতটা পনের বাজে! ন'টায় পান্নার বডি আসার কথা। চা শেষ করে সে সিগারেট ধরাল। নাঃ, চোইতপাগলের ওপর তার রাগটি ফিরে এল না। শালা মানুষ, না কী। কুকুরের মত খ্যাঁক করে কামড়ে দিল। ভেবেছিল, দিনে দেখতে পেলে ছুরি দেখিয়ে আমোদ দ্বিগুণ লুঠবে। ঘোড়াই বটে, নড়বড় করে দৌড়য়, গানও গায়, মা দুর্গার বিসর্জনের দিন নাচে, মাথায় সন্নেসির চুল, দেখতে সাধু-সন্নেসি। ঘরদোর নেই, খালি গা, শীতে চেয়েচিন্তে রিলিফের তুলোর কম্বল যোগাড় করে এবং শীত গেলে সেখানা বেচে দেয় কাউকে। মনে পড়ল, একবার ভানু একটা জামা দিয়েছিল, তার বদলে দারোগাবাবুদের ক্যারিকেচার, অরু সিং ও তাঁর বাবার ক্যারিকেচার, অ-বি-ক-ল!

নিরুত্তর দেখে ডাবল-এজেন্ট পুনঃ তৎপর হল, 'খ্যাপা সেজে থাকে, বাপ! প্যাটে-প্যাটে বুদ্ধি! দু'বেলা মাকু চালাচালি করে।' নাক ঝেড়ে করুণ মুখে কাজিরুন শেষ কথার ভঙ্গিতে চ্যালেঞ্জ ছুড়ল, 'আমাকে তালা-বন্দি করে খবর লে আমার দেওরঝির কাছে...তাপরে'...

ভানু বলল, 'চল্। ছোটন'দা যা করার করবে। আমার কিছু করার নাই।'

কাজিরুনকে পেছনে নিয়ে ভানু যখন হাঁটছিল, তখন তার পরনে জিনস্ আর ছাইরঙা গেঞ্জি, পায়ে কেডস। খুদে চীনা পিস্তলটি জিনসের আঁটো পকেটে রুমালে জড়ানো। ড্যাগার ডান হাঁটুর নিচে বেল্টে বাঁধা, মোজার ভেতর। গলিঘুঁজি রাস্তার চকরাবকরা রোদ। ছোটনের প্রমোদ উদ্যানের খিড়কিতে পৌঁছে বডি-গার্ড জাম্বুকে দেখতে পেল। 'তোর বাবু উঠেছে বে জাম্বুয়া?' ভানুর প্রশ্নে বেঁটে কালো গরিলা মূর্তি বডি-গার্ড দাঁত বের করল। বোঝা গেল, উঠেছে।...

সঙ্গীতা বার বার বারান্দায় গিয়ে দাঁড়াচ্ছিলেন এবং ঘরে ঢুকে উত্তেজনায় ফিসফিসিয়ে বলছিলেন, 'আমার ভীষণ—ভীষণ খারাপ লাগছে, জান? এসব কী? উল্টে কিছু...ওদের তো বিশ্বাস নেই!' চতুর্থবার শোনার পর প্রাক্তন বিপ্লবী আস্তে বলেন, 'দরজা বন্ধ করে দাও', মেয়েকে পড়াচ্ছিলেন এবং পঞ্চমবার ঈষৎ রুষ্ট হয়ে বললেন, 'কেন যাচ্ছ তুমি?...এমন তো হয়ে চলেছে, হবেই।'

'তুমি যাই বল, আমার ভাল লাগছে না।' সঙ্গীতা কাতর হয়ে বললেন। 'যদি কিছু বাধে, পুলিশ কিছু করবে? মাঝখান থেকে বোকা গরিব কিছু লোক...' শ্বাস ফেললেন জোরে। 'আশেপাশের গ্রাম থেকে দলে দলে সব আসছে। আমার ভয় করছে, জান?'

হাফিজুল অনিচ্ছায় হাসলেন। 'এটা নতুন রণকৌশল। মানে, ভোটের রাজনীতির। সব সময় জনগণকে যেকোনও একটা ইস্যু নিয়ে চাঙ্গা রাখা, ঝিমোতে দিলে চলবে না।' বলে সিগারেট ধরালেন। ধোঁয়ার সঙ্গে ঘোষণা করলেন, 'কিন্তু এই করতে গিয়ে একটা ব্যাকল্যাশও পাওনা হয়, অ্যানার্কি...টোটাল অ্যানার্কি সৃষ্টি হয়, যেমন হচ্ছে ক্রমশ। কাউকেই আইন মানানো যায় না। ডিসিপ্লিন! সংগ্রামী জনগণের মধ্যে এ জিনিসটা চোট খেলে বিপ্লব লক্ষ্যভ্রষ্ট হবে, জানা কথা। ...আরেক কাপ চা দাও বরং।'

চা করতে যাওয়ার মুখে সঙ্গীতা বললেন, 'আইন তো অন্যাদের তৈরি...' কথাটা শেষ করলেন না। বিরক্ত হয়েছিলেন তিনি। দিনের পর দিন বাক্য-মানুষ হয়ে বাঁচা, ক্রুদ্ধ ও তির্যক দৃষ্টিপাত সমস্ত কিছুর প্রতি, কৃত্রিম থেকে কৃত্রিমতর হওয়া।

প্রাক্তন বিপ্লবী শুষ্কহাস্যে 'তাহলে ওই আইনে ক্ষমতা দখল কেন...ডিসিপ্লিনের প্রশ্নটাও এর সঙ্গে জড়িয়ে নিতে হয়', এই অসমাপ্ত উক্তি পেছনে পাঠিয়ে দিলেন সঙ্গীতার। তখন, তিনিও বিপ্লবী, রান্না ঘরে কুকার জ্বালতে গিয়ে ভাবছিলেন, দেশটা পুড়িয়ে দিতে কতটা কেরোসিন লাগে।

যখন টেবিলে চা পেলেন হাফিজুল, বললেন, 'কোনও ক্ষোভ নিষ্ফল। কারণ এই যে আমরা মাঝে মাঝে ক্ষোভ প্রকাশ করি, এটাও নিজস্বতাহীন। আমাদের ক্ষোভ প্রকাশ করিয়ে নিচ্ছে অন্য একটা ফোর্স। ঠেলে দিচ্ছে আইডিন্টিক্রাইসিসের মধ্যে। ভাবছি সবই চূড়ান্ত অ্যাবসার্ডিটি, তাও আমাদের নিজস্বতার বোধ নয়। উই আর ফলিং অ্যান্ড ফলিং ফ্রম আওয়ার সেলভস ইনটু দা ক্রুয়েল এভরিডেনেস। পুরনো কথা, কিন্তু এই পতন অমোঘ, ঐতিহাসিক...এটাই আধুনিক রাজনৈতিক সংকট'...

এই সময় বাইরে থেকে সাড়া এল, 'মাস্টারমশাই, আছেন নাকি?' দরজা খোলা ছিল। বারান্দায় হাজি গম্বুর আলি। হাফিজুল একটু অবাক ও বিরক্ত। তাকিয়ে রইলেন। হাজি গম্বুর আলি ঘরে ঢুকে একটা খালি চেয়ারে বসলেন। নিঃশব্দ হাসলেন। 'একটু ডিসটার্ব করলাম।'

'বলুন হাজি সায়েব।' হাফিজুল তাঁর বিবিধ তত্ত্ব, যা বাক্যের বাহান্ন তাস এবং যা নিয়ে পেসেন্স খেলেন, মাঝ পথে আটকে যাওয়ায় যত বিরক্ত, তার বেশি বিরক্ত এই টুপি পরা লোকটির উপস্থিতিতে। তিনি গম্বুর আলির চিবুকের সুছাঁট দাড়ি, বাজপাখির নাক, চামড়ার চেকনাই এবং সাদা সিন্থেটিক কাপড়ের আজানুলম্বিত জামাটি দ্রুত দেখে নিলেন। মনে পড়ছিল পূর্বতন গম্বুর আলিকে। এই গুরুতর অমিলের অর্থনৈতিক-রাজনৈতিক বিশ্লেষণগুলি মস্তিষ্কে বুজকুড়ি কাটতে শুরু করেছিল।

গম্বুর আলি অমায়িক হাসবার চেষ্টা করলেন, কিন্তু মুখে থমথমে উদ্বেগ। 'বিরেংবাবু চিঠি লেখেছেন, পিসকমিটির মাথা হতে হবে ... অনুকূলবাবুরা খুব পেসার দিয়ে গেল, পিসকমিটির হেড হতেই হবে। আমি বললাম, মুরুক্ষু লোক। বলে, না, না, তুমি ইন্ডেপেনডেন লোক। ই কী বিপদ, বাবা!' সহসা একটা হাত টেনে নিলেন হাফিজুলের 'বাবা মাস্টারমশাই। আপনি হেড হন ... আপনিও তো মোসলমান, উয়ারা মোসলমান চাহেঞ।'

হাফিজুল হাত ছাড়িয়ে নিলেন। 'নাহ্!' বলে বাঁকা হাসলেনও। 'আমি কিসের মুসলমান? সব্বাই জানে আমি কী।' তিনি মরিয়া মানুষের ভঙ্গিতে পুনঃ বললেন, 'আমি বাইরের লোক। আপনাদের এসব গ্রাম্য ব্যাপারে আমাকে জড়াবেন না। প্লি-ই-জ!'

গম্বুর আলি গলার ভেতর বললেন, 'বাবা, আপনি যতই বোলেন, আপনি মোসলমান গো, মোসলমান। তবে আপনাকে বাবুরাও মানে-গোনে, ক্যানে কী, আপনি উয়াদের চালচলন আদবকায়দা জানেন। আবার কি না আপনি মাস্টারমশাই। মোসলমান পাড়াও আপনাকে মানে, জানমারি হারামজাদারাও!' খসখস শব্দে হাজি গম্বুর আলি হাসছিলেন।

'অসম্ভব। আমি ওতে নেই।' হাফিজুল প্রায় গর্জন করলেন। ভেতর দুয়ারে সঙ্গীতা, আগুনরাঙা চেহারা।

হাজি গম্বুর আলি বিমর্ষ মুখে দু'মিনিট বসে থাকার পর উঠলেন। নিঃশব্দে বেরিয়ে গেলেন। দরজা বন্ধ করে এসে সঙ্গীতা খুব আস্তে বললেন, 'দেখ, পুজোর ছুটিটা বরং আমরা বাইরে কাটিয়ে আসি। নৈলে একটার পর একটা ঝামেলা এভাবে আসবে, আমি বলেছিলাম।'

হাফিজুল মাথা নেড়ে সায় দিলেন। 'ওই রাবিশ ..পিসকমিটি-টমিটি...গম্বুর গিয়ে অনুকূলদাকে বলে এবার আমাকেও. .হরিবল্! গীতু, গোছগাছ করে নাও। এক্ষুনি। ঝটপট।' গেরস্থালিটি মুহূর্তে নড়তে শুরু করল, ইঞ্জিনে স্টার্ট এবং গর গর শব্দ। শুধু একটি বালিকার মনে দুঃখ, পুজোয় রবীন্দ্র নৃত্যনাট্যে তার পার্ট ছিল।...

## সাত

বেড়ালটি কালো এবং যা কিছু কালো, মানুষের কাছে তাই রহস্যময়, নেয়ামত তাকে দেখেই 'বিল্ বিল্ করল আঞ্চলিক বেড়াল খ্যাদানো হুঙ্কারে। মাঠকোঠার আঁকাবাঁকা সিঁড়ি বেয়ে উঠে যাচ্ছিল চতুষ্পদ প্রাণীটি, যেন জানমারিবংশের লেংড়িভেংড়ি 'বড়ই বুকা' মেয়েটির তদন্তে পাঠানো হয়েছে তাকে। নেয়ামত এত হকচকিয়ে যাচ্ছে একটুতেই যে, সেই মত সাব্যস্ত করে হুঙ্কারটি ছেড়েছিল এবং সন্দিগ্ধ দৃষ্টে তাকে দেখছিল, পরে মুঠোপাকানো হাতও ছুড়েছিল। এতে কালো বেড়ালটি উঠোনে

নেমে গিয়ে পেয়ারা গাছের ছিন্নভিন্ন ছায়ায় পেছনকার দু ঠ্যাং মুড়ে বসল, ব্যাংবসা। একটি থাবা তুলে গোঁফের একটা পাশ চুলকোতে থাকল। আর তখনই সে রহস্যহীন স্বাভাবিক হয়ে গেল। কিছুক্ষণের জন্য পারিপার্শ্বিকেও স্বাভাবিকতা ফিরে এল।

আজ সকাল থেকে এভাবে নেয়ামতের কাছে অস্বাভাবিকতা-স্বাভাবিকতার টানাপোড়েন চলেছে, যেহেতু প্রহরী সে, মোহরা খাতুন বলে গেছে, 'কাহুকে ছাতেব ঘরে উঠতে দিবা না...কড়ির দিকেঞ্রে চোখ রাখবা, হারামজাদির একহাত জিভা।' কড়ি সেই বাঁজা গোরুটি, খিড়কির পরে পিরের থান বটতলায় বাঁধা আছে লম্বা দড়িতে, প্রান্তিক মাটিতে ঘন তৃণ গুল্মাদি সকালের রোদে ও ছায়ায় সুদৃশ্য এবং নেয়ামতেরও মনে হচ্ছিল, সে গোরু হলে যথেচ্ছ খেত, অথচ কড়ি তার 'একহাত জিভা' বাড়িয়ে শুধু ধানক্ষেতকে দূর থেকে বিকটভাবে আক্রমণ করতে উদ্যত। খিড়কির দুয়ারে নেতিয়ে বসা নেয়ামত তাকে চাপাস্বরে হুমকি দিচ্ছিল, একবাব খ্যাপা-খ্যাপ্ত বলেও উঠেছিল, 'খালি খেঞে খেঞে সংসার বিনেশ রি...আবিয়োনি...মেয়েমানুষ হলে কবে তালাক খেতিস', বস্তুত এই গালমন্দ মোহরা খাতুনকেই। কিন্তু সে বড়ই বউপ্রেমিক, 'মাগের তনচুষা' পুরুষ, তালাক উচ্চারণ তার নিজের মাথায় বজ্রাঘাত, যদি বা দৈবাৎ 'তা'—মুখ ফসকে বেরিয়ে আসে, সে সাবধানে থেমে যায় এবং একদা এটুকুতেই ব্যাপারটি নিমেষে আঁচ করে মোহরা তাকে দুহাতের নোখে ছিঁড়ে ফালাফালা করেছিল, চড়কিলও এলোপাথাড়ি, শেষে রাঁধাবাড়া বন্ধ, গুনগুনিয়ে মর্সিয়া ক্রমাগত, নেয়ামতকে ভাত রেঁধে সেধে খাওয়াতে হয়। আসলে বউয়ের প্রতি কৃতজ্ঞ সে। একটি আঁটো সংসার, এই মাঠকোঠা, উঠোনে ফলের গাছ, লাউ-শশার মাচান, পাঁচিলে শিম-বরবটি, কয়েকটি ঝাঁপাল বেগুন গাছ পর্যন্ত, একটি সুন্দর ছবির মত গেরস্থালিটি যত্ন করে গড়ে তুলেছে মোহরা খাতুন। ছেলেপুলে না থাকার একটা গোপন দুঃখ মাঝে মাঝে চিড়িক করে উঠলেও সুসংবদ্ধ নিটোল পারিপার্শ্বিক দ্রুত তা চেপে দেয় এবং এতদ্দেশীয় প্রান্তিক চাষী-কাম-খেতমজুরের জীবনের সাধারণ সংকটগুলিনও দম্পতিকে একগলায় বলতে বাধ্য করে, 'দুটা প্যাট...যা হবার হবে', অর্থাৎ অজাতকদের প্যাটজ্বলা হওয়াটা কষ্টকর তাদের চিন্তাভাবনায়। উভয়ে বলে, 'ভাল আছি', এটি খরা বা অন্যান্য সংকটে নিজেদের প্রতি নিছক স্তোকবাক্য নয়। পড়শিগুলিনও এই ভাল থাকার প্রতি ঈর্ষাকাতর, সময়ে ব্যক্ত হয় অকারণ কাজিয়ায়, কিন্তু মোহরা খাতুন ঘোর স্তব্ধতার ঢালে তা প্রতিহত করে এবং নেয়ামত সে-সময় মুখ খুললেই 'চুপ, মুখ আছে, বুলুক' এই চাপা ভর্ৎসনা তনচুষা মরদটিকে নির্বাক করার জন্য যথেষ্ট।

বেড়ালটি কী করে পাঁচিলে উঠে গেল এবং পুনঃ রহস্যপূর্ণ হল, নেতামত আড়চোখে দেখে নিয়ে পিরের থানে কড়ির দিকে ঘুরল। দড়িটি প্রচণ্ড টানটান, যে-কোন মুহূর্তে ছিঁড়তে পারে, সে রে রে করে তেড়ে গেল এবং এই সময় কোথাও আবছা ঢনঢন শব্দ করে কিছু পড়ে গেল, গ্রাহ্য করল না। গেরস্থালিগুলিন গোরস্তানের কবরগুলিন নয় যে সতত শব্দহীন থাকবে। মানুষজনের এলাকায় সারাক্ষণ কতরকম শব্দ, বেঁচে-থাকার ধ্বনিসংকেত। গোরুটিকে যাচ্ছেতাই গাল দিতে দিতে সে ভিন্নমুখী করল, দড়ি যথেষ্ট শক্ত দেখে আশ্বস্ত হয়েছিল। থানটি উঁচু, ফলে সে দরগাতলার চটানটি পুলিশে-বন্দুকে ভরাট দেখতে পাচ্ছিল। এই রাষ্ট্রীয় পেশীপ্রদর্শন আশ্বাসব্যঞ্জক, নামুপাড়া থেকে হামলার সম্ভাবনা নির্মূল এবং সে হলফ করে বলতে পারে, ওপাড়ায় পুরুষ মানুষ বলতে কেউ নেই, গাঢাকা দিয়েছে, পান্নার পড়াটা সত্যিই বেরেৎ পড়া। মনে মনে নয়, পিরবাবাকে শুনিয়ে সে বলল, 'গরমেন ইটা ভালই করেছে।' তারপর উল্টোদিকে নিজেদের পাড়ার প্রান্তবর্তী উঁচু পুকুরপাড়ে মেয়েগুলিনকে দেখতে পেল। জোটবদ্ধ তারা পশ্চিমে মহাসড়কের দিকে তাকিয়ে আছে। ওই সড়ক দিয়ে পান্নার লাস আসবে। মোহরা খাতুনকে চেনার চেষ্টা করে ব্যর্থ হল সে। তারপর কোমরের কাছে লুঙ্গির ভাঁজ থেকে বিড়ি দেশলাই বের করল। বটতলায় এতক্ষণে একটু হাওয়া এল। দুটি-তিনটি হলুদ পাতা খসে পড়ল। বিড়ি ধরিয়ে নেবার সময় আবার কোথাও চাপা ঢনঢন শব্দ, সে বাঁকা মুখে তার ঘরের দিকে তাকাল। 'লাটের বিটি রি! এংকুয়েরিতে পাঠিঞে দিলে মোহরা খাতুনকে, এপোট আনবে।' মনে মনে বলছিল। পান্নার লাস এলে কী কী ঘটে, লোকসকল কী করে, সমস্ত কিছু জানতে গেল মোহরা। মেয়েমানুষের জন্য একটা গণ্ডী আছে, আর বউ মাঝে মাঝে সেই গণ্ডীর বাইরে বড়জোর একপা বাড়ায়। কিন্তু এবার

দুপা থেকে তিনপা বাইরে, বড় ভয় করে নেয়ামতের। ডাঙ্গাপাড়ার নির্দলরাও অলিখিত আইন মেনে নালার ব্রিজের কাছে জড়ো হয়েছে, নেয়ামত যায় নি, সেও একটা ভয়। তাই প্রতীক্ষায় ছটফট করছিল, কখন মোহরা ফিরে আসবে এবং সে একবার গিয়ে ভাকাদের চোখেপড়া হবে। জানমারিদের মন বোঝা কঠিন, কিসে রাগ করে বা কিসে খুশি হয়। নেয়ামত বিড়িতে ঘনঘন টান দিচ্ছিল। টান দিতে দিতে ঘুরে রাষ্ট্রীয় পেশীগুলিনকেও দেখে নিচ্ছিল দুই যুযুধান গোষ্ঠীর মধ্যবর্তী নোম্যানসল্যান্ডে। এটি আপাতদৃষ্টে আশ্বাসব্যঞ্জক। কিন্তু যত সময় যাচ্ছে, তত উদ্বেগ আসছে, কারণ মৃত পান্নাকে রিসিভ করতে শেষ পর্যন্ত সেই মোহরাই লোকসকলের দলে গেল, এতে তার পুনঃ 'মাগের তনচুষা' খেতাব দৃঢ় প্রামাণিকতা পায়। রাগ দমনে ব্যর্থ সে বাঁজা গোরুটির দিকে তাকিয়ে বলল, 'একটুকুন হুঁশবুদ্ধি আছে মাগির?' গোরুটিকে মোহরা ধরে নিয়ে যা খুশি গালাগালি করতে বাধা নেই, গোরুটি বলে দেবে না। সে গোরু, মানুষ নয়। তাই বিড়বিড় করে প্রচুর গাল দিয়ে সে আস্তে সুস্থে খিড়কির দরজায় ফিরল এবং পূর্ববৎ নেতিয়ে বসল, তবু রাগ পড়তে চায় না। পৈশাচিক মুখে সে বাড়ির ভেতরটা, দাওয়ার শেষপ্রান্ত থেকে ঊর্ধ্বগামী সিঁড়ির থ্যাবড়ানো ধাপগুলিন যতটা দেখা যায়, দেখে নিয়ে শ্বাসপ্রশ্বাসে বলল, 'জ্বলেপুড়ে যাক...জ্বলুক।' সকালের রোদজ্বলা গেরস্থালিটি মায়াহীন নিষ্ফলতা বোধ হল তার চোখে এবং তৎক্ষণাৎ চোইতপাগলকে স্মরণ হল, যে এই সমূহ নিষ্ফলতার জন্য দায়ী। ফুঁসে উঠে হুংকৃতস্বরে প্রান্তিক চাষি-কাম-খেতমজুরটি বলে উঠল, 'শালা ভালা মজা! ঘুড়া হএেছিল...ডাঁড়া...ভাকাদের বুলছি...।' কিন্তু এই ক্রুদ্ধ অতিকথনও অপর একটি নিষ্ফলতা, পরমুহূর্তেই স্মরণ হয়েছিল মোহরার নিশুতি রাতের শাসানি 'কুপিয়ে কাটব', পরিণামে সে পোড়ামাটির পুতুল হয়ে গেল।...

ততক্ষণে কাগুজে ১৪৪ ধারা তুচ্ছ হয়ে গেছে। অবাধ স্বাধীনতা স্রোতে সকলই তুচ্ছ ও কাগুজে হয়। গহুর আলির পোড়া ও পরিত্যক্ত মাটির বাড়ির কাছে বিতর্কিত ঘাসজমি থেকে মহাসড়ক ছাপিয়ে বিদ্যুৎ-উপকেন্দ্রের সামনে এবং নালার ব্রিজ বেরিয়ে সেকুলার সেক্টরের একাংশ পর্যন্ত মহাসড়কেও জনগণ, গ্রাম-গ্রামান্তরের জনগণ, সমুজ্জ্বল বেলা নটার রোদে ঘামছিল, গর্জন করছিল, জমাট রক্তমেঘ। এটি একটি স্থাপত্যসদৃশ নির্মাণ। পান্নার রক্তে এই ব্যাপক রক্তিম উদ্ভাসন কিছুদূরে দোতলার ব্যালকনি থেকে লক্ষ্য করে পরিতোষ তখনই সদর শহরগামী হতে চেয়েছিলেন। বস্তুত ছোটনের এই ভয়াবহ স্থাপত্যের প্রতি আতঙ্কে বিভ্রান্ত বে-পার্টির লিডার মোটরসাইকেল বের করেন। ভোরেই তাঁর রওনা হওয়ার কথা, কিন্তু রাতের রামের হ্যাংওভার এবং পরিস্থিতি বুঝে নেওয়ার কৌতূহল তাঁকে দেরি করিয়ে দেয়। মোটরসাইকেলে স্টার্ট দিতেই অবাঞ্ছিত যান্ত্রিক গর্জন ছোটনের বিশাল নেটওয়ার্কের একটি ছোট্ট অংশকে রুষ্ট করে তারা—ভোলা, তপু, পচা, খোদন এইসব কৃশকায় জানমারি গ্রুপ কাছাকাছি কোথাও তৈরি ছিল, পৃথুলাকৃতি পরিতোষের কলার খামচে ধরে। দ্রুত স্টার্ট বন্ধ করে পরিতোষ শুধু বলেন, 'ই কী...তুরা...' এবং তারপর তিনি এক ঠ্যাং তুলেছিলেন। পাশেই একটি ধাবা, যেটি ট্রাকচালকের ঠেক, আজ বেগতিকে সুনসান, শুধু কয়েকটি খাটিয়া ছিল আকাশিয়াতলায়। মড়মড় শব্দে একটি কী দুটির পায়া ভাঙ্গে এবং পরিতোষের সদ্যতোলা ঠ্যাংটিতে এসে পড়ে, ক্রমাগত পড়তে থাকে। পরিতোষ-পরিবার আর্ত শব্দে বেরিয়েছিল, ধাক্কা খেয়ে পড়ে গিয়ে 'পুলিশ পুলিশ' বিলাপ করতে থাকে। পুলিশগুলিন দূরে রক্তবর্ণ জনগণের পাশে ছিল, ওই স্থাপত্যের অংশ রূপী। আর আশ্চর্য কথা, পরিতোষ স্তব্ধ ছিলেন। জানমারি গ্রুপটি ঠ্যাংভাঙ্গা অনুরূপ রক্তিম বস্তু পরিতোষকে ফেলে শোকমিছিলে মিশে যায়। ঘটনাটি বিশেষ দৃষ্টি আকর্ষণ করে নি। সেকুলার সেক্টরের দক্ষিণাংশে যে বিশাল ঘটনাটি ঘটছিল, তার তুলনায় উত্তরাংশের এটি অকিঞ্চিৎকর ছিল এবং অতীতের পরিতোষের শীর্ণ আঙুল ফুলে কলাগাছ হওয়ার প্রত্যক্ষদর্শী এই অংশে প্রচুর, তারা বা তাঁরা মনে মনে খুশিও হন। তারা বা তাঁদের স্মরণে ছিল পাঁচের দশকে টেস্টরিলিফে পেমাস্টার ছিলেন পরিতোষ। এবং পায়ের বুড়ো আঙুল টিপ ছাপ দেওয়ার জন্য লোক ভাড়া করতেন। স্বাধীনতা, গণতন্ত্র, ভোট, যোজনা এসকল গ্রামীণ নিম্নবর্গীয় চেতনায় তখন সদ্যভূমিষ্ঠ ছানাগুলিনের চোখ পিটপিট দশা. ভাড়াটে ছিপছাপের অঢেল যোগান তৎকালে এবং মাথা পিছু এক বান্ডিল বিড়িই যথেষ্ট ছিল। ব্লক ওভারসিয়ার উৎখনন

স্থলে সরেজমিন মাপজোকে শোলার হ্যাটসত্ত্বেও রোদ মাথায় কিছুতেই যাবেন না, পরিতোষ এমন কৃৎকৌশলী ও জাদুকর পুরুষ, তাঁর ঘরে বসে প্রজেক্ট কমপ্লিশন ফরমে সই করতেন ভদ্রলোক। বড়ই হাঁসের ডিম পাগল তিনি, সাইকেল থেকে একবার ডজন দুই ডিম-সহ পড়ে গিয়ে লোক হাসান। এই দৃশ্য প্রবীণদের আজও যুগপৎ হাসায় এবং পরিতোষ বিরোধী করে ফেলে। পুরনো চতুরালিগুলিন আজ জোরাল প্রক্ষিপ্ত হয়েছিল স্মৃতিচিত্রে, গম পাচারকারী ট্রাকগুলিন এবং পি এল ও ৪৮০ এ-সকলও। তাছাড়া রাম খেয়ে-খেয়ে পরিতোষের চামড়া অনুভূতিহীন, এমন ধারণা হয়, আর চোইত-পাগলও কী কারণে একদা বলেছিল, 'সে এক গণ্ডার।' কিছুক্ষণ পরে অরু সিংয়ের পেট্রল পাম্প থেকে ছটফটিয়ে এসে একটি জিপগাড়ি আহত গণ্ডারটিকে তুলে সদর শহরের হাসপাতালে নিয়ে গেল। মহাসড়কের উত্তর এবং দক্ষিণে ট্রাফিক জট, পুলিশ ব্যারিকেড, জিপ গাড়িটির রাস্তা পেতে সময় লেগেছিল এবং সেও স্বয়ং অরু সিংহের 'দিল্লি দিল্লি...প্রাইম মিনিস্টার' সিংহগর্জনের ফল। থানার এ এস আই সমাদ্দারবাবু সদ্য পোস্টেড। এই গর্জনে ভয় পেয়ে বেটন তুলে ড্রাইভারগুলিনকে এই মারে তো সেই মারেন, জিপটিকে পার করিয়ে দেন। সেকুলার সেক্টরের এই অপেক্ষাকৃত নিরাপদ দিকটিতে তাঁর ডিউটি ছিল। তিনি নবীন যুবা। রহস্যময় পুলিশ বিশ্বে ঢুকে তাঁরও চোখ পিটপিট দশা এবং একটুতেই হকচকিয়ে হাত-পা ছোড়েন।

'রাজনৈতিক সংগ্রামের মাধ্যমে উপযুক্ত প্রতিশোধ', যে-ট্রাকে পান্নার লাস, সেই ট্রাক থেকে মাইক্রোফোনে এই তৎসম শব্দগুলিনের ক্রমাগত মন্তাজ, আকাশের পটে ধ্বনিচিত্র সদৃশ। এগুলিন আঞ্চলিক উচ্চারণের টানে বিকৃত হলেও অর্থবহ। সদর থেকে পাঠানো অফিসারটি, যিনি অধ্যাপনা ছেড়ে পুলিশে ঢুকেছেন বারবার কলিগ ও অধস্তনবর্গের কাছে জানতে ব্যগ্র, 'ছুটোনবাবু কেডা, কই উনি' পুনঃ পুনঃ। স্থানীয় বড়বাবু আস্তে বলেন, 'ফোটো আছে, দেখাবখন...বেরোন না।' এই ধরনের বহু ছোট-বড় স্থাপত্যের ডিজাইন যার হাতে তৈরি, তার দর্শন পেতে প্রশাসনের রথীমহারথীরও অভিলাষ হয় এবং আজ নির্মাণশিল্পটি বিশাল ও রক্তিম, প্রপাতগর্জন কান ঝালাপালা, তারপর খবর হয় পরিতোষের। 'ভোলার গ্যাং' শুনে বড়বাবু স্বস্তিতে একটু হাসলেন। 'যাক্, আর কমিউন্যালের চান্স নেই...ইন্টারন্যাল ফিউড!' উর্ধ্বতন অফিসারকে বলছিলেন, 'ভোলার গ্যাং লাস্ট ইলেকশনে সিংহদের ফরে খেটেছিল।' এইসময় ট্রাকসহ শোকমিছিল সেকুলার সেক্টর-পরিক্রমারত হল। পুলিশের গাড়িগুলিন মর্যাদাজনক দূরত্বে অনুসরণ করছিল। দুধারে রাষ্ট্রীয় পেশী প্রলম্বিত ও টানটান হয়েছিল, দোকানপাট লুঠের ঝুঁকি ছিল। ট্রাক থেকে মাইক্রোফোনে ঘোষিত হচ্ছিল, 'বিরেংবাবুর ফ্লু...জ্বর...তাই আসতে পারলেন না...আসবেন...পিস কমিটি..' এইসব ধ্বনি-কোলাজে বারবার 'ফ্লু' অর্থাৎ ফ্লু একটি সার্বিক যোগসূত্র ছিল। অরু সিংহের বাড়ির কাছে আধঘণ্টা বজ্রহুংকার পাঁচ-সাত বক্তার ভাষণে, তারপর পুনঃ উত্তরমুখী হল রক্তবর্ণ শোকমিছিল। তখনও প্রাক্তন অধ্যাপক 'ছুটোনবাবু কেডা.. আইলেন না...দ্যাখতাম' করছিলেন ব্যগ্রতায়। তাঁকে বোঝানো হচ্ছিল, ছোটনবাবু কখনও পাবলিকের সামনে আসে না। শুনে তিনি শ্বাস ছেড়ে বলেন, 'একবার হালারে দর্শন না কইরা যামু না!'

ডাঙ্গাপাড়ার মুখে দলীয় ও নির্দল স্ত্রীলোকেদের ভিড় ছিল। সকলের চোখ ভিজে। কেউ কেউ বুক চাপড়ে গুন গুন বিলাপ করছিল, ট্রাকটি সামনে দেখে প্রচণ্ড করল বিলাপকে। গ্রামীণ স্ত্রীলোকেরা যে-কোনও মৃত্যুতেই এরূপ করে থাকে, কিন্তু পান্না তাদের পাড়ার বীর এবং অসহায় মরেছে, এদিকে সামনে ওই বিশাল কারবালা শোকের রক্তিম সমুদ্র, স্ত্রীলোকগুলিন দুধারে সরে মুখ উঁচু করে পান্নাকে দেখার চেষ্টায় ব্যর্থ, অবশেষে চেরাগলায় নামুপাড়াকে অভিশাপ দিতে দিতে, যাতে মর্সিয়াসুর ছিল, শোকমিছিলের অনুগামিনী হল। মোহরা খাতুনও কাঁদছিল, কান্না সংক্রামক, কিন্তু সে প্রতিটি ঘটনা সূক্ষ্মাতিসূক্ষ্ম লক্ষ্য করছিল, সকল চিহ্ন ও দৃশ্যাবলী মনে ছেপে নিচ্ছিল, তাকে বেবুঝ লেংড়িভেংড়িটার কাছে পুঙ্খানুপুঙ্খ বিবৃত করতে হবে। চুনি তাকে পাঠিয়েছে। 'যা, যা হবে...সব খবর আমাকে বুলবে...আমি চোখের দ্যাখ্যা দেখতে পাব না ভাইটোকে...' এই ব্যাকুলতা স্মরণ হওয়ায় মোহরা পুনঃ পুনঃ ঠোঁট কামড়ে আত্মসম্বরণ করছিল। ইচ্ছা হয়, এই কারবালা-প্রবাহকে একবার স্তব্ধ পাথর করে চুনির ক্রন্দন দিয়ে ভেজায়, নৈলে এসকল প্রকৃত অর্থপূর্ণ হবে না। স্ত্রীলোকগুলিনের মরালীগ্রীবা,

পার্শ্ববর্তী উঁচু মাটিতে দুপায়ের গোড়ালি উত্তোলন, তারা ট্রাকের খোলে পান্নার মরামুখ দেখতে চাইছিল, আর চকবন্দি বাড়িগুলিনের ভেতর থেকে ঝাঁকে ঝাঁকে ক্রমশ বুড়ো-বুড়িদেরও নির্গমন, সমস্ত কিছু চিত্রস্থ করে মোহরা খাতুনের মনে হল, পান্নার জানমারি হলেও তার বোন বড় ভাগ্যবতী এবং এই সুসংবাদ চুনিকে না দেওয়া পর্যন্ত তাকে বেঁচে থাকতেই হবে। বেঁচে থাকার কথাটি তাকে ভাবতে হচ্ছিল, কারণ প্রতিমুহূর্তে তীব্র ইচ্ছা, চুনির অস্তিত্ব প্রচার করে বলে, 'বুঝে নি...বড়ই বুকা গো...তাকে ক্ষ্যামা দাও...' শেষে সে একটি ঢোকের সঙ্গে ইচ্ছাটি গিলে ফেলল।

পান্নাদের খলিয়ানের সামনে ট্রাকটি থামল। বাড়ির দরজার সামনে পান্নার মা এবং বউ, তার কোলের শিশুটি বিকারহীন, মায়ের শাড়ির পাড় চুষছিল। লাস নামানো হল, একটি তক্তাপোষ খোলা আকাশের নিচে খলিয়ানে প্রস্তুত ছিল লাস বুকে নিতে। খাদেমুন্নিসা তক্তাপোষের পাশে এসে হাঁটু ভাঁজ করলেন, আলুথালু চুল, ক্রন্দন-শক্তিহীনা জননী মাত্র, বুকে থাপ্পড় মারছিলেন। পান্নার বউয়ের কোল থেকে কোনও সতর্ক স্ত্রীলোক শিশুটিকে ছিনিয়ে নিয়েছিল, শিশুটির কান্না শোনা গেল এবং পান্নার বউ স্বামীর সেলাইকরা বুকে লাল কাপড়ের আবরণে মুখ রাখল। মোহরা পলকহীন চোখে দৃশ্যটি দেখছিল। মর্গ থেকে ডাঙ্গাপাড়ায় বহু লাস ফিরে এসেছে, এমন হাহাকার ও দৃশ্য নতুন নয়। কিন্তু আজ এতে বিরাট কিছুর লক্ষণ সমূহ প্রকট, যথাযথ ইউফ্রেটিশ-তীরের রক্তাক্ত কারবালা ও আসমান-জমিন বিস্তৃত মর্সিয়াগাথা, একটি স্মরণযোগ্য ঘটনা বটে। আর এ সময় মসজিদ থেকে মৌলবি আলিমুদ্দিন ছ্যাংরানো কণ্ঠস্বরে পবিত্র আরবি শ্লোক উচ্চারণ করতে-করতে এগিয়ে আসায় পান্নার জানমারি-অতীত লুপ্ত হল এবং সে এক নিতান্ত মুসলমানলোকে রূপান্তরিত হল, পবিত্র শ্লোকে গত রাতের 'দেল ফেটে যায়' ক্রন্দনের সিক্ততা ছিল। ভাকা লিড নিয়ে গর্জন করছিল, 'সরেঞ যাও, সরেঞ যাও...' পান্নার লাসের কাছে পৌঁছুনোর জন্য একটি সংকীর্ণ রাস্তা দ্রুত নির্মীত হল এবং মৌলবী আলিমুদ্দিন সেই রাস্তায় হেঁটে এলেন। এতক্ষণে পান্নার রাজনৈতিক শহিদত্বে ধর্মীয় পাঞ্জার ছাপ পড়ল।

নেয়ামত খিড়কির দরজায় পা ছড়িয়ে বসে ছিল, ঢুলছিল। অদূরে নিমগাছটি কিছু ছায়া ছুঁড়েছিল তার ওপর, একটু-একটু হাওয়া বইছিল। মোহরা ইচ্ছে করেই তাকে ঠেলে ভেতরে ঢুকল। এতে হকচকিয়ে মুখ তুলে পুরুষটি তার স্ত্রীলোককে দেখতে পেল। লালা মুছে সে শিশুর হাস্যে কোমর ধরে বলল, 'লাস এল?'

মোহরার মুখমণ্ডলে বিশালতা ছিল। রোঁয়া ফোলানো মুর্গির কঁক কঁক-করা উচ্ছ্বাসে সে বলল, 'হাজারে হাজারে...মানুষ, খালি মানুষ...কে একে জানমারি বোলে, পাড়ার গৈরব!' সে হাঁফাচ্ছিল। 'যাবা তো যাও, দেখেঞ এস' বলে দাওয়ায় উঠল।

হাই তুলে নেয়ামত করুণ মুখ করে বলল, 'কাটাকুটি লাস...সহ্য হবে না।' সে বউকে অনুসরণ করেছিল দাওয়া পর্যন্ত। বউ ফেরায় তার মন প্রফুল্ল আবও কথা বলাব ইচ্ছা ছিল। কিন্তু মোহবা খাতুন মাটির সিঁড়ি দড়বড়িয়ে ছাদের ঘরে উঠে গেল। নেয়ামত দাওয়ার খুঁটি ধরে আকাশে দৃষ্টিপাত করতেই সাদা দুটি মেঘখণ্ড তার চাষি-চেতনাকে ঝাঁকুনি দিয়েছিল। খুব মন দিয়ে, সমস্ত কিছু ভুলে সে খণ্ডমেঘদ্বয়ের গতিবিধি পরীক্ষা করেছিল। এইরকম আরও কয়েকখণ্ড, সেগুলি যদি ধূসরবর্ণ হয়, সাদাখণ্ডগুলিনে এসে মিশলে রোদজ্বলা মাঠে দাঁড়িয়ে-দাঁড়িয়ে-মরা গর্ভবতী ধান গুচ্ছের পুনরুজ্জীবন আশা করা যায়, সে আশান্বিত এবং শ্বাসের সঙ্গে বলল, 'বাপ মেঘা রে!' কিন্তু মেঘা কেন সেই রহস্যজনক কালো বেড়ালটিকে তার পায়ের কাছেই পাঠালেন, বিরক্ত নেয়ামত রুষ্ট হুংকারে 'বিল্ বিল্' করল এবং চতুষ্পদ রহস্য সিঁড়ির দিকে সরে গেল।

সে থাপ্পড় তুলেছিল তখনকার মত। তবে সেজন্য নয়, মোহরা খাতুনের সিঁড়ি দিয়ে দাপাদাপি নামার শব্দে কালো রহস্য ছিটকে গেল এবং মোহরা এসেই স্বামীর ওপর ঝাঁপিয়ে পড়ল। 'বুবাকালা...কান নাই, চোখ নাই... ক্যানে তুমাকে বুলে গেলাম...' সে অদ্ভুত শব্দে কাঁদতে কাঁদতে নেয়ামতকে খামচাতে থাকল।

নেয়ামত 'আঃ ইঃ...কী' করলে মোহরা তার ঘাড় ধরে সিঁড়িতে ঠেলে তুলল। ছাদেরও একটুকরো দাওয়া আছে। কিন্তু ঘরের দরজায় কোনও কপাট নেই। কপাট থাকাটা প্রান্তিক চাষি-কাম-ক্ষেতমজুরের পক্ষে বিলাসবহুল জীবনযাপন স্বরূপ। এই ছাদওয়ালা কোঠাঘর করতেই স্বামী-স্ত্রীর দম ফুরিয়ে গিয়েছিল। ওপরের দাওয়া থেকে পুরুষের ঘেঁটি ধরে দরজায় মুণ্ডটি ঠেলে দিল মোহরা খাতুন। নেয়ামত এবার শুধু 'ক্বী...ক্বী...' করছিল। রোদজ্বলা আকাশ দেখে আসার ফলে ঘরের ভেতরটা গাঢ় অন্ধকার লাগে।

মোহরা শ্বাসপ্রশ্বাসে চাপা ও ক্রন্দনপূর্ণ কণ্ঠস্বরে বলল. 'কি হত ভেবে হাত-পা শরিল ঠাণ্ডা হিম... তুমি কানে কিচু শুন না... দ্যাখ, দ্যাখ হারামজাদির কিত্তি...' সে কীর্তির দিকে অঙ্গুলি নির্দেশ করল। খুব কাঁপছিল।

ক্রমে ঘরের ভেতরকার অন্ধকার পাতলা হচ্ছিল। অবশেষে 'খুদা গো' আর্তনাদ করল নেয়ামত, যদিও কিছু বুঝতে পারছিল না। শুধু দেখতে পাচ্ছিল, বালিশে মুখ গুঁজে চুনি উপুড় হয়ে শুয়ে আছে এবং দরজার কাছাকাছি একটি উল্টে পড়ে থাকা খালি টিন। এই টিনটি সে খালেকমিয়াদের মুদির দোকানে কিনেছিল, মুনিশখাটা মজুরিবাবদ এবং টিনটি সর্ষের তেলের। এইসব টিনে ধান মাপা হয়। ধান মাপা টিনটি ছাদের ঘরে রাখা ছিল। সেটি উল্টে পড়ে আছে কেন, সম্যক বোঝার চেষ্টা করছিল সে। 'খুদা গো' পুনঃ বলল, সেটি প্রথম আর্তনাদটির মতই অকারণ লঞ্ছনা ভেবে। তবে দ্বিতীয়টিতে কিছু বিস্ময়ও ছিল।

মোহরা খাতুন তার পুরুষের মুণ্ডের পেছনে খামচে মুণ্ডটিকে ঊর্ধ্বে তুলে দিল। 'বুকাঃ ... এখুনও বুঝ না' বলে অপর হাতে তর্জনীও তুলল চালের দিকে। বাঁশের কড়িবর্গাগুলিন শ্রেণীবদ্ধ ঢালু হয়ে নেমে গেছে, একটিতে দড়ি বাঁধা এবং দড়িটি ছিঁড়ে ঝুলছে। দড়িটি চিনতে পারল নেয়ামত। চষা জমিতে মই টানার জন্য জোয়াল থেকে মই পর্যন্ত যে-দড়িটি স্থূল কাঠের আঁকশিতে বাঁধা থাকে এটি সেটিই বটে এবং কয়েকটি বর্ষার বৃষ্টিতে ভেতরকার আঁশগুলিন জীর্ণ হয়েছিল।

নেয়ামতের মাথায় বজ্রপাত এতক্ষণে। স্মরণ হল ঢনঢন শব্দ শুনেছিল, পর-পর দুবার এবং সে ধপাস করে বসে আস্তে বলল, 'সহা যায় না, সহা যায় না।'

মোহরা তার পুরুষকে ডিঙিয়ে ঘরে ঢুকে কোনা থেকে দড়ির অপরাংশ উদ্ধার করল। আত্মহত্যায় ব্যর্থ লেংড়ি-ভেংড়ি এবার বালিশ থেকে মুখ তুলে কঠিন ও হিম 'পানি' উচ্চারণ করেছিল। থাপ্পড় তুলে মোহরা খাতুন ভিজে চোখে হিংস্র তাকিয়ে বলল 'মর্...তু মর্... জানমারিদের বিটি তু!' তারপর ছেঁড়া দড়িটি হাতে নিয়ে নিচে চলে গেল। চুনি চিত হয়েছিল। তার সুন্দর পরীমুখে নিষ্ঠুরতা। ঢোক গিলছিল কষ্টে।

ব্যথিত নেয়ামত 'গলায় যন্ত্রণা' বলে পাশে গিয়ে বসল। সে মমতায় তাকাল চুনির দিকে। জিভ চুকচুক করে বলল, 'ক্যানে ই কাজ কত্তে গেলি তু', ভেবে পাই না...তোকে পছি মাঠে বাস-মটোরে সনজেবেলা চাপিন দিব বুলেছি, তু কি ভাবলি...চুনি, বুন রি!' সে ঢোক গিলছিল। 'দড়িটো না ছিঁড়লে কি হত?...তোকে থল দিলাম, আমাদের কথাটো ভাবলি না!' বলে সে টিনটি সাবধানে তুলে হাতে নিল। আবার ওপরের ছেঁড়া দড়িটির দিকে তাকাল।

মোহরা গেলাসে জল নিয়ে ফিরল। সে রাগ করা একহাতে চুনির মাথাটি তুলে জল খাওয়াতে থাকল। চুনি ঢোকে-ঢোকে কিছুটা জল গিলে নিঃশ্বাসে বলল, 'আর লয়।'

ভেংচি কেটে মোহরা খাতুন বলল, 'আর লঁয়!...হারামজাদি! ভেবেএছিলি ই চোখকে ফাঁকি দিবি... ওই টিন, ওই টিন, ওই দড়ি!' সে ঈষৎ ঝুঁকে চুনির অক্ষম পায়ের দিকে গেল। 'আছাড় খেএছিলি...কোমরভাঙা...ওরে, তু লেংড়িভেংড়ি! কি সাওস তোর!' সে নিজের গালে হাত রাখল। দৃশ্যটি কল্পনা করে ভয় পাচ্ছিল। ঘুরে পুরুষকে বলল, 'দড়ি খোলো! খুলে রাঁধাবাড়া করো গা... আমি ই জানমারি আগলাই...ই সব্বনাশি।'

টিনটি দেয়াল ঘেঁষে উপুড় করে তার ওপর সাবধানে দাঁড়িয়ে নেয়ামত দড়িটা খুলল। সে মুনিশ

খাটা। এখন খুবই হুঁশিয়ার, নৈলে টিনটি পিছলে গিয়ে কদর্য শব্দ করত এবং সেও আছাড় খেত। সে বুঝতে পারছিল, টিনটি পায়ের ধাক্কায় প্রথা অনুসারে সরিয়ে ফেলে চুনি ঝুলতে যায়, কিন্তু দড়িটি দড় ছিল না। বিছানাতেই আছড়ে পড়ে। জানমারি বংশের নিষ্ঠুরতা তাকে খুব ভাবিয়ে তুলল। আশ্চর্য লাগে, গলার ফাঁসটিকে কিভাবে খুলে ছুঁড়ে ফেলেছে, নিশ্চয় দম আটকে যাচ্ছিল। মৃত্যু যে কত যন্ত্রণাময়, জানমারি বংশের মেয়েটি জেনে গেছে, এতে নেয়ামত অবশেষে একটু হাসতে পারল এবং শান্তভাবে নেমে গেল নিজের সংসারে। খিড়কিতে উঁকে মেরে গাই-গোরুটিকে ছায়ায় বসে জাবর কাটতে দেখল সে। বাঁশবাতার খিড়কি বন্ধ করে দিয়ে নেয়ামত রাঁধতে গেল। সে টিনটির ভেতর ছেঁড়া দু-টুকরো মারাত্মক দড়ি ঢুকিয়ে উঠোনের কোণে পেয়ারাতলায় ফেলে রেখেছিল, কালো বেড়ালটির মত রহস্যজনক।

চোইতপাগল আজ দীঘির আঘাটায় স্নান করেছিল। ঘাটগুলিনের দিকে যেতে তার সংকোচের কারণ এমন নয় যে সে জন্মসূত্রে মুসলমান লোক, সে 'বড়ই খ্যাপা' এবং নোংরা ভাবা হয় তাকে, মুসলমান পল্লীর কোনও পুকুরঘাটে গেলেও তাকে ভাগিয়ে দেওয়া হয়। তবে সে খুব কদাচিৎ স্নান করে। আজ কানিঠাকরানের বাড়িতে তার মুনিশখাটার অন্ন প্রাণভরে গ্রহণ করবে, এই ইচ্ছায় স্নান। কিন্তু গতরাত্রে গামছাখানি হাজি সইদুরের ঘরে খুইয়ে বসে আছে, সন্ন্যাসী চুল মোছার বিড়ম্বনা ছিল। তবে সে আঘাটায়, ফলে জলে মগ্ন অর্ধাঙ্গ ডুবিয়ে লুঙ্গিটি গামছা করেছিল। দৃশ্যটি দূরের ঘাট থেকে স্ত্রীলোকেরা দেখে আমোদ পেয়েছিল। লুঙ্গির খোপে ঢুকে জল যত কমে তত লুঙ্গি নামায়, এইভাবে পাড়ে উঠে সে নিজেও আমোদে খুব হাসাহাসি করে। অষ্টশিবের মন্দিরের ভেতর দিকে ঠাকরানবাড়ি ফিরেছিল। ঠাকরান বলেন, 'তুই ভিজে কাপড়ে...শুকনো কাপড় পরে আয়..., মরবি যে!'

সোনারু উজ্জ্বল হাস্যে বলে, আমার মরণ দিদি সস্তা লয় গো...মোসলমানের আজরাইল কি তুমাদের মশাই, যোম...খুব চেষ্টা করেছে এত গো, পারে লাই। দিদি, ই খ্যাপা যোমকে বুলেছিল, আরে যা যাঃ!... আর দিদি, আজরাইল মাথার ওপর পর পাখা লেড়ে-লেড়ে শ্যাষে উ-ড়ে পালিন গেল গো...কথা বুঝ।'

একচক্ষু ঠাকরান আজ দয়াবতী, চোইতপাগল পাঁচমুনিশের কাজ করেছে, গুল্মগুলিন বাইরে রোদে সুন্দর পাঁজা করে শুকোতে দিয়েছে, জ্বালানি হবে। বললেন, 'দাঁড়া, দেখি...' এবং ঘরে ঢুকে কনস্টেবল পুত্রের পরিত্যক্ত একটি জীর্ণ লুঙ্গি নিয়ে ফেরেন। 'কাপড় বদলা, সোনারু! ভেজাখানা বাইরে শুকুতে দিয়ে আয়।' বলে লুঙ্গিটি, প্রচণ্ড কোঁচকানো ও বেরঙা, ছুড়ে দেন। মুখে তাঁর স্নেহহাস্য ছিল। স্মরণে ছিল, ইটগুলিনও চমৎকার সাজিয়ে গুছিয়ে রেখেছে।

সোনারু বাইরে গিয়ে লুঙ্গি বদলায়। সে আকাশের যত মেঘগুলিন লক্ষ করে। ফিরে গিয়ে ঘোষণা করে, 'ঠাকরানদিদি, আজ রেতে বর্ষাবে...না বর্ষালে ই খ্যাপার নামে কুকুর পুষবেন গো।' সে উঠোনের কোণে মাটিতে পা মুড়ে সসম্ভ্রমে বসে। অন্নকে গ্রহণ করার ভক্তি ছিল মনে, কাল থেকে প্যাটজ্বলা। এনামেলের পাত্রটিতে ভাত-ডাল-ঘ্যাঁট ভক্তি-দৃষ্টে নিরীক্ষণ করে সে পুনঃ আকাশের খবর শোনায়। 'বর্ষাবে...পাম্নার কবর ধুয়া যাবে গো দিদি', বলে সে সহসা প্রশ্ন করে, 'ই খ্যাপার মরণ ক্যানে নাই গো' এবং নিজেই জবাব দেয়, 'মা দুগ্গার চালির ছামুতে লাচি, মৈলবি বোলেন তু হিঁদু... আমার কবর হবে না!... আর দিদি, তুমরাও ই খ্যাপাকে পুড়াবা না... তাইলে? জবাব দ্যাও!'

বিমলাবালা উপভোগ করছিলেন। হাতের নড়ি তুলে বলেন, 'খা দিকিনি... খালি বকরবকর...'

'না দিদি!' সোনারু মিটিমিটি হেসে বলে। 'ই খ্যাপার শরিল খায় সাধ্যি কার? বড় তিতকুটে.. তখন খুদা বুলুন খুদা, ভগোমান বুলুন ভগোমান, উঠিন লিবে আসমানে।' সে ভ্রূভঙ্গিতে আকাশ দেখাচ্ছিল। 'আসমানে যাব গো... দেখবেন।' তারপর ভদ্রভাবে, সম্ভ্রমে, অন্নগ্রহণ করে। তাকে কথায় পেয়েছিল। অনর্গল কথা বলে। সে আবার গতরাতের পক্ষিরাজ এপিসোডটি বর্ণনা করতে থাকে।

তখন ঠাকরান নড়িটি তার সামনে ঠুকে চাপা স্বরে বলেন, 'চুপ...চুপ'!' তিনি মুখুয্যে বাড়ির দিকটি ঘরে দেখে নেন। শাসান 'আর একটা কথা বললে নড়ি খাবি...মুখ আলগা চুপ কর দিকিনি!' তাঁর ভ্রূকুঞ্চনেও ভর্ৎসনা ছিল।

চোইত পাগল বাঁ হাতে বুক স্পর্শ করে বলে, 'ই মানুষে আর ডর নাই...বড় দঢ় জান. দিদি, জানে-ধড়ে এক....তফাত নাই।' এনামেলের গেলাস তুলে একটু জল খেয়ে সে প্রশান্ত মুখে কানিঠাকরানের দিকে দৃষ্টিপাত করে। 'ছোটবেলায় মৈলবির কাছে শুনেছি', বলে সে পুঁথির সুরে গুনগুনায়, ছন্দ ও তালসহ, 'যায় ইসা পৈগম্বার/সঙ্গে লয়ে দিনদার... দেখে এক লুমড়িকে বোলে/কোথা হতেঞ হেথা আইল/লুমড়ি বোলে, যাই আমি ঘর...দিদি, লুমড়ি খেঁকশিয়ালি, বুঝলেন?' পুনঃ সুরে গুনগুনায়, 'ইসা পৈগাম্বার বোলে/এহি দুনিয়ার তলে/সকলের রএেছে গো ঘর...আমি মৈরমের ব্যাটা/আমার নাই চাটিপাটা/আমার ঘর দুনিয়া সংসার।।...ঠাকরানদিদি, খুদা ইসা পৈগম্বারকে আসমান লিজের ঠেএে উঠিন লিলে। শাস্তরের কথা গো।' সে হাসতে থাকে। ই খ্যাপা তো খ্যাপাই বটে, কিন্তু ইয়ারও চাটিপাটা নাই...ঘর নাই...দুনিয়া সংসার...' প্রকৃতই নড়ির স্নেহাঘাত তাকে থামায়। সে অন্নের দিকে ঝোঁকে। তার চোখের কোনায় জলবিন্দু ছিল।

একচক্ষুর কারণে ঠাকরানের দৃষ্টি তীক্ষ্ণ, আস্তে বলেন, 'আই বাঁদর! তুই কাঁদিস ক্যানে? মারলাম বলে?'

'না গো, না।' চোইতপাগলও আস্তে বলে। 'খ্যাপা গো! এই হাসে এই কাঁদে...সুখে কাঁদি, বড় সুখ।'

বিমলাবালা কথা না বাড়িয়ে বলেন, 'খেয়ে থালা-গেলাস ধুয়ে আনবি দীঘির জলে। এনে ওইখেনে রাখবি। আর শোন্, বাড়ি পাহারা দিবি। চান কত্তে যাব। দীঘিতে অনেকদিন চান করিনি রে, ইচ্ছে করে...তুই আছিস।'

সোনারু নিঃশব্দে মাথাটি দোলায়। তাকে কোমল দেখাচ্ছিল ইসাপয়গম্বরের সঙ্গে নিজেকে সম্পর্কিত করতে পেরে, দুনিয়া সংসারহীন।...

উঠোনের কোণে শিউলি গাছের ছায়া ঘেঁষে একখণ্ড চটের ওপর সে কাত হয়ে শুয়েছিল। কানিঠাকরানের ডাকে হকচকিয়ে চোখ খুলল এবং খুবই অবাক হয়ে গেল ভোরবেলাকার মতই। সে ঘুমোচ্ছিল! কতকাল, ক-ত-ব-ছ-র পরে সে ঘুম ফিরে পেয়েছে হিসেব করা যায় না। সে দ্রুত উঠে বসল। উঠোনে শেষবেলার ধূসরতা মিশ্রিত ছায়া এবং আকাশে প্রচুর খণ্ডমেঘ। হাওয়া বাতাস বন্ধ। সে কিছুক্ষণ ফ্যাল ফ্যাল করে তাকিয়ে রইল। তারপর কুণ্ঠিত মুখে বলল, 'ই কি ঘুম গো দিদি...খ্যাপা ঘুম জানে না...ক্যানে ঘুম?' সে গত রাতের স্বপ্নের কালো নৌকোটির দিকে পিছু ফিরে দেখছিল, দুচোখে ধূসরতা।

কি ভেবে কানিঠাকরান বললেন, 'মজুরি আজ নিবি, না কাল? কাল উঠোনটুকু কুপিয়ে কেটে দিবি...পিটুনি আছে ঘরে।' নড়ি দিয়ে উঠোনের সবটা দেখিয়ে দিচ্ছিলেন। পুজোর আগে আঞ্চলিক প্রথা উঠোন পেটানো এবং নিকনো।

'পাঁচটা টাকা দিলে বরঞ্চ উব্‌গার হয়।' সোনারু দ্রুত উঠে চটটিকে যত্নে ভাঁজ করছিল। বারান্দার কোনায় একপাশে রেখে এসে হাত দুটি জোড় করল। 'পিটিয়ে কি দিদি, হুকুম হলে নিকিয়ে দিব.. যা ইচ্ছে। ই বেরৎ এক মুনিশ খাটা গো।' কানিঠাকরান আঁচলের গিঁট খুলে একটা পাঁচ টাকার নোট ফেলে দিলেন, সে হাত জোড় করে বিনয়ে গ্রহণ করল। তারপর হাসল। 'ও দিদি, ই বস্তরখানার তো জাত যেয়েছে...যা দাম হয়, কেটেঞ লিবেন...'

নড়ি পেটের কাছে আসায় সে থেমেছিল। বিমলাবালা বাঁহাত তুলে বললেন, 'মস্করা?...বাঁদর! হাটু কবে ফেলে যেয়েছে.. বউমা থাকলে ন্যাকড়াকানি করত...দাম! শিগগিরি সামনে থেকে যা...কাল সকাল-সক্কাল আসবি।'

সোনারু ঝটপট বেরিয়ে গিয়ে তার শুকোতে দেওয়া লুঙ্গিটি পরখ করল। একটু স্যাঁৎসেঁতে হয়ে আছে এখনও। নোটটি কোমরে লুঙ্গির ভাঁজে গুঁজে সে আগে সন্ন্যাসী চুল চুড়ো করে বাঁধল। তারপর কাঁধে শুকোতে দেওয়া লুঙ্গিটি ঝুলিয়ে অষ্টশিবের মন্দির ও ধ্বংসস্তূপের ভেতর দিয়ে হাঁটতে থাকল। গুনগুনিয়ে গাইছিল, 'যায় ইসা পৈগাম্বার/সঙ্গে লয়ে দিনদার...'

মরিয়ম পুত্র পয়গম্বর ইসার প্রতিভাস দিনের শেষবেলায় দক্ষিণডিহির এই জনহীন খণ্ডহরে, এবং সে, এক চোইত পাগল, গাইছিল, 'আমি মৈরমের ব্যাটা/আমার নাই চাটিপাটা/আমার ঘর দুনিয়া সংসার।।'...সে এলোমেলো পা ফেলে অন্যমনস্ক হাঁটছিল। দু-হাত ভাঁজ করে দুই কাঁধে পিঠ-ঢাকা ঠাণ্ডা লুঙ্গিটি আটকে রেখেছিল। সহসা কেউ কোথাও তাকে ডাকল, 'অ্যাই পৈগম্বর ইসা!' সে থেমে গেল এবং নালার ওধারে ভানুকে দেখতে পেল। ভানুর মুখে শীতল একটু হাসি, সে হাত নেড়ে ডাকছিল। দেখামাত্র গতরাতের ঘটনাটি স্মরণ হল। নেতাজি কলোনির কাছে নালার বাঁশের সাঁকোটি পেরিয়ে যাবার ইচ্ছে ছিল। সে লম্বা পায়ে কলোনি এলাকার দিকে চলতে থাকল এবং যতবার ঘোরে, ভানুর শীতল হাস্য আর হাতনাড়া দেখতে পায়। তারপর সে প্রথমে ঘুড়া, পরে পংখিরাজ হল। সে কলোনির ভেতর দৌড়ুচ্ছিল। জাতীয় সড়কে পৌঁছে একবার থেমে বাঁদিকে নালা-বরাবর লক্ষ্য করেছিল। ঝোপঝাড়ের আড়ালে ভানুকে দেখতে পাচ্ছে মনে হয়েছিল। আতঙ্কে সে মহাসড়ক পেরিয়ে বিদ্যুৎ উপকেন্দ্রের কাঁটাতারের বেড়া ঘেঁষে, গুঁড়ি মেরে, শ্রেণীবদ্ধ গাছগুলিনের আড়ালে ছুটে যাচ্ছিল। দিন শেষের এই গাছগুলিন এখনও শোকসঙ্গীতের স্বরলিপি হয়ে আছে, কারণ পান্নার মৃতদেহবাহী ট্রাক ও শোকমিছিল তাদের পাশ দিয়ে গেছে।

দুপুর থেকে পান্নার কবর খুঁড়তে খুব কষ্ট, গোরস্থানের মাটি বড় দড়, ঘুটিং ও কাঁকরে মিশ্রিত। কয়েকখানা কোদালের দাঁত ভোঁতা, পরে গাঁইতি আনা হয়। পান্নার আত্মার জন্য প্রার্থনা 'জানাজা' নামাজে কয়েকশ অথবা কয়েক হাজার মুসলমান লোক, তাদের ভেতর অসংখ্য জানমারিও ছিল, এই সমাবেশ দক্ষিণ-ডিহিতে রেকর্ড। প্রার্থনা শেষ হলে সদলবলে ছোটনকে রাস্তা দেওয়া হয়, বস্তুত মোজেস—পয়গম্বর মুসা যেভাবে রেড-সিকে যষ্ঠির দ্বারা দুভাগ করেছিলেন, সেইভাবে। আর কাফন খুলে যখন পান্নার মুখ দর্শানো হয়, তখন ছোটন...

'ছোটনবাবু কাঁদলে হে, পেত্যয় হয় না', নেয়ামত চোইতপাগলকে পিরের কিরে দিয়ে বলছিল এ কথা। সোনারু, চোইতপাগল, তখনও ভানুর কথা ভেবে সন্ত্রস্ত, গোরস্থানের বৃত্তান্তে তার কান ছিল না। মোহরা খাতুন বার-বার তাদের পাশ দিয়ে ছাদের ঘরে যাচ্ছিল, নেমে আসছিল। বাড়ির দুদিকের দরজা ভেতর থেকে হুড়কো দিয়ে আটকানো ছিল। 'রাজায় কাঁদলে পোজায় কাঁদে, নেয়ামত বাঁকা হাসল। 'তা' পরে ছোটনবাবু চলেঞে যেল...উ তো পাবলিকে থাকে না হে...ক'বার দেখেছ বোল?' সে কণ্ঠস্বর চেপে বলল, 'টেনগাং লিয়ে বোডিগাড সঙ্গে...পিরের কিরে, চলে যেল পুব মাঠ দিঞে, যেন বাঘহাঁটা হে!' তার মুখে সেই দেখার বিস্ময় ফুটে উঠেছিল। পুনঃ পুনঃ আবৃত্তি করছিল, 'বাঘহাঁটা...বাঘহাঁটা।'

এতক্ষণে চোইতপাগল আস্তে বলল, 'শালা ভানু...'

'ভানুও ছিল!' নেয়ামত উত্তেজনায় ছটফটিয়ে বলল। 'ছিল উ। উ পাষাণ, কাঁদে না।' সে উত্তেজনাদমনে বিড়ি ধরাল দ্রুত। ফুক ফুক করে টানতে থাকল।

মোহরা খাতুন আবার ওপরে গেল। সোনারু মাটিতে আঁচড় কাটছিল। 'ভানু আমাকে ডাকছিল,' অন্যমনস্ক বলল। তারপর সরু দাঁতে অনিচ্ছাকৃত হাসল। 'কাল রেতে শালার হাতে কামড়ে দিঞেছি...চাকু লিঞে কাটতে এল...এখুন আবার ডাকে...হাত লাড়ে' বলে সে হাত নাড়াটি দেখাল, অবিকল।

নেয়ামত বলল, 'গলাকাটা, গলাকাটা! উয়ার বাপ একশ আট পাঁঠা বলিদান করত...চোখে ভাসেঞে হে!...কি বেরৎ খাঁড়া...জানমারি বংশ!' সে বিড়িতে সুখটান দিল। তারপর ধোঁয়ার সঙ্গে ফিসফিসিয়ে উঠল, চোখের ঝিলিক ঊর্ধ্বে ছাদের ঘরের দিকে, 'ইদিকে এক কাণ্ড। চুনি...ফাঁসাতো! কি কত্তাম ভেবেই পাই না হে.. গলায় দড়ি দিঞেছিল...দড়ি ছিঁড়েঞে...' চোইতপাগল বড় চোখে তাকাল, ভীষণ চমকে উঠেছিল এবং নেয়ামত স্বভাবজ বায়ুকণ্ঠে বলতে থাকল, 'গোরুর দিকে চোখ...ঢনঢন আওয়াজে কানে এসেঞে ছিল বটে...টিন! টিন!' সে উঠোনের কোণে আবছা আলোয় পেয়ারাতলায় রাখা টিনটিকে দেখাল। টিনটিকে ধুয়ে আনা হয়েছে এবং দুগাছা ছেঁড়া দড়ি পিরের থানের জঙ্গলে বিসর্জিত। 'টিনটো ছাতে ছিল...কি সাওস হে। টিনে চঢ়িন...' মোহরা খাতুন নেমে আসায় সে থেমে গেল। মন দিয়ে বিড়ি টানছিল। মোহরা উঠোনে গেলে সে ফোঁস শব্দে বলল, 'খুব বাঁচা...খু-উ-ব!'

বুঝদার চোইতপাগল ছটফট করছিল। 'বুকা রি!...তোর লেগে ঘুড়া হএ্রেছিল ই খ্যাপা... পংখিরাজ হএ্রে উড়েছিল রি!' তার চারপাশে হাজার-হাজার পাখি ওড়ার শব্দ। চুড়োবাঁধা চুল খসে পড়েছিল, বাঁধতে লাগল, যেন হাতের কাছেই কিছু কাজ আছে। তারপর খ্যাপা-খ্যাপ্ত বলল, 'দুধ দিএ্রে সাপ পুষা...কালসাপ...লিজেকে লিজে ডংশায়।' সকল কথাই সে চুনিকে ছুড়ে-ছুড়ে মারছিল। তার চতুর্দিকে হাজার-হাজার চুনির পাখিওড়া।

নেয়ামত তার মতিগতি লক্ষ্য করে কথা বদলাল। 'একটো কথা ভাবি হে! মা খাকি' বলে সে মাটিতে হাত স্পর্শ করল, ক্যানে মা খাকি, এই মাটি পান্নাকে বুকে লিতে চাহেএ্র নাই? কত-কত কবর খুঁড়েছি, এমন দড় মাটি দেখি নাই...পাষাণ পাথর...ঘা পড়েএ্র আর ঠনাৎ করে আওয়াজ দেয়, ঠাঁই দিব না...ঠাঁই দিব না।'

মোহরা খাতুন আলো এবং আঁধার মাপছিল উঠোনে দাঁড়িয়ে। খিড়কি ফাঁক করে মাঠের দিকটাও মেপে এল। আস্তে বলল, 'মটোরগাড়ি আসতে দেরি আছে...মুখ আঁধারি না হলে তেঁতুলতলায় আসে না।' তার বাপের বাড়ি যেতে এই সন্ধ্যার ট্রিপ বরাবর বাঁধা, কারণ দিনব্যাপী সংসার সামলে রাতটুকুনের জন্য মাসে একটা দিনও বাপের গাঁয়ে যায়। ভোরের ট্রেনের প্যাসেঞ্জার নিয়ে তার বাপের গাঁয়ে বাসটি পৌঁছুতে রোদ ফোটে। সে বিশদ জানে এই বাসটির গতিবিধি। পিরের থানের বটতলার শীর্ষে নক্ষত্রটি সবে জুগজুগ করছিল। সে নক্ষত্রটিকে দেখতে থাকল, যেটি ওই বাস-সম্পর্কিত।

তার পুরুষ মন্তব্য করল, 'চাঁদ ঘড়ি মেঁরে উঠবে...অনেক দেরি।' সে কৃষ্ণপক্ষের দেরি করে ওঠা চাঁদের কথা তুলে নিরাপদ ঘন অন্ধকারের উল্লেখ করতে চেয়েছিল। তার মোটেও ইচ্ছা নেই আসন্ন চোরাপাচারে সহগামী হয়। সে সোনারুর প্রতীক্ষায় ছিল এবং বটতলা থেকে তাকে আসতে দেখামাত্র খুশি হয়েছিল। পান্নার কবর খোঁড়ার ঘটনাটিকে ভয়াবহ তাৎপর্য দিয়ে বর্ণনা করে চোইতপাগলকে বস্তুত বোঝাতে চেয়েছিল, মা বসুমতী, যা মুসলমান লোকের 'মা খাকি', ইসমাইল হোসেনের বংশজাতদের প্রতি রুষ্ট ও নির্মম। এই মাটি তাদের থল দেবে না। এতক্ষণে তার বুদ্ধিমতী স্ত্রীলোক বাসের কথা তোলায় সে অন্ধকারের প্রকারান্তর বর্ণনা করছিল, যা সোনারুকে উৎসাহ দেওয়ার অভিসন্ধি মাত্র 'ঘড়ি মেরে চাঁদ উঠলে' আঁধারও বড় দৃঢ় হয়...কিন্তু তুমি রাতচরা হে! ইদিকে দ্যাখো, আমি একটুন রাতকানা...দু-পাঁচ হাত তফাতে লজর হয় না...'

তার স্ত্রীলোকের কানে গেলে চাপা গজরানিতে 'আঁচল ধরা...লোকে কি মিছা বোলে? আমার মরদ রে' এই তীব্র শ্লেষ তার ওপর ঝাঁপিয়ে পড়ল। মোহরা খাতুন কয়েক পা এগিয়ে তর্জনী তুলল। 'তুমি উয়ার সঙ্গে যাবা! ইস্টিশেনে টেরেনে চাপিন দিবা... রেক্শা চেপেএ্র পাটাগুায় আসবা...' পাটাগুা তার বাপের বাড়ি এবং তার পুরুষটির শ্বশুরবাড়ি, স্টেশন থেকে সামান্য দূরত্বে।

নেয়ামত চুপ করে গেল। সোনারু আবার অন্যমনস্ক হয়েছিল। আস্তে বলল, 'আম্মো যেতাম। কিন্তুক ভোরবেলাতে কানিঠাকরানের মুনিশ...এই বস্তর দিলেএ্র, পাঁচ টাকার লোট দিলে।' সে নোটটি বের করে দেখাল। 'ইটা উ বিটিকে দিব...উয়ার হাতখালি।' বলে জোরে শ্বাস ফেলল। ক্রমাগত অন্যমনস্কতা তাকে দূরের মানুষ করছিল। যেন বহু দূর থেকে সে কথা বলছিল, এমন কণ্ঠস্বর।

'ভাসুর, তুমি চাট্টি ভাত খাও' বলে মোহরা খাতুন ব্যগ্র হল। সে বোঝে, চোইতপাগলের প্যাটজ্বলা না থাকলে সে আরও বলশালী ঘুড়া হয়, শক্তিমান পংখিরাজ হয়, গতরাতে তার আবিষ্কার।

কিন্তু সোনারু-ভাসুর জোরে মাথা দোলাল। বলতে দ্বিধা নেই যে, সে কানিঠাকরানের অন্ন খেয়েছে, সে 'বড়ই খ্যাপা।' তাই যেখানে পায়, ভোজন করে এবং সে 'মা দুগ্গির চালির ছামুতে লাচ' করেছিল। বলল, 'আমি মুনিশ খাটা রি! মুনিশ খেটেএ্র খাই...খাব।' এটি সংকেত যে, সে চুনিকে বাসে তুলে দিয়ে ফিরে আসবে এবং মোহরার অন্নগ্রহণ করবে। এমন কি, সে আজ এই বাড়ি পাহারা দিতেও রাজি, যেখানে এই রাতে কোনও পুরুষ থাকবে না। তবে একথাটি এখন বলা উচিত মনে করল না।

মোহরা খাতুন খিড়কির বাঁশবাতার কপাট আবার সাবধানে ফাঁক করল এবং উঁকি মেরে বাইরে চারদিক দেখে নিল। বাঁদিকে পিরের বটতলা, ডানদিকে উঁচু পাড় এক পুকুর। পাড়ে গুল্মগুলিনের

আড়ালে এখন মাঠ-সারতে আসা স্ত্রীলোকগুলিনের থাকার সম্ভাবনা, তারা ঘাটে নেমে শৌচকর্মের পর বাড়ি ফিরবে। সামনে পশ্চিমের মাঠে ধূসরতা, দূরে কুয়াশায় মহাসড়কের ধারে শোকসঙ্গীতের স্বরলিপিবৎ শ্রেণীবদ্ধ বৃক্ষরেখা আবছা হয়ে আছে। আশেপাশের বাড়িগুলিন ঘোর স্তব্ধ। বহু পুরুষ ও স্ত্রীলোক এখন পান্নাদের কলিয়ানে ও বাড়িতে গিয়ে ভিড় করেছে, বরাবর এটাই রীতি। তবে পান্নার জানমারিতে শুধু নয়, ছোটন-নির্মীত বিশাল শোকস্থাপত্য দর্শন করে পাড়াটি অভিভূত। নেয়ামত গোরস্থান থেকে ফিরেই ঘোষণা করেছিল, 'আর নামুপাড়া মাথা তুলতে 'পারবে না, দেখেঞ লিও...'সেকথা মোহরা খাতুনের সত্য মনে হয়।

দুই পুরুষ ততক্ষণে পুবের মেঘখণ্ডগুলিনের কথা বলছিল। উভয়ে একমত যে, বর্ষণ অদূরে এবং চোইতপাগলের অতিরিক্ত মত, 'রেতে বর্ষালে ঠাকরানদিদির উঠানের দড় মাটি লরম হবেঞ...কোপ লিবেঞ।' একথায় নেয়ামত সায় দিয়েও কুণ্ঠিত মন্তব্য করছিল, 'কানিঠাকরান বখিল হে, যতই বুলো। উয়ার ব্যাটা পুলিশ। ঘুশ খায়। লকশাল মেরেঞ ছিল হে...শুনা কথা। কনোসটোবলের পুলিশ...উয়ারাই তো গুলি মারেঞ...' সোনারু দাওয়া থেকে গুড়ি মেরে আকাশ দেখে বলল, 'ইবার মেঘারা গুলি মারুক...ওই! ওই মাল্লে...চিড়িক চিড়িক!' এটি রগড়। ক্রমশ সে নিজস্ব ফর্মে ফিরছিল।

মোহরা খাতুন এসে ঘরে ঢুকেছিল। স্বামীর কাছে দেশলাই নিয়ে লম্প জ্বালল। সে ভাত বাড়তে ব্যস্ত হল। মৃদুস্বরে পুনঃ অনুরোধ করছিল চোইতপাগলকে, 'তুম্মো দুটি মুখে দ্যাও, ভাসুর!' ভাসুর দ্রুত বলল, 'কাজ শ্যাষ করি, তাপরে...মুনিশখাটা...বুঝিস না রি!' নেয়ামত গম্ভীর মুখে উঠে হাত ধুতে গেল।

অপর থালার ভাত-তরকারি এবং লম্প নিয়ে মোহরা ঊর্ধ্বগামিনী হলে নেয়ামত তার থালাটি নিয়ে দাওয়ায় এল। আবছা আঁধারে ভাত খেতে তার আপত্তি ছিল না, কেরোসিনের আকাল পড়লে এভাবেই সন্ধ্যার মুখে খাওয়া সেরে নিতে আঁধার ঘন হয়, কিন্তু এখন খারাপ লাগে। সে বাইরের তাকে রাখা হেরিকেনটি স্পষ্ট দেখতে পাচ্ছিল। এই সোনারু কি আর খ্যাপা, তার বউটি সত্যিই 'খেপি...বেরৎ খেপি' এবং কথাগুলিন বায়ুকণ্ঠে উচ্চারণও করল। চোইতপাগল ভেবেছিল চুনির কথা, ফলে সায় দিল, খেপি...বেরৎ খেপি!' এতে নেয়ামত রুষ্টভাবে শুধু বলল, 'কথা বুঝ না হে।'

তখন ছাদের ঘরে পা ছড়িয়ে বসে চুনির মুখে জোর করে অন্ন গুঁজে দিচ্ছিল মোহরা খাতুন, জননীর হাতে। মাঝে মাঝে তার চোখ মুছিয়ে দিচ্ছিল। বলছিল, 'ঝড় বহেঞ, বান ভাসায়, ভুঁইকম্প হয়, কত কারবালার লোহু ঝরেঞ...বুন রি! আকালে প্যাটে কাপুড় বেঁধেঞ মানুষ-বাঁচা বেঁচেছি...সব ঠাণ্ডা হঞে যাবে রি! কটা দিন মামুর বাড়ি থাকবি, তোর মাকে খবর দিবো... সুময়কালে আবার বাড়ি আসবি।'

চুনির গলায় এখনও ব্যথা। বারবার ঢুক ঢুক করে জল খাচ্ছিল। বুঝতে পেরে মোহরা খাতুন ভাতগুলিন দলে নরম করছিল। লম্পটি দূরে এবং শাদা পোকাগুলিন শরৎ রাত্রে প্রাকৃতিক উপদ্রব।

## আট

পান্না কবরে চির-শোওয়া শুতে গেল, এতে উত্তরাধিকারটি স্বভাবত ভাকাকে বর্তায় এবং শূন্য সিংহাসনের আশেপাশে সে গতকাল দুপুর থেকে এই দিনান্তকাল অবধি প্রায় তিরিশ ঘণ্টা ঘুরেছে, বোঝাতে চেয়েছে সে পান্নার চেয়ে বিরাট-বিরাট কীর্তি স্থাপনে পটু, কিন্তু পাকাপাকিভাবে সিংহাসনে ওঠার জন্য শুধু ছোটনবাবুর স্বীকৃতিটুকুর অপেক্ষা। ছোটনবাবু সদলবলে যখন গোরস্তানে পান্নার মুখদর্শনে যায়, তখনই ভানু আভাস দিয়েছিল, একটি জরুরি বৈঠক বসবে, স্থান ছোটনবাবুর প্রমোদকক্ষ কাল সন্ধ্যা ছটা। এলাকার পাঁচ-দশ জানমারি-নেতা বৈঠকে থাকবেই, ভাকা বুঝেছিল। গোরস্তান থেকে ফিরে সে জিনস, লাল শার্ট, কাউবয় জুতো, সকলই বৈদেশিক, দ্রুত গায়ে চড়ায় এবং সহসা তার আত্মায় পান্নার আত্মাকে আবিষ্কার করে। স্কুল ফাইনালের ড্রপআউট তরুণ জানমারি বারু তাকে প্রশংসা করে, 'খুব ফিট করেছে।' ডাঙ্গাপাড়ার সেরা জঙ্গিগ্রুপটি তাকে অনুসরণ করেছিল, যেভাবে পান্নাকে তারা অনুসরণ করত প্রতিবার জানমারি ঘটনার পরে। সকলেই সশস্ত্র ছিল। আর ভাকা পান্নার ভঙ্গিতে

পা ফেলছিল, যদিও সে পান্নার চেয়ে বেঁটে, গায়ের রঙটি চাপা, পান্নাসদৃশ উজ্জ্বল যুবাপুরুষ নয়। কিন্তু নাকটি বাঁকা, চৌকো চোয়াল, দেখনশিরি গোঁফ। তাকে এমনিতেই যথেষ্ট হিংস্র দেখায়, এই দিনশেষে তাকে আরও হিংস্র দেখাচ্ছিল, বিশেষত সে পান্নাকে অনুকরণের চেষ্টায় নিজেকে ভয়ংকর বিস্ফোরক প্রতিপন্ন করেছিল অনুচরদের কাছে। নালার ওপর নেতাজি কলোনির বাঁশের সাঁকোর কাছে দলটি ভানুকে দেখে থামে এবং ভানুর শীতল চন্দ্রবোড়া-মুখে ক্ষীণ হাসি ছিল। ভাকা বলে, 'ই কি হে? তুমি মিটিংয়ে থাকছ না, সেন্টারে যাও...ঘুরো, ঘুরো!' সে ভেবেছিল ভানু ইরিগেশন সেন্টারগামী, সেও সত্য। বস্তুত একটু আগে চোইতপাগলকে নালার ওপারে দেখে ভানুর হাতের সূক্ষ্ম ক্ষতচিহ্নটি ক্যান্সারকোষে পরিণত হয় এবং কাজিরুনের তথ্যগুলিনও তাকে ততক্ষণে গরম করেছিল। সে ছোটনের কাছে নির্দেশ না পেলেও একটা নিষ্পত্তি করে ফেলত, যদি চোইতপাগল তার কাছে আসত। পুনঃ ভাকা তাকে বলে, 'কি দেখ হে...কিসের হাসি...নাকি আমি এই শাট পিন্ধেছি, তাই দেখ, তুমাকে বুঝা কঠিন হে!' ভাকা পান্নার হাসিও অনুকরণ করেছিল এবং তার হাত ধরে টেনেওছিল। এই সময় শ্বাসের সঙ্গে ভানু বলে, 'তোমাদের ইসা পৈগাম্বার গেল হে, দেখছিলাম।' তার হাসিটুকু মুছে গিয়েছিল। তার চোখদুটি পিঙ্গল, সে বিড়ালচক্ষু, পশ্চিমে তর্জনী তুলল, এবং দৃষ্টিও ওই দিকে। দেখে নিয়ে জানমারিরা পরস্পর মুখ তাকাতাকি করছিল। ভাকা বলে, 'ই কথার মানে বুঝি না...তুমার সকল কথায় ধন্দ...ঘুরো। ছোটনদার মিটিংয়ে চল!' ভানু তাদের সঙ্গ ধরে। ইসা পৈগাম্বারের গানটি তার মাথার ভেতর ভনভন করছিল। নড়বড়ে বাঁশের সাঁকোটি সাবধানে একে-একে পেরিয়ে যায় জানমারিরা। কলোনির প্রান্তিক আলপথে হাঁটতে হাঁটতে অগ্রবর্তী ভানু সহসা 'ইসা পৈগাম্বার' পুনরুচ্চারণ করে। তখন ভাকা বিরক্ত হয়ে বলে, 'কি খালি ইসা পৈগাম্বার ইসা পৈগাম্বার কর...তুমার আদ্ধেক কথা প্যাটে, আদ্ধেক মুখে।' তাকে এবং দলটিকে নিয়ে খেলা করার ভঙ্গিতে ভানু বলে, 'কি গান মাইরি।' এতে আরও বিরক্ত ভাকা পাষাণপাথর স্তব্ধ হয়েছিল। অষ্টশিবের মন্দির ও ধ্বংস স্তূপগুলিনের ভেতর শুধু বারু একবার প্রশ্ন করেছিল, 'কার গান ভানুদা?' জবাব না পেয়ে সে হাসতে হাসতে বলে, 'ভানুদা কাক দেখেঞ্ছিল! বুঝা যায়, আবার যায়ও না।' আসলে সে টুঁড়ে হন্যে হচ্ছিল।...

ছোটনের প্রমোদকক্ষের ভেতরে-বাইরে এলাকার জানমারি-নেতারা কেউ চেয়ারে কেউ মোজেককরা মেঝেয়, এবং ভেতরে যথানিয়মে নীলবাতিটি জ্বলছিল, যাতে রহস্যময় দেখায় ইজিচেয়ারে উপবিষ্ট রবিনহুড বা রবিন-হুদকে। সে শুভ্রাংশু, দাদা অরুণাংশুর কারণে তার ছোটন উপনাম এবং অরুণাংশুর অকালমৃত্যুর পরও সে আদরে 'ছোটন' থেকে গিয়েছিল। ভাকা-গ্রুপ স্থানীয়তার দাপটে ভেতরেই ঢুকেছিল, আর ছোটন আস্তে বলেছিল, 'আয় ভাকা', তারপর নিচু টেবিল থেকে বৈদেশিক সিগারেট অফার মুহূর্তে ভাকাকে প্রার্থিত রেকগনিশন দিল। সেই সিগারেটে টান দিয়ে অতর্কিতে ভিডিও সেটটির পাশে জড়সড় কাজিরুনকে আবিষ্কার করে ভাকা হুঙ্কারে বলেছিল, 'মাকুচালানি...', প্রচণ্ড বিস্ময়ে সে ছোটনের ক্ষমতা আঁচ করেছিল, কাজিরুন খাঁচায় বন্দী! কিন্তু ছোটন হাত তুলে তাকে থামিয়ে দিয়েছিল, ফলে পরবর্তী অনিবার্য 'মাগী' শব্দটি ভাকা গিলে ফেলে।

ভোলা, বাবু পরিতোষকে উরুভাঙ্গা দুর্যোধনে পরিণত করায় সে এতদিনে একটি চেয়ার পেয়েছে, যেটি গদিআঁটা, ভাকার বিস্ময়মোচনে মুখ খোলে। "গোবিন্দ...সিঙ্গিবাবুদের গোবিন্দ হে, হুন্নার শালা হয়। হুন্নাকে বলেছে, কাল রাতে চোইতপাগলা...সোনারুহে, শালার পিঠে পান্নার বোন ছিল...সেন্টার চাইতে যেয়েঞ্ছিল সিঙ্গিবাড়ি। অরুসিঙ্গি সাহস পায়নি।' কথা শেষ হতে না হতে কাজিরুন ফোঁস ফোঁস শব্দে, বহু কান্না ও কৈফিয়তে স্বরভঙ্গ, জড়িয়েমড়িয়ে বলতে থাকে, 'ও বাপ ভাকা, তুরা আমাকে দুষিস...ওই খ্যাপা, খ্যাপা সেজে থাকে, উয়ার প্যাটে প্যাটে বুদ্ধি... তার ফুঁসে চুনি বোমগুলিন মাঠপুখোরে ফেললে...আমি ভাল জানি না, মন্দ জানি না...' সে এক নাক ও চোখে পর্যায় ক্রমে আঁচল ঘষতে থাকে এবং ভাকা চার্জ করে 'চুনির খবর? চুনির খবর?' কাজিরুন ঠোঁট ফাঁক করলে ভানু তাকে থামায়। যে-হাতটি তুলেছিল, সেই হাতের পিঠে ক্ষতরেখা ছিল। আস্তে বলে, 'ফুলকুঁড়ির কাছে আসগারকে পাঠিয়েছিল ছোটনদা। আসগার, বল্ নারে!' সে অন্যহাতের বুড়ো আঙুলে আসগারকে খোঁচা মারে। আসগার আগেই এসেছে লক্ষ করে ভাকা ঈষৎ রুষ্ট। পুনঃ চার্জ করে, 'কি ফুলকুঁড়ি-

টুলকুঁড়ি...শালা মাথায় আগুন চড়েঞ যায়... বোল্, শুনি।' আসগার সোনারুর ঘোড়া হওয়ার এপিসোডটি কিভাবে ফুলকুঁড়ির কাছে আদায় করেছে, বিস্তারিত বলতে থাকে। তার কথা শেষ হলে পাশের গ্রামের জানমারি-নেতা কাদির মন্তব্য করে, 'চুনি ই গাঁয়ে নেই...যে-যার গাঁয়ে খবর লিব...পাব। যাবে কতি?' তার মুখে ও কণ্ঠস্বরে দৃঢ়তা ছিল। এই দৃঢ়তাকে ডাবল এজেন্ট ভিন্নমাত্রা দিল, 'খ্যাপা...খ্যাপা সেজে থাকে...চেপে ধর্ বাপ! সব পাবি, স-অ-ব।'

ভাকা গরম শ্বাস ছাড়ে। তারপর ছোটনের দিকে ঘোরে। 'তুমি কি অডার কর, ছোটনদা, শুনি।' বলে সে মহার্ঘ সিগারেটটিতে লম্বা টান দেয়। আর ছোটন একটু হাসে। 'আমি কি বলব? তুই কি করিস, দেখি।' সে উঠে পেছনকার দেয়ালে সেলারের সামনে দাঁড়ায়, খোলে, থাকে-থাকে থরে-বিথরে সাজানো নানা গড়নের বোতলগুলিন পরিদৃশ্যমান হয়, সকলই বৈদেশিক, দূর-দূর সীমান্ত অঞ্চল থেকে এগুলিন ছোটনের কাছে ভেসে আসে, জাতীয় সড়কের প্রায় আঠারো কিলোমিটার অংশ তার শাসনাধীন, দূরপাল্লার ট্রাকচালকরা তাকে উপঢৌকন দিয়ে থাকে, নতুবা টায়ার ফেঁসে যাবে, শতাধিক রিকশোচালক এবং কৃষিতে উদ্বৃত্ত জনসংখ্যার তরুণ প্রজন্ম তাকে নেতা জানে, এমন কি খেতমজুর সমিতিগুলিনও মুক্তির দশক-সূত্রে তার প্রতি কৃতজ্ঞ, যে-প্রতিক্রিয়ায় বড় ও মাঝারি কৃষকও তাকে ট্যাক্স দেয়, সে রবিনহুড বা রবিন-হুদ, ইতিমধ্যে বহু মিথ তাকে কেন্দ্র করে গড়ে উঠেছে, দুটি লম্বা বোতল নিচু টেবিলে রাখলে জঙ্গিনেতৃবৃন্দ চঞ্চল হয়েছিল। সুদৃশ্য গেলাসগুলিন ক্রমে অবতরণ করে। সকলেই সহযোগী হতে থাকে, এভাবে অন্তঃপুরের ফ্রিজ থেকে জলের ঠাণ্ডাহিম বোতলগুলিনও আনা হয়, চানাচুরের প্যাকেট, পটাটোচিপসের প্যাকেট, সমস্ত প্রস্তুত ছিল, বরাবর এই ধরনের জরুরি বৈঠকে এটাই রীতি, এবং ভানু 'ওয়ান...টু...থ্রি' করে লোক গুনছিল তেইশজনের মধ্যে জনাচারেক করজোড়ে মাথা নত করে, এতে ভাকার মন্তব্য, 'ওহে, এমুন একটা দিন...গরম হও, গরম না হলেঞ চলে না হে' ওই নেতৃ-চতুষ্টয়কে টলাতে পারল না। অবশ্য ছোটন তাদের সফটড্রিংকস উপহার দিলে তারা বিনীতভাবে গ্রহণ করল। আর ভাকা-গোষ্ঠীকে লক্ষ করে ছোটন বলে, 'মাতাল হলে পাছায় লাথি খাবি। তোদের হাতে কাজ।' তারা কথাটি সম্যক বুঝেছিল।

কয়েকটি চুমুকের পর ভাকা কাজিরুনের তাহে একটা পটাটোচিপসের প্যাকেট ছুঁড়ে দিলে সে, ডাবল এজেন্ট, এতক্ষণে প্রাণের গ্যারান্টিলাভে খুশি, কাতর হেসে বলে, 'আমাকে বাড়ি পঁহুছে দে বাপ, আমার ছরত চলে না।' এই মদের আসরে সে ক্রমে আড়ষ্ট, খুব খারাপ লাগছিল, হতে পারে সে মাকুচালানি, মদ-নেশা-ভাং বিষয়ে তার নীতিবোধ আছে, নাকে কাপড় ঢেকে বসে ছিল। তার বিচারও শেষ, সে ছটফট করছিল। 'ছোটনবাবু, বাপ!' সে পুঁটুলিতে প্যাকেটটি ঢুকিয়ে ছোটনের দিকে হাত জোড় করল। তখন ছোটন বলল, 'আসগার, চাচিকে রেখে আয়।'

চাচি-শব্দটি নিমেষে কাজিরুনকে উদ্দীপিত করেছিল, সে পুঁটুলিটি বগলদাবা করে উঠে দাঁড়াল এবং মদ্যপায়ী জানমারিদের প্রতি ঘৃণাবশে, এককেটি ঘৃণ্য বস্তুকে বিন্দুমাত্র না ছুঁয়ে যেভাবে যত সাবধানতায় নির্গমন সম্ভব, সেইভাবে খোলা বারান্দায়, সেখান থেকে নিচের উদ্যানে সে গুঁড়ি মেরে নামল। তার সামনে এখন অবাধ স্বাধীনতা, জীবন, পুনরুজ্জীবন। তারপর উদ্যানের সান্ধ্য গন্ধপুষ্পগুলিন থেকে মউমউ সৌরভ ঝাঁপিয়ে এল, সে হাঁ করে শ্বাস নিল। খারাপগুলিনের পাশে এই দুনিয়াসংসারে ভালগুলিনও আছে, এভাবে কখনও-কখনও সে ভালগুলিনের আস্বাদ পেয়েছে এবং খারাপগুলিনকে ঘৃণায় পেছনে রেখে ভালগুলিনের দিকে সে আবছা আঁধারে তাকাল। বৃক্ষলতাগুল্মপুষ্পরাজি একাকার ছিল আবছায়ায়। সহসা নিঃশব্দ বজ্রপাতের চোখ-ঝলসানো আলো, সে চোখ বুজে ফেলেছিল কয়েক মুহূর্তের জন্য, অতর্কিতে কি ঘটল বুঝতে পারেনি, আর্তস্বরে ডাকল, 'বাপ আসগার আলি রে!' জাম্বু স্পটলাইটসদৃশ বাইরের বাতিটির সুইচ টিপেছিল, সে শুধু ছোটনের বডিগার্ড নয়, এই বাড়িটি, 'সরোজিনী ভবনের' ও সিকিউরিটি গার্ড, স্বল্পভাষী, একটু কাশল মাত্র এবং কাজিরুন চোখ পিটপিট করে ঘটনাটি বুঝে হাসবার চেষ্টা করল। 'চোখজ্বলা রে বাপ' কষ্টে উচ্চারণ করেছিল সে।...

একটু পরে ডাবল এজেন্ট পেছনে, সামনে আসগার, সে টর্চ জ্বালছিল বারবার, অষ্টশিবের মন্দির ও ধ্বংসস্তূপের ভেতর ঝলকে ঝলকে আলো, ডাবল এজেন্ট বলছিল, 'চোখজ্বলা, বড়ই চোখজ্বলা।' বিরক্ত আসগার বলল, 'বুঝনা গো, খালি চোখজ্বলা আর চোখজ্বল'...মানুষের হাতে জানমারি সহ্য যায়। মরলে সেইমরা মরি, পোকায় কেটে ক্যানে মরি...বুঝনা।' সে সাপের কথাই বলছিল। হিন্দু পল্লীর এই প্রত্যন্তে, খণ্ডহরে, সাপগুলিন কিংবদন্তি, যেহেতু শিবের সঙ্গে সাপের সম্পর্ক বিদ্যমান, বেহুলা-লখিন্দরের পালায় মনসা শিবনন্দিনী, এ বৃত্তান্ত দক্ষিণডিহি পরগণা বংশপরম্পরা জানে। কিন্তু ডাবল এজেন্ট কাজিরুনের দৃষ্টি আঁধারেই খোলে, সেও কম নিশাচরী নয়, কলোনির কাছে আলপথে ক্রমে দার্শনিকতায় ভারাক্রান্ত হল। বাঁদিকে পুবে প্রসারিত ধানক্ষেত এবং গাঢ় কালো মেঘের পাহাড়টি তার শিয়রে, প্রথমে অনুচ্চস্বরে বলল, 'বর্ষাবে...ছান্তি হবে' এবং পরে শ্বাসপ্রশ্বাসে জড়িয়ে বলতে থাকল, 'যত দিন যায়, ক্রেমে-ক্রেমে ছান্তি সরে যায়...ওরে! মানুষ...কে কখুন মরে...তু মরার কথা বুলছিলি, বাপ...কে মরে কে বাঁচে...আবার দ্যাখ, কাউরি বাঁচা-মরায় ফারাক নাই...আমি বুলি কী, এক মলে যদি দুই বাঁচে...মরুক!' সে শেষ শব্দটি স্বরভঙ্গজনিত কারণে নয়, ইচ্ছে করেই ছ্যারাভ্যারা করে দিল, অবিকল তার কুখ্যাত দুরমুষটির আঘাত শোনা গিয়েছিল।...

তৎকালে ছোটনের প্রমোদকক্ষে ভাকার 'শরিল' যথাযথ গরম এবং ভানুর দিকে তাকিয়ে বাঁকা হেসে বলছিল, 'তুমার খালি ইসা পৈগাম্বার, ইসা পৈগাম্বার...চুপো হে! আমার কথা শুনো। 'মৈলবির কাছে শুনা, খুদা তাকে আসমানে উঠিন লিঞেছিল...ই শালোকে কে উঠায়? ...মা দুগ্গির চালির ছামুতে লেচেছিল...শালোর মাথায় তুমাদের সাধুবাবার চুল...মোসলমানের খুদা অকে লিবে না হে', সে রগড়হাস্যে নড়তে থাকল। তারপর ছোটনের দিকে ঘুরে বলল, 'তুমি বুলেছ আমি কি করি...ই ভাকা কি করে! ...ছোটনদা, উ খ্যাপা তো আমিও খ্যাপা...আর মাকু চলবে না।' তার দাঁত-পেষাই বাক্যে একটি উত্তুঙ্গ কীর্তিস্থাপনের অঙ্গীকার ছিল, বহু-বহু প্রজন্মের স্মরণযোগ্য কীর্তিস্তম্ভ।...

প্রাক্তন অধ্যাপক, যিনি মুক্তির দশকে অধ্যাপনা ছেড়ে ল অ্যান্ড অর্ডার প্রতিষ্ঠায় ব্রতী হন এবং আজ পূর্বাহ্নে বলেছিলেন, 'হালারে একবার দর্শন না কইরা যামু না', প্রস্তাবিত পিস কমিটির গোড়াপত্তন করতে করতে পুনঃ পুনঃ ঘড়ি দেখছিলেন এবং থানার দেয়াল ঘড়িটিকে 'ফালাইয়া দ্যান না ক্যান' বলে নিজের রগড়ে নিজেই অট্টহাস্য করছিলেন। ধরে আনা দ্বিপদগুলিনের মধ্যে সেই জনৈক নবীনচন্দ্র পিস কমিটির কনভেনার এবং হাজি গফুর আলিকে চেয়ারম্যান হতেই হবে, আমতা-আমতা করে 'এমনি মিটে যাবে স্যার...দখিনডিতে লতুন কি' বলেও নিস্তার ছিল না। সভার দিনক্ষণ স্থির করে মিটিং ভাঙ্গতে রাত আটটা, তখন হাই তুলে প্রাক্তন অধ্যাপক স্থানীয় বড়বাবুকে বলেন, 'চলেন, যাই গিয়া...দর্শন করি।' চিন্তিত বড়বাবু আস্তে বলেন, 'চলুন। তবে... শুওরের বাচ্চা বড় হুইমিজিক্যাল। ইচ্ছে হল তো দেখা করল, নয় তো বলে পাঠাল, ব্যস্ত।' কথাগুলিন পার্শ্ববর্তী অধস্তনদের কান বাঁচিয়ে বলেছিলেন, দক্ষিণডিহি থানায় কে কার ইঁদুর, বোঝা কঠিন। বেরিয়ে গিয়ে জিপে বসে স্টার্ট দিয়ে তিনি উর্ধ্বতন অফিসার প্রাক্তন অধ্যাপককে ব্যাখ্যা করেছিলেন, 'কাগজে-কলমে হান্ড্রেড ফর্টি ফোর...কিন্তু মুসলমান লোকের ফিউনারাল প্রসেশন আটকানো যায় না...দে হ্যাভ এভরি রাইট টু অ্যাটেন্ড দা রিচুয়ালস, স্যার...স্বচক্ষে তো দেখলেন, হোয়াট ক্যান উই ডু? স্যার, দিস ইজ দা প্রব্লেম।' প্রাক্তন অধ্যাপকের মন ছোটনের দিকে, গম্ভীর, জাতীয় সড়কে পৌঁছে শুধু 'হঃ' করলেন। দুধারে দোকানপাট বন্ধ, শুধু পুলিশ এবং আধাসামরিক প্রহরীদের চায়ের যোগান দিতে দুটি বা তিনটি চায়ের দোকান খোলা। প্রাক্তন অধ্যাপক জটলাগুলিনকে লক্ষ্য করে বিরক্ত হয়ে বললেন, 'মর্নিংয়ে অর্ডার পাস কইরা ডিসপার্স করাইয়া দিমু, কি কেন? রেডিও মেসেজ ইজ এনাফ। পিস কমিটি কইরা দিছি, আর কি?'

আজ আপ-ডাউনে বহুদূর অবধি বড় এক জানমারির খবর গেছে, ফলে ট্রাক চলাচল কম। একটি-দুইটি বাস স্টপেজে সাবধানে থেমে চলে যাচ্ছে। বন্ধ দোকানের গায়ে কুকুরগুলিনের ছায়া বিশাল হয়ে পড়ছে, মিলিয়ে যাচ্ছে। দুধার থেকে জিপটি স্যালুট লুঠতে লুঠতে যাচ্ছিল। বাঁদিকে ঘুরে একটি সুরম্য গেটের কাছে পৌঁছে বড়বাবু বললেন, 'আপনি বসুন স্যার, দেখি আগে।' প্রাক্তন অধ্যাপক বেটন হাতে অবতরণ করে জিপের পাদানিতে এক পা রেখে সেই পায়ে, হাঁটুর নিচে, মৃদু-মৃদু বেটন ঠুকছিলেন,

অভ্যাসে। দেখলেন, সহসা গেট ঝলসে বাড়ির শীর্ষ থেকে স্পট লাইট, বড়বাবু এবং গেটের গরাদের ওধারে একটি কালো গরিলা, প্যান্ট-গেঞ্জিপরা বিকট দর্শন প্রাণী। প্রাক্তন অধ্যাপক রুষ্ট, এধরনের বেসরকারি পেশী প্রদর্শনী বিহারমুলুকে দেখেছেন বার দু-তিন, ওয়েস্টবেঙ্গলে কল্পনাতীত ছিল। গেটের দিকে পা বাড়ালেন, পাল্টা রাষ্ট্রীয় পেশী প্রদর্শনের জেদে। তখন বড়বাবু চাপা স্বরে বললেন, 'স্যাম্পেল...দেখলেন? তবে স্যার, শুভ্রাংশবাবু ইজ রিয়্যালি আ ভেরি চার্মিং পার্সোনালিটি...' প্রাক্তন অধ্যাপক ভুরু কুঁচকে প্রশ্ন ছুঁড়লেন, 'হু ইজ দ্যাট ম্যান?' বড়বাবু মধুর হাসতে বাধ্য হয়েছিলেন। 'ছোটনবাবু, স্যার! আমাদের বী রেনবাবুর ছেলে।' তাঁর এই বলার ভঙ্গি প্রাক্তন অধ্যাপককে দমিয়ে দিয়েছিল এবং 'আমাদের বীরেনবাবু' শব্দ দুটিও অর্থবহ হয়েছিল। তিনি ফোঁস করে শ্বাস ছাড়লেন।

জাম্বু এসে গেটের তালা খুলে দিলে উভয় আইনরক্ষক বুঝলেন, দেখা হবে। লনের দুধারে পুষ্পতরু সজ্জা, মউমউ শিউলির ঘ্রাণ, বারন্দায় পৌঁছুলে জাম্বু ডানদিকের ঘরের পর্দা তুলে বলল, 'যান স্যার, বসুন। বাবু আসছেন।' ঘরটি সুদৃশ্য, গ্রামাঞ্চলে নাগরিক সৌন্দর্য দেখে প্রাক্তন অধ্যাপক তাচ্ছিল্যপূর্ণ হাসলেন, ঠোঁটের কোণে হাসিটি আলপিন সদৃশ এবং ইচ্ছে করছিল লাথি মেরে ভাঙচুর ছত্রখান করেন, এমনই অদ্ভুত মনে হয়েছিল এই পারিপার্শ্বিকটিকে। তারপরই 'নমস্কার, নমস্কার' হৃদ্যতাপূর্ণ গম্ভীর সম্ভাষণ তাঁর চোখ দুটিকে নিষ্পলক করল। পাঞ্জাবি-পাজামা পরা, দাঁতে পাইপ কামড়ানো, সুদর্শন সুপুরুষ, রীতিমত অমায়িক, বিনয়ী ও ভদ্রলোক সামনে করজোড়ে দাঁড়ালে প্রাক্তন অধ্যাপক অভিভূত, উঠে দাঁড়িয়েই পাল্টা নমস্কারে বললেন, 'দেখা পাইলাম...গুড লাক...শুনছিলাম ব্যস্ত থাকেন, তো মিঃ ভদ্ররে কইলাম, চলেন যাই, আলাপ কইরা আসি।' ছোটন বলল, 'বসুন, বসুন! আপনার কথা শুনেছি, ইচ্ছে ছিল আলাপ করার।' তার সংলাপে মধু ঝরছিল। 'বড্ড বাজে এরিয়া, স্যার! আজ সব স্বচক্ষেই দেখলেন...কোনক্রমে টিকে আছি ঠাকুরের কৃপায়...লাইফ অ্যান্ড ডেথ গেম, স্যার!' বড়বাবু বললেন, 'পান্না ওয়াজ আ ভেরি গুড চ্যাপ।' তাঁর সংলাপে সহানুভূতি ছিল এবং এভাবে ক্রমশ দার্শনিকতার সূত্রপাত হল।

পনের মিনিটের মধ্যেই একটি স্কচের বোতল এসেছিল। মাফিয়া লিডারের অনুরোধ রক্ষায় একটু অনিচ্ছা-অনিচ্ছা করে গেলাস হাতে নিতে হয়েছিল এবং প্রাক্তন অধ্যাপক বলছিলেন, 'আসল কথাটা হইল গিয়া...নো দাইসেলফ্...সক্রেটিসের কথা, মাইন্ড দ্যাট...এদিকে দ্যাখেন, আমাগো উপনিষদের ঋষি কইয়া দিছেন, আত্মানং বিদ্ধি...ছোটনবাবু, শৃন্বন্তু বিশ্বে অমৃতস্য পুত্রাঃ...স্মরণ করেন কথাটা, কী—মানুষ অমৃতের পুত্র...তো হালাগো বুঝায় কেডা? মর কাটাকুটি কইরা...যদুবংশ!'

বড়বাবু ছোটনের সিগারেট পেয়েছিলেন এবং আগুনও, বলছিলেন 'এই এরিয়ার এটা চিরাচরিত। কথায়-কথায়...কি যেন লোকাল টার্ম? ফিনিস!' উচ্চহাস্যে কথাটি ছুঁড়েছিলেন। 'ফিনিস! আবার একটু ওয়েস্টে যান, ওই এরিয়ায় বলে, বসানো...মানুষ বসানো! প্রতি দশজনে একজন করে বর্ন-কিলার...। এক্সপ্ল্যানেশন কি?'

'হ।' প্রাক্তন অধ্যাপক বলেন। 'পুলিশ পামু কৈ যে প্রেত্যেকের লগে একখান কইরা গুঁইজা দিমু? অথরিটি কয়, ল অ্যান্ড অর্ডার...মশয়, চাইর বৎসর অধ্যাপনা করছি ...ররীন্দ্রনাথের বইতে পড়ছি, যে নিজেরে বাঁ-চা-তে পা-রে-না, কোনও আ-ই-ন তারে বাঁ-চা-তে পা-রে-না', না-এ লম্বা টান দেন তিনি, মুখে তেতো ভাব, কুঞ্চিত ভুরু। 'এডুকেশন! হঃ...আইজকাইল যত্ত এডুকেশন, তত ল অ্যান্ড অর্ডার প্রবলেম।'

ছোটন পাইপের নিভে যাওয়া তামাকে আগুন জ্বেলে বলল, 'ইকনমিক প্রব্লেম, স্যার, এ কেউ ট্যাকল করতে পারবে না, যতক্ষণ না—' তার ঠোঁটে ও চোখে মিটিমিটি হাসি ছিল, দুষ্টু শিশুরা যেমত হাসে।

প্রাক্তন অধ্যাপক তাকে থামিয়ে হাত তোলেন। 'লোভ, লোভ' আপনি যত্ত ঢালবেন, তত্ত বাড়বে...' তিনি সহসা হসলেন। 'পিস কমিটি কইরা দিলাম...এট্টু দেখবেন...কাইল পাঁচটায় মিটিং...আমি তো এখনই সদরে স্টার্ট করুম।' ঘড়ি দেখলেন। 'আপনি একটু লইক্ষ্য রাখবেন, মাই রিকোয়েস্ট..' বলে

উঠে দাঁড়ালেন তিনি। আড়ামোড়া দিয়ে বেটনধরা হাতে একটা ভঙ্গি করলেন, ঈষৎ অসহায়তার স্পর্শ ছিল, 'আই অ্যাম লাকি...ভেরি, ভেরি গ্ল্যাড টু মিট ইউ, নমস্কার।'

ছোটন গেট পর্যন্ত পৌঁছে দিতে গেল, পুনঃ নমস্কার-বিনিময়, প্রচুর সৌজন্য এবং জিপে বড়বাবু স্টার্ট দিয়ে মুচকি হেসে যখন 'কেমন বুঝলেন, স্যার' প্রশ্ন করেন, তখন প্রাক্তন অধ্যাপক আস্তে বলেন, 'হালায় ডিপওয়াটার ফিশ...রেকর্ড কয় এক, দেখি আর এক. .ব্যাবাক উল্টা।'

তেঁতুলতলার স্টপে বাসটি থেমে চুনি ও নেয়ামতকে দ্রুত গ্রহণ করেছিল, এতে চোইতপাগল উল্লসিত, বাসটি তীব্র আলোয় দুধারের শ্রেণীবদ্ধ প্রাচীন গাছের গুঁড়িগুলিনকে ঝলমলিয়ে দিচ্ছিল, সেই দৃশ্যও তার চোখে দৃঢ় সংহতি 'গাছগুলিন কেমুন ডাঁড়িয়ে আছে' এই স্বগতোক্তিতে প্রশংসা করতে করতে সে, সোনারু, বহু দূর অবধি আনন্দিত দৃষ্টিপাত করেছিল এবং বাঁকের মুখে বাসটি অদৃশ্য হলে, খ্যাপা, বড়ই খ্যাপা সে, অন্ধকার জাতীয় সড়কে 'মা দুগ্গির চালির ছামুতে' হাত তুলে কোমর দুলিয়ে নাচতে নাচতে যাচ্ছিল। সহসা একটি ট্রাকের আলোয় সে ধরা পড়ে সলজ্জ জিভ কাটে এবং সরে দাঁড়ায়, বিনয়ে বলে 'যান বাবা, যান...যে-যার ঠেঞে যান...আমি আমার ঠেঞে যাই।' ট্রাকচালক ও তার সঙ্গীরা শুনতে পাক বা না পাক, সে এইভাবে কথা বলে। সে এই সড়কটিকে ক্রমশ এত আপন করেছে যে, তার সঙ্গেও সে কথা বলে। মাঝে মাঝে ঠোক্কর খেলে সে সড়কটির দিকে বিষ দৃষ্টে তাকায়, বলে, 'তু পাষাণ পাথর...তোর দেলে রহম নাই।' তাকে চাঁদটি বা কাজিরুন্ন বিবি গণ্য করে সময় বিশেষে সে মৈথুন মুদ্রা প্রয়োগে ভীষণ হেনস্থাও করে। কিন্তু আজ সড়কটির প্রতি কৃতজ্ঞ ও শালীন সে অন্ধকার পিচের দিকে ঝুঁকে চুপিচুপি বলে, 'বিটিটোকে সুহালে পঁহুচে দিবি বাপ। তোকে জিম্মা দিঞেছি...' এবং এভাবে সে দক্ষিণডিহির সেকুলার সেক্টরের দিকে এগিয়ে যাচ্ছিল। আনন্দ তাকে আরও খ্যাপায়, ফলে সে প্রায় এক কিলোমিটার দূরত্ব অতিক্রমে প্রচুর সময় নিচ্ছিল, হঠাৎ-হঠাৎ থেমে নৃত্য, হঠাৎ-হঠাৎ গলা ছেড়ে গান, 'আমি মৈরমের ব্যাটা/আমার নাই চাটিপাটা/আমারো ঘর দুনিয়া সংসার...'

বিদ্যুৎ উপকেন্দ্রের কাছাকাছি বাঁকের মুখে একটি শিরীষ গাছে ঠেস দিয়ে দাঁড়িয়ে সে পূর্বে দৃষ্টিপাত করে, চাঁদটি দেখতে চেয়েছিল। কিন্তু কালো, জমাট মেঘ, শীর্ষে ঝিলিক, সে পুনঃ পুনঃ ঘোষণা করতে থাকে, 'বর্ষাবে.. বর্ষাবে।' বাতাস বন্ধ, স্তব্ধতা এত নিবিড় যে পোকামাকড়ের ডাক স্তব্ধতারই অংশ মনে হয়। গুমোট গরম, কিন্তু সে খ্যাপা, বড়ই খ্যাপা, কি গরম কি ঠাণ্ডা ধড়ে-প্রাণে এক, পাহাড় মেঘটির দিকে নিষ্পলক তাকিয়ে হুকুম জারি করে, 'বেভাংকার বর্ষাবি...দুনিয়া ভাসাবি...ক্যানে কি, খুবই লোহু বহেঞে গেল...' তর্জনী তুলে শাসায় সে, 'মুখে মুত পড়বে, ই সোনারু তাও পারে', গত রাতে চাঁদটিকে তাক করে মূত্রত্যাগের ঘটনা স্মরণ হয়েছিল।

নালার ব্রিজের কাছে পৌঁছে সে একটু সাবধানী হয়। ডাইনে ডাঙ্গাপাড়ায় ঢোকার রাস্তাটি লক্ষ্য করে, জনহীন। প্রলম্বিত বাজারের দুধারে ল্যাম্পপোস্টের আলো, পুলিশ জোটগুলিন চোখে পড়ে। সে এদিক-ওদিক তাকাতে তাকাতে তার প্রিয় ব্রিজটির ধারে যায়, কিছুক্ষণ কালভার্টের নিচে সেই কোটরে শেয়ালের মত ঢুকে এবং মাথা বাড়িয়ে পারিপার্শ্বিক পরীক্ষা করে। সে শুধু ভানুর প্রতিই ভীত, গতরাতে চাকু বের করেছিল এবং সে 'গলাকাটা ভানু', তার হাতে কামড়ে দেওয়াটা ঠিক হয়নি, অনুশোচনায় মাথাটি নাড়ে। ট্রাক বা বাসের আলো দেখা মাত্র সে মাথাটি ঢুকিয়ে ফেলছিল কোটরে। এরাতে নালার জল নক্ষত্রহীন এবং পুবের পাহাড় মেঘের ঝিলিকগুলিনের প্রতিবিম্ব দেখছিল শুধু। মশার ঝাঁকও তাকে বিব্রত করছিল। সে কামড় অনুভব করে না, কিন্তু ভনভনানি অসহ্য লাগে। চটাস চটাস শব্দে তাদের ভয় পাইয়ে দিতে ব্যর্থ সে, মরিয়া হয়ে কোটর থেকে উঠে আসে এবং মন্দিরের নাটশালার দিকে হেঁটে যায়। কারণ এইসময় সেই কালো নৌকোটির কথা তার মনে পড়েছিল। সে নাটশালায় ঢুকে মসৃণ মেঝেয় চিত হয়ে শুয়ে পড়ে। চোখ বন্ধ করে। কালো নৌকোটিকে স্বপ্নে দেখতে চাইছিল। সে ঘুমিয়ে পড়বেই পড়বে, স্বপ্নটি দেখবেই দেখবে, এমত নিষ্ঠায় সে চোখ বুজে শুয়ে ছিল। মুনিশখাটা সে, এও তার এক মুনিশখাটা কাজ ছিল।

কাজিরুনের ভিটেয় লম্পের আলোটি প্রথম চোখে পড়ে ফুলকুঁড়ির। আজ সে প্রাইভেট পড়তে যায় নি, তাকে যেতে দেওয়া হয়নি আসলে, কারণ সূর্যাস্তকালে সহসা আসগারের আবির্ভাব এবং জেরা। পৃথগন্ন নির্দল ভ্রাতৃদ্বয়ের পাশাপাশি দুটি ঘরে গাঢ় সন্ত্রাস সেই থেকে ছমছম করছিল। এমন কি, দুজনে মসজিদে গিয়ে রাত আটটার নামাজ পর্যন্ত আত্মগোপনের সিদ্ধান্ত করে ছিল। তাদের স্ত্রী-পুত্র-কন্যারা ভীষণ চুপ, শুধু ফুলকুঁড়ির সাহস যে সে মৃদুস্বরে পড়া মুখস্থ করছিল, যেহেতু মুদ্রিত বর্ণমালার প্রতি তার বিশ্বাস অপরিসীম। সে ভাবে, এইগুলিন সভ্যতার দুর্ভেদ্য বর্ম এবং বর্মটি অর্জিত হলে জানমারিদের তাবৎ অস্ত্র প্রতিহত হবে। আজ সান্ধ্য পড়াশোনায় সে আরও স্বপ্নালু, কিন্তু মাঝে মাঝে এক জানমারির হিংস্র হুঙ্কার স্বপ্নজলে ঘাই মারছিল, ফলে সে অন্যমনস্কতায় মুখ তুলে বাই'রের অন্ধকার দেখে নিচ্ছিল এবং এভাবেই পলাতকা ও মাকুচালানি বড়চাচির ভিটেতে লম্পের আলো চোখে পড়ে, সে হকচকিয়ে ওঠে। তার মা ফিসফিসিয়ে বলে, 'এল! আবার এল সব্বোনাশী...ভিটে জ্বালানী...' কিছু পরে কাজিরুনের ভাঙ্গাগলার আদুরে আহ্বান আসে, 'ফুলকুঁড়ি, বিটি রে!' ফুলকুঁড়ি মায়ের হাত ছাড়িয়ে ছুটে যায়, ওই আহ্বানে নাটকীয়তা ছিল, তাছাড়া সে বড়চাচির নির্গমন-আগমনের আকস্মিকতাকে বুঝতে চেয়েছিল।

সে আরও অবাক হয় কাজিরুনের মুখ দেখে। ভোরবেলাকার সেই ঝড়ে-ভাসা-ভাঙ্গা শকুনের আর্ত মুখ নয়, সেই পলকহীন ক্লিষ্ট চোখও নয়, মুখটিতে চিরাচরিত ধূর্ততার ঝিলিক ছিল, চোখে চাঞ্চল্য ছিল। সে পটাটোচিপসের প্যাকেটটি গুঁজে দেয় ফুলকুঁড়ির হাতে এবং খসখসে কণ্ঠস্বরে বলে, 'তুরা বেঁটে-বুটে সক্কলে খা.... আমার শরিল ঠিক নাই...বিটি, তু আসগারকে হারামি খ্যাপার খুড়া হওয়ার কথা বুলেছিস...তাতে আমার জান বাঁচল...' সে পুনঃ পুনঃ ঢোক গিলছিল কৃতজ্ঞতায়। 'খা, সক্কলে বেঁটে খ...পড়া কর্‌গা...' বলেই সে কেমন হাসে। লম্পের আলোয় তার মুখের হাসিটি রহস্যপূর্ণ মনে হয়েছিল ফুলকুঁড়ির, যা তার বহু পরিচিত, এবং ফুলকুঁড়ি প্যাকেটটি আড়ষ্ট হাতে নিয়ে সবে ঘুরেছে, কাজিরুন লম্প রেখে উঠে এসে তার কাঁধে হাত রাখে, পোকামাকড়ের স্বরে প্রশ্ন করে, 'সে-খ্যাপাকে দেখেছিস?' ফুলকুঁড়ি আড়ষ্টভাবে বলে, 'অকে আসগাররা জানমারি করবে' এবং নিজের কথায় নিজেই ভয় পেয়ে চলে যায়। প্যাকেটটি সে বুকের কাছে ব্লাউস ও শাড়ির তলায় লুকিয়ে ফেলেছিল, মা প্যাকেটটি দেখলে কেড়ে নিয়ে ছাইগাদায় ফেলে দেবেই, সে জানত।

কাজিরুনের ছোট্ট দাওয়ায় লম্পটি জ্বলছিল। শাদা পোকার ঝাক, দুটি কি তিনটি উচ্চিংড়ে লম্পটির চারদিকে পায়তারা করছিল। ফুলকুঁড়ি চলে গেলে উঠোনে দাঁড়িয়ে কাজিরুন চুল বাঁধে, তারপর কুঁড়েঘরের পেছনে যায়, জমাট পাহাড়-মেঘটিকে দেখার ইচ্ছা হয়েছিল। হাওয়া বাতাস বন্ধ, দম আটকানো উষ্ণতা, পাহাড়মেঘের শিয়রে মুহুর্মুহু চিক্কুর, ডাবল এজেন্ট খুব আশা নিয়ে দাঁড়িয়ে ছিল। সহসা আপন স্বভাবে সে নড়ে ওঠে। খ্যাপা, বিষম খ্যাপা সে, কদর্য মৈথুন মুদ্রাগুলিন যখন প্রয়োগ করে, তখনও বোঝে না সে কি করছে, তার 'জানমারি হবে!' ডাবল এজেন্টের মনে হল, ধ্বনি-প্রতিধ্বনি শুনছে 'জানমারি হবে...জানমারি হবে...জানমারি হবে।' পুবের কালোপাহাড় মেঘে গিয়ে ধাক্কা খেল, 'জানমারি...জানমারি...জানমারি!' চাপা গর গর গম্ভীর ব্যাপক 'জানমারি...জানমারি...জানমারি' এবং ডাবল এজেন্ট সে, কাজিরুন বিবি, মাকুচালানি, আপন স্বভাবে ধী-রে হাতে মাকুটি নিল। খ্যাপা, বড়ই খ্যাপা, ঘুড়া-হওয়া এক লোকের দিকে মাকুটি চালানোর জন্য ছটফটিয়ে পা ফেলল, দাওয়ায় লম্পটি জ্বলছিল, জ্বলতে থাকল। দরজায় তালা আঁটিল না, যেন সে ভিটের আনাচে-কানাচেই আছে এমত প্রতীয়মান হয়। সে পুনঃ মাকু-চালাচালি প্রক্রিয়ায় স্বভাববন্দী হয়েছিল। স্বভাবে নেশাগ্রস্ত হয়ে সে চকবন্দি বাড়িগুলিনের অন্তর্বর্তী পয়ঃপ্রণালী, গলিঘুঁজি দিয়ে সতর্ক কান ও দৃষ্টি রেখে পাড়া পরিক্রমা করছিল। হেন সময়ে নৈশ নামাজের আজান ধ্বনিত হল মাইক্রোফোনে, তখন সে বটতলায় পিরের থানে এবং মুসলমান স্ত্রীলোকের রীতি অনুসারে এতকাল পরে, মাথায় ঘোমটা তুলেছিল। সে ডাবল এজেন্ট, নেয়ামতের সঙ্গে প্রায়ই মুনিশ খাটতে দেখেছে 'খ্যাপা সেই বড়ই খ্যাপাকে', শেষ চেষ্টায় খিড়কির দুয়ারটিতে হাত রাখল এবং পাতাখসা স্বরে ডাকল, 'নেয়ামত! নেয়ামত!' সে

বাঁশবাতার কপাটের ফাঁকে দেখেছিল দম কমানো হেরিকেনটিকে এবং দেয়ালে হেলান দিয়ে পা ছড়িয়ে বসে থাকা মোহরা খাতুনকে, অথচ সাড়া নেই, দেয়ালে ঠেস দিয়ে ঘুমোয় মোহরা, সন্দেহজনক। সে কপাটটিতে থাপ্পড় মারল, পুনঃ ডাকল, 'মুহরা! ওরি মুহরা খাতোন! বুন রি!' জোরাল আকুলতা এবং ক্ষোভও ছিল, 'কি ঘুমায় অমন করে, ক্যানে ঘুমায়?'

মোহরা খাতুন পা গুটিয়ে সোজা হল অবশেষে, হকচকিয়ে তাকাল খিড়কির দিকে, ঘুমিয়ে থাকার দরুন যে লোকটির ভাত খেতে ও শুতে আসার কথা, তাকেই ভেবেছিল, 'ভাসুর' এই চাপা ডাক ডেকে সে ছুটে গেল এবং দরজা খুলে কাজিরুনকে আবিষ্কার করে মুহূর্তে পাথর মূর্তি হল, নাসরন্ধ্র স্ফীত এবং চক্ষু পলকহীন।

কাজিরুন তাকে ঠেলে ঢুকে নিজেই দরজার হুড়কো আটল, এতে মোহরা খাতুনের আচ্ছন্নতা ভেঙ্গে ছিল, সে কঠিন মুখে বলল, 'কি?' এ মুহূর্তে তার আত্মায় জানমারিদের আত্মা উপস্থিত, তাকে হিংস্র দেখাচ্ছিল।

কাজিরুন বকের পা ফেলে দাওয়ায় বসল, মুখে-চোখে ডাবল এজেন্টের ধূর্ত চাঞ্চল্য, এবং আস্তে বলল, 'তোর মরদ কতি রি, তু একলা ক্যানে...ওরে বুন, কাল রেতের ঘুড়ার খবর হয়...জানমারিরা ঘুড়াটোকে ঢুঁড়ে...আমি বুলি, সে খ্যাপা, বড়ই খ্যাপা', সে দুই শীর্ণবিধবাহাত বুকে রাখল যেন মর্সিয়া-বিলাপের ভঙ্গি। তারপর একটি হাত বাড়িয়ে সামনে দাঁড়ানো মোহরা খাতুনকে টানল, 'বুন, তোর মরদ কতি গেল? আমি মেয়েমানুষ রি। বুঝ্ কথাটো...ঘুড়াটাকে কতি পাব...বাজার জায়গায় যেতে সাওস হয় না...কি করে খ্যাপাকে খবর করি?' সে কপালে থাপ্পড় মারল। 'ই রাঁড়ির বিটি রাঁড়ি...মাকুচালানি কপাল রি...মরণকে ডর নাই, জানমারিকে ডর।'

মোহরা খাতুন ঘামছিল, কাঁপছিল, তবু শক্ত মুখে বলল, 'ক্যানে? ভাসুর কি দুষ কল্লে?' সে একমুহূর্ত থেমে ও ঢোকে গিলে পুনঃ বলল, 'ক্যানে?' দ্বিতীয় ক্যানে-টি ছ্যারাভ্যারা এবং ভিজে ছিল। সে বিষয়টি ঈষৎ বুঝে ছিল।

কাজিরুন হেঁপো রুগির শ্বাসপ্রশ্বাসে এবং গলার ভেতর ঘড়ঘড়ানি সহ বলল, 'উ খ্যাপা, বড়ই খ্যাপা, কিছু ভেবে কিছু করে না.. উ ঘুড়া হঞে পান্নার বুনকে বহেঞে লিঞে ই-বাড়ি উ-বাড়ি করে.. কাল রেতের খবর! জানমারিবা অকে ফিনিস করবে।' সে মর্সিয়া রীতিতে বুকে দুহাত চেপে ধরেছিল। 'উ যতি পালায়, পালাক বুন...খ্যাপা! খ্যাপার জানমারিতে কি...অর বাঁচামরা দুই এক...কিন্তুক কে অকে খবর দ্যায়...' বলে সে মোহরা খাতুনের দিকে তাকাল। দৃষ্টিতে উপর্যুপরি ব্যগ্রতা। ফলে মোহরা খাতুন কিছু বলতে ঠোঁট ফাঁক করেছিল, সহসা পুবের কালো পাহাড়-মেঘ প্রচণ্ড গর্জনে তাকে থামিয়ে দিল। সেই পাহাড়-মেঘ ততক্ষণে আকাশের প্রায় অর্ধাংশ ঢেকে ফেলেছে এবং তীব্র বিদ্যুতের চাবুক পড়ল আছড়ে, আবার একটি ভয়াল গর্জন কানে তালা ধরিয়ে দিলে দুটি স্ত্রীলোকই পাথর হয়ে গেল। তারপর প্রবল এক হাওয়া ভয়ঙ্কর শ্বাসপ্রশ্বাসে শনশনিয়ে উঠেছিল।

নাটশালার মসৃণ মেঝেয় চিত হয়ে শুয়ে একটি কালো নৌকো-প্রার্থনার নিষ্ফলতা তাকে অবশেষে রাগিয়ে দেয়। সে খ্যাপা তো বড়ই খ্যাপা, রাগ হলেই ভেংচি কাটে এবং বিবিধ অঙ্গভঙ্গি করে। তার ধৈর্য জেদ নিষ্ঠা প্রচুর, কিন্তু সীমা পেরিয়ে গেলে সে, এক চোইত-পাগল, সত্যিই কিছু ভেবে কিছু করে না। কঠিন ও শীতল মেঝেটির প্রতি সন্দেহ বশে উঠে বসে রুষ্ট দৃষ্টে তাকাল, থাপ্পড় মারল এবং অভিমানী শ্বাসপ্রশ্বাসে বলল, 'কানা তু...বেরহম! দিঞে ফেরত লিস তু...' নাটশালার লাল সিমেন্টের মেঝের ওপর পার্শ্ববর্তী বিদ্যুৎবাতিগুলিনের ছটা পড়েছিল, অন্ধকারেরই চাকচিক্য ভ্রম হয়, এই রহস্যময়তা দেখে সে ঈষৎ ত্রস্ত, একপা একপা করে সরে গেল এবং নিচে মেনে নিরাপদে বারকতক মৈথুনমুদ্রা প্রয়োগ করল। পরে শিয়রে মন্দিরটি দৃষ্ট হওয়া মাত্র সলজ্জ জিভ কেটে হাত দুটি জোড় করে কপালে ঠেকাল। হিঁদুর খুদার সামনে বেয়াদ্দপির বেহদ্দ, খুবই লজ্জায় সে কাছাকাছি অর্জুন গাছটির আড়ালে আত্মগোপন করতে গেল এবং বিড়বিড় করছিল কুণ্ঠিতভাবে, 'দুষ লিও না গো, ই খ্যাপা, বড়ই খ্যাপা।'

এই সময় তার গায়ে টর্চের আলো পড়ে এবং নিভে যায়, সে পুলিস ভেবে পালাতে পা তুলেছিল, 'থাম চাচা, থাম গো, আমি আনারুল' শুনে থামে। 'তুমাকে টুঁড়ে টুঁড়ে...' আনারুল খিখি করে হাসে। 'একমুনিশের কাম...ই শালা জানমারির দিনে মুনিশ পাই না। যাকেই বুলি, নাহ্...এস, এস। চাচাকে তামাম দুনিয়া টুঁড়ে টুঁড়ে খুদা মিলিন দিলেঞ্।'

আনারুলের বাপ ওহিদ এক নির্দল। আনারুল জানমারিদের দলে কি না, সোনারু লক্ষ্য করে নি, তবে ওহিদের গোয়ালঘর তোলার সময় সে, মুনিশখাটা, কাদা ছেনে ছিল। সে মুনিশখাটা, নিজেকে এভাবে ঘোষণা করতে তার অহঙ্কার, মুনিশখাটা ডাক এলে সে অগ্রাহ্য করে না। কিন্তু এখন তার মনভারি, অনিচ্ছা-অনিচ্ছা করে বলে, 'রেতের বেলা কি কাম, বাপ? ফজরে যাব...দেখে কষ্ট।' কথাটি সে বিনয়ে বলেছিল।

'সামান্য কাম...ওই দ্যাখো, এখুনি বর্ষাবে লাগে, জিনিসটা ভিজে লাদ হবে...' আনারুল তার হাত ধরে টানে। পিচের সড়কে উঠে হাত ছেড়ে পিঠ ঠেলে দেয়। সোনারু আস্তে হাঁটছিল, ক্লান্ত বলদ-হাঁটা। ডাঙ্গাপাড়ার খোয়া ঢাকা রাস্তায় গিয়ে আনারুল পুনঃ তাড়া দেয়, বলদ-ডাকানো, 'পা চালিয়ে, পা-চালিয়ে...বর্ষাবে লাগে।' সত্যিই কালো পাহাড়-মেঘ আকাশ ঢাকতে বিশাল আকারে উঠেছে। ঘন-সংবদ্ধ বাড়িগুলিনের পিঠে শালকাঠের খুঁটি থেকে বিদ্যুতের বিচ্ছুরণ, সুনসান জনহীন রাস্তা, আনারুল হঠাৎ-হঠাৎ ঠেলে বলে, 'পা চালিয়ে, পা চালিয়ে' এবং সে, মুনিশখাটা, ক্রমে বিরক্ত, 'কি খালি ঠেলিস বাপ...যেছি না ডাঁড়িয়ে আছি' বলে হাঁটতে থাকে, গতি বাড়ায়। কয়েকটি বাড়ির পর আনারুল তার হাত ধরে বাঁদিকে অন্ধকার গলিতে টেনেছিল। সোনারু অন্ধকারে ঢুকে বলেছিল, 'ইদিকে কতি তোর কাম, বুঝি না...কি কাম তু বুলিস না...খালি ঠেলিস...' সে নিশাচর, অন্ধকারে তার দৃষ্টি চলে, আনারুল তাকে যেখানে থামায় সেখানটিতে ছোট্ট চত্বর, একটি আমগাছ, চিনতে পেরে একটু হাসে। 'আলি মিস্তিরির ঠেঞে কাম...কাথাটা বুললে কি হত বাপ?' তার চিন্তায় গরুর গাড়ির একটি ধুরি অথবা ওইরকম কিছু ছিল। আলি কাঠমিস্তিরি, এই আমগাছতলায় সে কাঠের কাজ করে, খুব বকর-বকর স্বভাব, তবে কাজগুলিন দড়। বিদ্যুৎ ঝিলিক দিলে ইতস্তত নানা আকারের কাঠগুলিন স্পষ্ট হয় এবং আনারুল একটির দিকে এগিয়ে ঝুঁকে বলে, 'এস চাচা, কাঁধে লাও।' সে, মুনিশখাটা, আকাশের মেঘের দিকে তাকিয়ে নিয়ে লুঙ্গিটি কাছা দিয়ে মালকোঁচা করে, তার দুটি লম্বাটে পা ঊরু অবধি উন্মোচিত হয়েছিল এবং সে সন্ন্যাসীচুলের চুড়ো ভেঙ্গে পুনঃ আঁটো নির্মাণ করে। নিশাচর চোখে আলিমিস্তিরির কাজটি দেখতে দেখতে সে অবাক হয়েছিল। 'ই কি জিনিস বাপ...ইটা কি...' বলে পরীক্ষা করতে করতে সহসা হাসে। 'আড়-কাঠা...ই আড়-কাঠা দিঞে কি কি করবি...' খিক খিক করে হাসছিল সে। শেষে পুনঃ পুনঃ 'ভালা মজা' বলতে থাকল।

ওহিদের ব্যাটা আনারুল বাবু সেজে থাকে, ওহিদ সরোষে একদা বলেছিল, 'গায়ে ফুঁ দিঞে বেড়ায় বাবুর ব্যাটা বাবু...মরি তো বুঝদার হবে', স্মরণ হওয়ায় চোইতপাগল যখন 'আড়কাটা' খানি কাঁধে তুলেছে, তখনও হাসছিল এবং 'ভালা মজা' বলছিল। রহস্যময় নির্মাণটি তত কিছু ভারি নয়, সে বাঁ কাঁধে একদিকের খাঁজ আটকে দিল, লম্বাটে অংশটি দুহাতে ধরল, পা বাড়িয়ে বলল, 'চ...কোলকাত্তা তো কোলকাত্তাই...একখান আড়কাঠা...বোলে কি, ভিজে লাদ হবে...ওরে, কাঠ লাদ হয় না।' সে আড়কাঠাটির কঠিনতা বুঝেছিল। মন্তব্য করল, 'নিমকাঠ লাগে, বাপ...খুব দড়।'

সে আনারুলদের বাড়ি যেতে চেয়েছিল, বাধা পেল, আনারুল কাঠটি ঠেলে তাকে ভিন্নমুখী করল, 'উদিকে...উদিকে চল।' তার কণ্ঠস্বরে অন্য ভাব, ঈষৎ ঝাঁঝ, চোইতপাগল গ্রাহ্য করল না, সে মুনিশখাটা। শুধু আপন স্বভাবে বলল, 'ভালা মজা...তু যে ঠেঞে যাবি চ...কোলকাত্তা তো কোলকাত্তাই।' পুকুর পাড়, ঘাসে ঢাকা পোড়ো জমি, নিশুতি নিরিবিলিতে একটি দুটি বাড়ি, পাড়ার খণ্ড খণ্ড আঁকাবাঁকা বসতি-সীমান্ত দিয়ে আনারুল তাকে নিয়ে যাচ্ছিল, ক্রমে সে আড়কাঠাটির ভার বোধ করছিল, কাঁধ বদলের জন্য আনারুল তাকে থামতে সময় দিয়েছিল একবার। যখন বাঁ কান ঘষা

খেয়ে জ্বালা করছে, ক্লান্ত মুনিশখাটা স্বরে সোনারু বলল, 'কানকাটা কল্লি, বাপ...কান জ্বলে.. আর কদ্দূর?' জবাব না পেয়ে পুনঃ বলল, 'ভালা মজা! তো কোলকাত্তা...তো কোলকাত্তাই...ই খ্যাপা এক ঘুড়ারে, পংখিরাজ!' এই সময় সে, নিশাচর, সহসা অনুভব করল তারা দুজন নয়, আরও কারা আছে—আনারুলের পেছনে শ্রেণীবদ্ধ, মাথা ঘোরানো যায় না যে পেছনে ঘুরবে, এবং সে এবার সত্যিই ক্লান্ত, পা দুটি টলছিল, কষ্টে মুখ তুলল, উঁচু শিমুলগাছটি বিদ্যুতেব ছটায় স্পষ্ট হয়েছিল, হাঁপ ধরা গলায় বলে উঠল, 'গোরাস্তানে ক্যানে বাপ, ও আনারুল...কিছু বুঝা যায় না।' সে গোরস্থানে ঢুকেই আড়কাঠাটি সহ হুড়মুড়িয়ে পড়ে গেল এবং এতক্ষণে দেখতে পেল আনারুলের সঙ্গীদের। 'ভালা মজা' বলে দুপা ছড়িয়ে দুটি হাত দুধারে মাটিতে রাখল, সে, শ্বাস নিতে থাকল। ছায়ামূর্তিগুলিনের দিকে তাকাতে ইচ্ছে নেই, সে মুনিশখাটা, কিন্তু ধন্দে পড়েছিল।

'উঠ চাচা..কাম সারো...বর্ষাবে লাগে।' আনারুল তার সামনে এসে দাঁড়িয়েছিল। তারপর সেই আড়কাঠাখানি তুলে ধরলে মুনিশখাটা সে, আপন স্বভাবে, বাঁ কাঁধে নিল। আনারুল টর্চের আলো ফেলে পুরনো সব কবর, যেগুলিন ঘাসে ঢাকা এবং লম্বাটে খোঁদল হয়ে আছে, দেখতে দেখতে একখানে গিয়ে থামল। সেখানে একটি ছোট্ট গর্ত, টাটকা খোঁড়া হয়েছে, বলল, 'থামো...ধরো...পুঁতো ইখানে', সে চোইতপাগলাকে সাহায্য করছিল। চোইতপাগল 'ভালা মজা' বলে নির্দেশ মত আড়কাঠার লম্বা দিকটি গর্তে ঢোকাল। মুনিশখাটা সে, আনারুল জাদুকৌশলে তাকে একটি শাবল দিলে গর্তে মাটি ফেলে নিষ্ঠায় গাদতে থাকল। 'কিছু বুঝা যায় না...' বলে সে মুখ তুলে অদূরে ছায়ামূর্তিগুলিনকে দেখছিল, তারা পাষাণভাবে দাঁড়িয়ে আছে। সহসা তার নিশাচর ইন্দ্রিয়ে কি এক অনুভূতি, মনে হল, এরকম আরও একটি দঙ্গল তার কাছাকাছি কোথাও বসে আছে এবং ঠিক তখনই বিশাল কালোপাহাড় মেঘ ভয়ঙ্কর হুঙ্কার দিল। আনারুল আড়কাঠাটির শক্তি পরীক্ষা করছিল, অনুচ্চ স্বরে কিছু বলেছিল, মেঘের হুঙ্কারে বোঝা যায় নি। চোইতপাগলের চোখের সামনে পুনঃ চোখ ধাঁধানো ঝিলিক, পুনঃ কানে তালা ধরানো হুঙ্কার, এই বজ্রবিস্ফোরক হুঙ্কারটি ঈষৎ প্রলম্বিত ছিল, পশ্চাদ্ধাবনকারী একটি ঘূর্ণিঝড়ও অতর্কিত রোষে শ্বসমান ছিল, গোরস্তানের বৃক্ষলতাগুল্মাদি আমূল আলোড়িত হল এবং বৃত্তাকারে, কবর থেকে পৃথিবীর শেষদিবসে মৃতরা যেভাবে উত্থিত হবে, সেভাবে ছায়ামূর্তিগুলিন উত্থিত, তারা এগিয়ে এল, আর সোনারু, সেও উত্থিত, নিবপেক্ষভাবে আবহমণ্ডলকে আলোচ্য করল, 'বর্ষাবে...খুবই বর্ষাবে', তারপরই সে নিজেকে 'পর-হাতি' হতে দেখল। অন্য-অন্যদের হাতে তার মুনিশখাটা ধড়, তার ধড়ে-প্রাণে এক, তার মুনিশখাটা দুটি হাত আড়কাঠাটির উর্ধ্বাংশে টান-টান করে বাঁধা হচ্ছিল, তখনও সে 'ভালা মজা' বলেছিল, ক্রমে তার কোমর ও পেট, দুটি পা বাঁধা হলে 'আমি খ্যাপা রে, বড়ই খ্যাপা', বলল, যেহেতু সে এই ভয়াল দুর্যোগেও এগুলিন প্রথাসিদ্ধ রগড় ভেবেছিল এবং বিবিধপ্রকার রগড় তাকে নিয়ে করা হয় সেও সত্য। ফলে আরও খ্যাপামি দিয়ে রগড়টিকে উপভোগ্য করে তুলতে খিটখিট শিশুহাসি হাসছিল। পুনঃ পুনঃ বলছিল, 'ভালা মজা...ভালা মজা...'

ততক্ষণে ঝোড়ো খ্যাপাখ্যাপ্ত হাওয়া-বাতাসের ভেতর ঝাঁকে ঝাঁকে বৃষ্টিকণা, কণাগুলিন ক্রমশ স্থূল ও তীব্র হচ্ছিল, আকাশঢাকা পাহাড়-মেঘ গর্জনের পর গর্জন করছিল, ঝলকে ঝলকে বজ্রবিদ্যুতে গোরস্তানে প্রোথিত আড়কাঠাটি—যা প্রকৃতপক্ষে একটি ক্রুশদণ্ড, ঝলসে যাচ্ছিল, আর অঝোর ধারায় ভিজছিল এবং প্রভাকরের কামারশালে জরুরি হুকুমে তৈরি তীক্ষ্ণাগ্র আট ইঞ্চি পেরেকগুলিনের প্রথমটি বিদ্ধ হলে সে, সোনারু, চোইতপাগল, এক মুনিশখাটা, যে দিনশেষে গেয়েছিল, 'আমি মৈরমের ব্যাটা/আমার নাই চাটিপাটা/আমারো ঘর দুনিয়াসংসার', এতক্ষণে যথাযথ মরিয়মপুত্রে পরিণত এবং অত্যদ্ভুত দুর্বোধ্য সুপ্রাচীন ভাষায় আর্ত চিৎকার করেছিল, 'এলি এলি লামা সা-বাক্তানি...'

এভাবে দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ ও পঞ্চমটি বিদ্ধ হয় এবং ঝড়-বৃষ্টি বজ্রগর্জনের প্রাকৃতিক নাদগুলিন ভেদ করে তীব্র আর্তবাক্যটি প্রতিবার শোনা যায়, 'এলি এলি লামা সা-বাক্তানি...' আর সহসা শিমুল গাছটির মাথায় বজ্রাঘাত, দাউ দাউ জ্বলে ওঠে, আর মসজিদের জাপানি ঘড়িটিতে তখন নটা বাজল।...

And about the ninth hour
Jesus cried with a loud voice,
Eli Eli Lama Sa-bakthani,
.....My God, my God, why hast thou
forsaken me? .....*(St. Mathew 27:46)*

আর প্রচণ্ড আতঙ্কে জানমারির দলটি পালিয়ে যাচ্ছিল, দিকদিশাহারা, কানে হাত, কুঁজো, ঝড়বৃষ্টি-বজ্রবিদ্যুতে বিপর্যস্ত দ্বিপদ প্রাণীগুলিন একবার ঘুরে কি দেখতে কি দেখেছিল, আবহমণ্ডলে ঊর্ধ্বগামী এক মানবপুত্র এবং সবচেয়ে হিংস্র তরুণ জানমারিটি চিৎকার করে ওঠে, 'উঠিন লিলে...অকে উঠিন লিলে,' তার মুখে জঙ্গিনেতার হাত পড়েছিল, তাকে বগলদাবা করে নিয়ে যায়।

আর তৎকালে মোহরা খাতুন ও ডাবল এজেন্ট দাওয়ায় জড়োসড়ো, কোণঠাসা, তারাও আবহমণ্ডলে একটি উত্থান দেখেছিল, তার বিস্মিত ব্যগ্রতায় 'ই কি...ই কি...' বলেছিল।...

আমেন আমেন আমেন
ওঁ শান্তিঃ ওঁ শান্তিঃ ওঁ শান্তিঃ
আমিন সুম্মা আমিন...

## ক

প্রথম যৌবনের ছ'সাতটা বছর, এখনকার বিবেচনায় খুব দামী আর সম্ভাবনাপূর্ণ ছ'সাতটা বছর—তার মানে, খুব কম করে ধরলেও আড়াই হাজার দিন আর আড়াই হাজার রাত, আমার যা নিয়ে এবং যাদের সঙ্গে সৌন্দর্য ও যন্ত্রণায় কেটে গেছে, তাই এবং তাদের নিয়েই এই উপন্যাস।

এখন ভেবে শরীর হিম হয়ে যায়। ষাট হাজার ঘণ্টা ধরে যেন টানা ঘুমের মধ্যে একবারও পাশ ফিরে শুইনি। মেয়েদের হৃদয় এবং মুখমণ্ডলবিশিষ্ট তরুণ পুরুষের শরীর কিংবদন্তির গ্রামপরীদের দ্বারা আক্রান্ত দেখেছি। আকাশে ঝাকড়মাকড় চুল নাড়া দিয়ে আগুনের হালকার মতন লোকগাথার বিস্ফোরণ ঘটেছে। আর হাজার হাজার বিপন্ন মানুষকে দেখেছি—যাদের মোহিত দু'চোখে পাপ আর সৌন্দর্যের ছায়া অচরিতার্থ কামনার দুঃখে কালো হয়ে গেছে। সৌন্দর্যের গলায় পাপ সেই ষাট হাজার ঘণ্টা ধরে রত্নহার হয়ে ছিল। তবে কি না, জীবনের শ্লীলতা-অশ্লীলতা বাছবিচার নেই—এ ব্যাপারটা ব্যক্তিচেতনার অধিকারে।

এখন সবটাই স্বপ্নবৎ। আজ পনের-ষোল বছর পরে সেগুলো চেতনার অন্ধকারে চলে গেছে। প্রাগৈতিহাসিক গুহার দেয়ালে আঁকা ছবির মতন কিছু ধূসর ফ্রেস্কো। কিছু কিম্ভুত কার্টুন। কিছু গ্রামপরী। কিন্তু আজও ভয়ের কথা, ঘুমের রেশমি শিকড়ে তারা গুচ্ছগুচ্ছ স্বপ্নের ডিম পাড়ে। মেয়েদের হৃদয় ও মুখমণ্ডলবিশিষ্ট তরুণ পুরুষ অবাঞ্ছিত ভালবাসার অবতারণা করে। এই অসবর্ণ ভালবাসা বড় বিপজ্জনক। এখনও বড় মায়ায় আক্রান্ত হই। ওরা আমাকে রেহাই দেয় না এখনও।

কিন্তু পিকাসো যা পারেন, আমি তা পারিনে। এই উপন্যাস তাই নিতান্ত একটা আত্মবিস্ফোরণ। এর শেষ এখানেই হতে পারে না। এ বই সেই টানা ষাট হাজার ঘণ্টা সময়ের কিছু অংশের প্রতিবিম্ব। নিছক প্রতিবিম্ব শুধু। তার বাঁকাচোরা কিংবা কিম্ভুত মনে হওয়া স্বাভাবিক। বিদগ্ধ পাঠক আমার অক্ষমতা সম্পর্কে যথেষ্ট সতেচন।

সম্ভবত এ বিষয়ে প্রথম উপন্যাস শ্রদ্ধেয় ৺নারায়ণ গঙ্গোপাধ্যায়ের 'বৈতালিক'। সুতরাং এটি দ্বিতীয়। উপন্যাসের চরিত্রেরা নামে-স্বনামে এখনও বেঁচেবর্তে আছে এবং পদ্মা-গঙ্গা-অজয়-ময়ূরাক্ষীর এপার-ওপার যোজনবিস্তৃত অববাহিকায় গ্রামগঞ্জ হাটমেলায় উৎসবে-নিরুৎসবে লোকগাথা বিস্ফোরণ করছে। এই অত্যাশ্চর্য এবং ধ্রুপদী লোকনাট্যরীতির জনপ্রিয়তা লোকসমাজে শ্রেষ্ঠতম। আবার বলছি, শ্রেষ্ঠতম। অবশ্য, আরও লোকশিল্পের মতনই এর গায়েও মৃত্যুর ধূসর ছায়া পড়েছে।

## খ

কিন্তু কিমাশ্চর্যম্। তথাকথিত লোকসংস্কৃতি বিশেষজ্ঞদের কেতাবপত্তরে এই লোকনাট্যদল 'আলকাপে'র যা ব্যাখ্যা-বর্ণনা পড়েছি, ভাবা যায় না! আমার এ বই উপন্যাস এবং মূলত অর্ধনারীশ্বর বিষয়ক, তত্রাচ অকপটে প্রকৃত তথ্যজ্ঞাপক। যে-সব গান বা ছড়ার অংশ এতে দেওয়া হয়েছে—সে গুলিও আলকাপদলে প্রচলিত, অর্থাৎ আমার বানানো নয়। শুধু ঘটনা বা কাহিনীঅংশ সাহিত্যশিল্পের রঙে রঞ্জিত করা ছাড়া উপায় ছিল না, এই যা।

শুনতে পাই, গ্রামীণ দারিদ্র্য আর সিনেমার মারাত্মক চাপে 'আলকাপ' এখন বিপন্ন। হাজার-হাজার বছরের মানুষের ইতিহাসে অনেক জন্ম-মৃত্যু ঘটেছে। রাষ্ট্র এবং সময়ের তাতে কিছু যায়-আসে না। শুধু এ বইয়ের লেখক এবং রাঢ়-বরেন্দ্র ভূমির লক্ষ লক্ষ সাধারণ গ্রামীণ মানুষের মনে আমৃত্যু থেকে গেল যা—তা ধনপতনগরের প্রখ্যাত ওস্তাদ ধনঞ্জয় সরকারের ভাষায় 'এক বিবল মায়া।'

লেখক

আর কয়েক পা বাড়ালে শেষ মাঘের শান্ত স্তব্ধ নদী—জেলার ভূগোলে লেখা আছে ভাগীরথী, লোকে বলে গঙ্গা। 'পতিতপাবনী কলুষবিনাশিনী সুরেশ্বরী—জননী জাহ্নবী।' ওস্তাদ মানুষ। যখন তখন সভায় আত্মপরিচয় দিতে গিয়ে পদ বেঁধে বলে, 'আমি তাঁর কোলেরই ছেলে বাবাসকল। মুক্তির তীরে আমার বাস। চক্ষু মুদে পা বাড়ালেই অগাধ শান্তির তলা ছোঁব।' .. পরক্ষণে ফিক করে জনজয়ী হাসিটি হেসে ফের বলে, তবে কিনা শান্তির তীরই যত অশান্তি, শুচিতার পাশে যত অশুচিতা। যেমন কিনা জলের পারে জ্বলন—গঙ্গার পাশেই ধূ ধূ চিতা। জীবন মরণ গা ছোঁয়াছুঁয়ি বন্ধন। ...' এই উপমার জের বড় সহজে থামে না। হাততালি পড়ে। দোহারকিরা দেয় জয়ধ্বনি। ওৎ পেতে থাকা বাঘা 'খলিফা' জোরসে একটি ডুডুম্ বাজিয়ে দেয় বাঁয়া তবলায়।

কিন্তু এতদিন সে শুধু ছিল নিতান্ত উপমা। পদে-পয়ারে ধ্বনির মিল। ছন্দের মিল। 'কল্পনা।' 'আলকাপ' দলের লোকের একে বলে কল্পনা। শুধু কল্পনা নয় 'কবিকল্পনা।'

আজ যা দেখল, তা কিন্তু কল্পনা নয়। বলেছিল, শুচিতার তীরে যত অশুচিতা, পুণ্যের পাশে পাপ—আজ পঞ্চাশের প্রান্তে এসে তা হল প্রত্যক্ষ। যা ছিল ভাবনায়, তা এল বাস্তবে। ওস্তাদ ঝাঁকসা—ধনপতনগরের খ্যাতনামা আলকাপ ওস্তাদ শ্রীধনঞ্জয় সরকার—স্তম্ভিত আর বিমূঢ়।

বাঘের মত গর্জে উঠতে সাধ যায়। নয়ত বুক ফাটিয়ে হাহাকার করে। লাফিয়ে পড়ে মাঝখানটিতে, নয়ত পা টিপে পিছু ফিরে পালিয়ে যায়। এ যে এক অসম্ভব দৃশ্য। অশ্লীল। জঘন্য।

কিন্তু কিছু যেন করার নয়। ওরা দুটিতে যেন নিজেরই দুখানি হাত। যে হাত কাটে, সে হাতেই যন্ত্রণা। দুটি চোখ। একটি নষ্ট হলে আদ্দেক পৃথিবী আঁধারে ডোবে।

শেষ বিকেলের লালচে সূর্য ওপারের বিস্তীর্ণ মাঠের ওপর রোদ গুটিয়ে নিচ্ছে সন্তর্পণে। পাকা গম কি ছোলার ক্ষেত থেকে লোকেরা গতর তুলে ঘরের কথা ভাবছে। চরের ঢিবির ওপর একটা শকুন কতক্ষণ বসে রোদ পোহানোর পরে সবে উড়ে আসছে এ পারের উঁচু শিমুল গাছটার দিকে। শিমুলচূড়া থোকা থোকা লাল ফুল ভরা। কিংবদন্তির শ্মশানবাসী রাহুচণ্ডাল বুঝি মাথায় লাল ফেট্টি বেঁধে লাঠিতে ভর রেখে অমনি দাঁড়িয়ে থাকত কবে। আসন্ন সন্ধ্যার নির্জন পটভূমিতে এইসব পাড়াগাঁয়ে একে একে যেন কিংবদন্তির যত নায়ক নায়িকারা চেহারা পায়—গাছ গাছালি ঝোপ-ঝাড়ে, বালির চরে, কালো জলে নক্ষত্রের ঝিকমিকিতে, পাখির ডাকে।...

ওটা শ্মশান—তাই আঘাটা। আকন্দ কালকাসুন্দে আর সোনাবাবলার ঝোপঝাড়ে ভরা পাড়। ঝোপের ওপর ঝালরের মত, ঝরোকার সদৃশ্য, আলোকলতার ছাউনি। বন চড়ুইয়ের ঝাঁক আছে। গাঙ শালিক আছে। তাদের চিৎকার তবু কোন বিকার তোলে না ও স্তব্ধ-নিঝুম নির্জনতায়। ঘাসের ওপর মাকড়সারা ফের পুরোদমে জাল বুনতে শুরু করেছে—শিকার ধরবে সারাটি রাত। এখনও হিমের ঋতু। শিশির জমে ওঠে। দিনের দিকে রোদ খর হলে শুকিয়ে যায় জালগুলো। গরু-বাছুরের পায়ের আঘাতে সব ছিঁড়ে যায়। মাকড়সারা বড় পরিশ্রমী।

আর এই পিঁপড়েগুলোও। পোড়া কাঠের টুকরো ছড়ানো নরম মাটিতে তাদের আনাগোনা। কামড়ালে জ্বালা করে। অবিশ্রান্ত সরু দাঁতে ঝুরো ঝুরো মাটি কাটছে আর কাটছে। এখানে ওখানে উঠেছে অজস্র চাপ চাপ ঢিবি।

ঢিবি উইপোকাদেরও কম নয়। কচি বাবলা কি কাশঝোপের গোড়ায় তাদের ঘরবাড়ি। কোনটার

ওপর সাপের খোলস পড়ে আছে।

আর আছে হাড়। মানুষ কি অমানুষের হাড় কে বলেতে পারে দেখামাত্র? তবে শুধু মুণ্ডু দেখলে চেনা যায়। ওই একটা মোষের—শিঙ দুটো এখনও ভাঙেনি। আর পিটুলি গাছের গোড়ায় ওটা প্রকৃতই মানুষের। সিঁদুরের ছোপ রয়েছে। কিছু কালিঝুলিরও চিহ্ন। কোন ওঝা বদ্যি হয়ত তন্ত্রচালনা করেছিল। ফেলে গেছে। কোন গৃহস্থ একদিন নিয়ে যাবে। সব্জি মাচায় কি ফসলের খেতে ঝুলিয়ে রাখবে।

এই রকম একটা বিচ্ছিরি জায়গা। পোকামাকড়, সাপ, মড়ার মাথা, শ্মশান মশান।

এইরকম জায়গা ওদের দরকার ছিল। এমন নির্জনতা অগম্যতা, আড়াল! নিজের অজান্তে ঠোঁটের কোণে সামান্য একটু কুঞ্চন জাগে ওস্তাদ ঝাঁকসার। আলোকিত আসরে হাজার শ্রোতার মাঝখানটিতে দাঁড়িয়ে 'রাজা' হয়ে তাকে বলতে হয়—ওরে বিশ্বাসঘাতিনী নারী, ওরে কুলটা, শিরশ্ছেদই তোর প্রকৃত দণ্ড এবং হাতে তলোয়ার কাঁপে, আলোয় ঝলকায় রাঙতার পাত, মিঠিপুরের সঙদার ফজল কোটালের ভূমিকায় করজোড়ে অনুনয় করে—বোকা মেয়ে গো, নাক না থাকলে 'আবিল' খায় ওনারা, ক্ষ্যামা দেন.. এবং লোকে হা হা করে হেসে ওঠে... আর হাঁটু দুমড়ে 'ওই শালার ব্যাটা শালা' নাচিয়ে ছোকরা শান্তি রানির চরিত্রে মিনতির গান গায়, কাঁদে—

সত্যি সত্যি ঢ্যামনা বাচ্চার চোখে অঝোর ধারা চিকচিক করছে দেখে শ্রোতাদের মন গলে যায়, আর ঝাঁকসা ওস্তাদ কোমরে কাঁধের চাদরটা জড়িয়ে নিয়ে গর্জায়, ম্লাঃ! বাস রে, সে কি হুংকার! ওই কণ্ঠের আওয়াজ শুনে মনেও থাকে না আর উদারা-মুদারা-তারা তিন পর্দর সঞ্চরিনী মিঠে সুরের মন মাতানো গানখানি এই মানুষটিই গেয়েছিল খানিক আগে। মনেই হয় না, এ গানের ওস্তাদ মরমী কবিকার, দরদী ছড়াদার। এ যেন সত্যি সত্যি রাজার রাজা। রাজকণ্ঠ রাজনির্ঘোষ। হোক তার চেহারা 'হেড মাস্টারের মত', গায়ে সাদা জামা, পরনে ধুতি—কোঁচা পাশ পকেটে গোঁজা, সাদা চাদর—সামান্য কুঁজো হয়ে হাঁটে—খাড়া মোটা নাক, চওড়া কঠিন চোয়াল, কাঁচাপাকা অল্পস্বল্প চুল মাথায় ; আসরে দাঁড়িয়ে ঘোষণা করে—তবে আমার নাম রাজা বিজয়কেতু, মনের বিশেষ বাসনা হেতু, যাব শিকারে গহন বনের মাঝারে। বেশ মিল দিয়ে বলে যায় একটানা। আটকায় না। লোকে অবাক হয়। মনে মনে স্বীকার করে নেয় তক্ষুনি—হ্যাঁ, ওই রাজা বিজয়কেতু—শিকার করতে বনে চললেন—বহুত আচ্ছা, জোর জমে যাবে কাপ। ওরা বলে 'কাপ'। আলকাপের পালার নাম 'কাপ'। ওস্তাদ ঝাঁকসা বলে, সংস্কৃত-মূলে কাপট্য থেকে কাপ—ব্যঙ্গরসাত্মক নাটক। আর আল—আল মানে হুল, মৌমাছির হুল। মধু খেতে হলে হুলের জ্বালাও সইতে হবে। তাই, কেমন কাপ? না—যার আল আছে।

অবিকল সেই আলকাপ দেখছে চোখের সামনে। কুলোকে ঘেন্না করে বলে, আলকাপ নয়, আলকাটাকাপ। যা কিম্ভূত, যা হাস্যকর, যা উদ্ভট কিংবা যা আদিখ্যেতা—সুরসিকা তাকেই বলে আলকাটাকাপ। ঝাঁকসা আলকাপের ওস্তাদ। সে বলে, হ্যাঁ আলকাপ যেমন আছে, আলকাটাকাপও তেমনি আছে।

এ তাহলে আলকাপও নয়, আলকাটাকাপ। অযথার্থ, কিম্ভূত, উদ্ভট, বিকৃত।

শুধু তাই নয়, গর্হিত। মহাপাপ। এর পরিণাম বড় ভয়ঙ্কর। সাক্ষী ওই চাঁদ—সারা গায়ে কুৎসিত ক্ষতচিহ্ন। ওই দেখা, বেলা না যেতে তার উদয় কালবেলায়—পুবের আকাশে খসখসে রুক্ষু চাঁদ। দেকে বুকটা ধড়াস করে ওঠে।

হ্যাঁ, চাঁদই বটে। কত আসরে সে চাঁদের উপমা ব্যবহার করেছে নাচিয়ে ছোকরাদের বর্ণনায়। বলেছে, মহাশয়গণ। জন্ম যদিও অভাজন 'চাঁই'কুলে. মাতৃভাষা খোট্টাই বুলি, পেশা কিনা নগণ্য সব্জী চাষ, বাস মা জাহ্নবীকূলে—তথাপি বাল্যে গুরুগৃহে গমন করেছি, শিখেছি এ মধুর বাংলাদেশের মধুর বাংলাভাষা—আর কিনা যে পুস্তকের নাম বিজ্ঞান, যার বলে মানুষ আজ বলীয়ান... এইসব আদ্যোপান্ত বলার পর চাঁদের কথায় গেছে ঝাঁকসা ওস্তাদ। রাত্রির শোভা চাঁদ আর আলোকাপের শোভা এই ছোকরা। পুরুষ—তবু পুরুষ নয়, নারী—তবু নারীও না। তবে কী?... হা হা করে হেসে বলেছে, যেমন ওই চাঁদ। নিজের আলো নাই। ধার করা আলো গায়ে মেখে বাহাদুরী করে বলে, দেখ শোভা। আর এ

আলোর মহাজন কেবা?... নিজের বুকে আঙুল ছুঁইয়ে দেশখ্যাত ওস্তাদ বলেছে, মহাজন ইনি। ইনি সূর্য। এই সূর্যের আলোয় রাঙা চাঁদ—তার পুরাণ-কথা শুনুন। চন্দ্রের গুরুপত্নী হরণ আর অভিশাপে অঙ্গক্ষতের বর্ণনায় আসর হয়েছে মন্ত্রমুগ্ধ। হঠাৎ কখন কথা গেছে সুরে—মুদারার চড়া সা থেকে রেতে। ভাঁজে ভাঁজে নেমে এসেছে খাদে। এ যেন কয়েকটি মুহূর্তে ওই ভাগীরথীর বুকে ষড়ঋতুর লীলা ঘটে যাওয়া—কখনও উত্তাল, কখনও গভীর কখনও শান্ত, কভু মৃদু। সারা আসরে অবগাহনের পুণ্য সঞ্চয়। রাত্রি হয়ে উঠেছে জীবনের মত বিচিত্র।

মানুষের জীবন বড় বিচিত্র। কত কী দেখার বাকি ছিল। এখনও কত কী আছে বাকি। শুধু মূক সাক্ষীর মত চুপচাপ থাকা—যেমন রাঙ্গচণ্ডাল লাল ফেটি বাঁধা শিমুল গাছটা—পায়ের নীচে—

ততক্ষণে সম্বৃত হয়েছে গঙ্গা। এক গঙ্গা আরেক গঙ্গার দিকে তাকিয়ে আছে। পাশে কুকুরের মত কুণ্ডলী পাকিয়ে পড়ে রয়েছে যে, তার—

মেয়েদের মত দীঘল কেশ, দুহাতে চাঁদির চুড়ি, নীলচে হাওয়াই শার্ট, ডোরাকাটা পাজামা, পায়ে কাবুলী চপ্পল—ফরসা মুখের ওপর শেষ রোদের ঝলকানি তার—চাপা চিবুক সামান্য পুরু কালচে ঠোঁট, মসৃণ নিটোল গাল, টানা চোখ ভুরুর ওপর ছোট্ট কপাল দেখে শুধু তাদের কথাই মনে পড়ে, যারা পুরুষ—তবু পুরুষ নয়, নারী—তবু নারীও নয়। যদিবা পুরুষ, সে-পুরুষ স্মৃতির পুরুষ—পরোক্ষ। যদি বা নারী—সে নারী অ-ধরা নারী, প্রত্যক্ষ কিন্তু বিভ্রম। দেহে কণ্ঠে মনে একান্ত কিন্নর।

পদ্মাতীরে কালীতলা বাজারের হোমিওপ্যাথিক ডাক্তার ননীবাবু শান্তিকে বলেছিল সাক্ষাৎ কিন্নর হে তুমি। এ জন্মে আর তোমার মানুষ হবার আশা নেই—এ আমি গুনে বলে দিলাম। দেখে নিও। চুল কাটবে, চুড়ি ভাঙবে, পুরুষ হবে? হয়ত হবে—কিন্তু স্মৃতির জ্বালা বড় জ্বালা। সে ব্যাটা বাঘের মত চিবিয়ে খাবে দেখে নিও। মরবে, জ্বলেপুড়ে মরবে। নিজে মরবে, অন্যকেও মারবে। নামে শান্তি, তুমি অশান্তির দূত সংসারে।

পুরুষ বলে ওকে মানতে চায়নি ননীবাবু। আর লজ্জার কথা—মাতাল দশায় সবার সামনে ওকে জড়িয়ে ধরেছিল। সকালে নেশা ছুটলে সেই ননী ডাক্তার হাসতে হাসতে বলে, তুই ব্যাটা ধরাধামে এক অ-ধরা। খুব জ্বালাবি!

জ্বালাচ্ছে। জ্বালানোর আঁচ কী তীব্র এতদিনে আজ জানল ওস্তাদ ঝাঁকসা। শান্তি আজ অশান্তির দূতের বেশে দেখা দিল! সেই যে বলে বেড়িয়েছে এতদিন, শান্তির পাশেই আছে অশান্তি। শুচির পাশে অশুচি! আজ দ্যাখে গঙ্গার পাশে এ কোন গঙ্গা?

ওস্তাদের আদরের গঙ্গামণি।

মণি বলে যাকে জেনেছিল, গলায় মালার মধ্যমণি করেছিল, সে ঝুটা পাথর, বিলকুল কাচ। নাম গঙ্গা শুনেই গুনগুনিয়ে উঠেছিল একদিন,

সই আমার গঙ্গাজল হে
সই আমার গঙ্গার জল
জন্ম জন্ম ডুবলাম যত পেলাম না তো বুকের তল।।

সেই গান মাত্র তিনটি মাসেই ছড়িয়ে গেছে দেশ-দেশান্তরে। মুরশিদাবাদ ছাড়িয়ে বীরভূম—বীরভূম থেকে দুমকা পূর্ণিয়া সাঁওতাল পরগণা—এমন কি গঙ্গামণির দেশ সেই কালুপাহাড়িতেও। এক সময়ের সাগরেদ সোলেমান এখন ওস্তাদ হয়েছে। কদিন আগে বন্যেশ্বরের মেলায় তার দলের সঙ্গে পাল্লা (প্রতিযোগিতা) ছিল। সোলেমান বলছিল, কালুপাহাড়িতে এক আসর গেয়ে এলাম ওস্তাদজী। ওখানের দলের একটা গান শুনলাম—আপনার ভণিতা। ভারি সুন্দর গানখানা।... সলজ্জ হেসেছিল ওস্তাদ ঝাঁকসা। ধনপতনগরের শ্রীধনঞ্জয় সরকার—এই ওস্তাদ ঝাঁকসা যা বানায়, তাই এমন আলোর মত ছড়িয়ে যাওয়ার গৌরব পায়। সাক্ষাৎ সূর্য আলকাপের জগতে।

সেই সূর্যে যেন হঠাৎ অবেলায় গ্রহণযোগ। চোখদুটো জলে ঝাপসা হয়ে আসে। এতদিন পরে জানা গেল, প্রবলপ্রতাপ বাঘের মত ভয়ঙ্কর মানুষটিকে এক জায়গায় এসে অসহায় হয়ে যেতে হয়।

নন্দর মনে হচ্ছিল, আসরের সেই চরিত্রটি এখন এই বটগাছটার উল্টোদিকে ঝুরির আড়ালে এসে ওঁৎ পেতেছে। নন্দ ভীতু ছেলে। তার বাবা পূজারী বামুন। তার রক্ত যেন অন্যরকম।

হ্যাঁ, মেয়েটি চলে যাচ্ছে এতক্ষণে। গুজগুজ ফিসফাস প্রেমকথা কয়ে নাগর সোনা ওস্তাদের কাছ থেকে কেটে পড়ছে। নন্দর বলতে ইচ্ছে করে, ভাই কাবুল, ও শালী এখন কেমন সতী সেজে ভাতারের কাছে শোয়, দেখতে পেলে ধন্যি হতাম মাইরি! নন্দ উসখুস করে। ফের চিমটি কাটে।

কাবুল উঠে দাঁড়ায় এবার। ফিসফিস করে বলে, যাবি?

আরও চাপা স্বরে হাঁফাতে হাঁফাতে নন্দ বলে, কোথায়?

শিকারে। ...বলে কাবুল যেন হাসে। নন্দর একটা হাত ধরে টেনে সামনে এগোতে থাকে। গাছের জটলার ভিতর ঠাসা অন্ধকার পেরিয়ে চলে দুজনে। নন্দর ভিতরটা থরথর করে কাঁপে। সে টের পেয়ে গেছে, কাবুল কী করতে চায়। সঙ্গে সঙ্গে যুগপৎ বিকট একটা ভয় আর আনন্দ এসে চেপে ধরেছে। মেয়েটিকে ওরা দেখেছে। ভারি সুন্দর—নিটোল চমৎকার একখানা দেহ, ওর ভাষায় 'খাসা জিনিস!' আর নন্দ জানে, সচরাচর এসব সময় অসতী মেয়েরা ধরাপড়া বা আত্মরক্ষার তাগিদে খুব সহজে দেহের মূল্যে মান বাঁচায়, প্রাণ বাঁচায়। তার জীবনে এমন একবার হয়েছিল! পাড়ার বউ শেফালী সিঙ্গি মশায়ের সঙ্গে খামারবাড়িতে জোড় বেঁধেছিল। সিঙ্গি চলে যেতেই নন্দ সেখানে হাজির। ...হুঁ হুঁ বাবা, বলে দেব সব। ...শেফালী হাতে পায়ে ধরেছিল, দোহাই নন্দদা, যা চাও দেব—নাও। কিন্তু কাকেও বল না! ...অতএব নন্দর একটা চরম প্রাপ্তিযোগ ঘটে গিয়েছিল।

এবারও সেই নিয়মে চমৎকার প্রাপ্তিযোগ ঘটতে চলেছে। কিন্তু কে আগে? উঁহু—ব্যাটা বাগদীকে একটু সামলাতে হবে। আরে বাবা, 'অগ্রে ব্রাহ্মণ দদ্যাৎ'—পড়িস নি শাস্ত্র? না পড়ে থাকিস, শুনে নে। ... মনে মনে এইসব বলে আর নন্দ হাঁফাতে হাঁফাতে চলে। সামনে অন্ধকার মাঠে শেয়ালের মত তাকায়। মেয়েটিকে দেখা যাচ্ছে না। ঘনা নিশ্চয় দেখছে। নন্দর পায়ে শুকনো খড় জড়িয়ে যায় বারবার। রাগে বিরক্তিতে সে বিড় বিড় করে ঈশ্বরকে গাল দেয়।

হঠাৎ কাবুল থমকে দাঁড়ায়। বাঁজা ডাঙ্গার ওপর শুকনো ঘাসে মেয়েটি বসে পড়েছে। নক্ষত্রের আলোয় তাকে স্পষ্ট দেখা যায়। বসল কেন? তাহলে কি সোনা ওস্তাদ ফিরে আসবে? আসুক। এসে খুঁজেই পাবে না। দিগন্তবিস্তৃত মাঠে ওকে নিয়ে উধাও হয়ে যাবার মত ক্ষমতা ঘনশ্যামের আছে। সে ধুতির কাছাটা খোলে। আণ্ডারপ্যান্টটা খুলে পকেটে ভরে।

আসর—হ্যাঁ, আসর শুরু হবার আগেই কাজ সেরে ভালমানুষের মুখে ফিরে আসবে তারা। বলবে, ঘাট সেরে এলাম হে আমের আলি। দুপুরে খাওনাটা আজ পেচগু হয়েছিল!

নন্দ ফিসফিস করে, যদি চ্যাঁচায়, মেলার লোক দৌড়ে আসবে যে কাবুল?

কাবুল তাই ভাবে কয়েক মুহূর্ত। তারপর ঘুরে পিছনে দিকে দূরে মেলাটা দেখে নেয়। বাতাস বইছে উদ্দাম। চ্যাঁচালেও কানে যাবে না। তাছাড়া চ্যাঁচাতে দেবেই বা কেন? একবার অকারণে আকাশের নক্ষত্র দেখে নিয়ে সে সামনে পা বাড়ায়। বলে, পালাস নে।

সনাতন তার ব্যাগটা নিতে এসেছিল শুধু। ব্যাগটা সুবর্ণর কাছে আছে। দল তখনও আসরে যায় নি! মনকির ওস্তাদ তুফান তুলেছে শোনা যাচ্ছিল। দোহারদের ধুয়ো গমগম করে কাঁপিয়ে দিচ্ছিল স্তব্ধ মেলার আসর। আমির আলি সেই সময় গেটের ওদিকে হেঁড়ে গলায় ডাকে, খুড়ো, কালাখুড়ো।

সুবর্ণ দৌড়ে এসে বলে, ওস্তাদ!

ব্যাগটা কই সুবর্ণ? ...সনাতন চাপা গলায় বলে।

সুবর্ণ ব্যাগটা দিয়ে ফিসফিস করে হাসে। ...কেমন হল ওস্তাদ?

কী কেমন হবে?

প্রেমালাপ?

সনাতন গম্ভীর হয়ে বলে, এখনও বাকি আছে। তারপর সে চারপাশটা দেখে নিয়ে পা বাড়ায়।

সুবর্ণ অমনি সামনে এসে দাঁড়ায়। ...আবার কোথায় যাচ্ছেন?

আসছি।

চকিতে সুবর্ণ নড়ে ওঠে। কী একটা আঁচ করে তার বুকটা কাঁপতে থাকে। রুদ্ধশ্বাসে সে বলে, আপনি চলে যাচ্ছেন ওস্তাদ?

যাঃ, আসছি এখুনি।

না—আমি বুঝতে পেরেছি, আপনি আসবেন না।...সে সনাতনের একটা হাত চেপে ধরে। ছটফট করে বলতে থাকে, সুধাদির সঙ্গে আপনি পালিয়ে যাচ্ছেন। কেন, কেন যাবেন? না—আপনার যাওয়া হবে না।

আঃ, কী হচ্ছে সুবর্ণ!

সুবর্ণ অস্ফুটকণ্ঠে বলে, না না! কেন যাবেন? এত সব বায়না নিয়েছে ম্যানেজার। তার কী হবে?

সনাতন রেগে যায়।...বায়না নিয়েছে তো আমার কী? তোরা নিজেরা তুলবি বায়না।

সুবর্ণ কাঁদো কাঁদো মুখ বলে, তাই বলে আপনি একটা কেলেঙ্কারি করবেন?

কিসের কেলেঙ্কারি রে?

নয়? আপনি একজন গুণী ওস্তাদ হয়ে সামান্য মেয়ের জন্যে আসর ছেড়ে পালাবেন?

খুব বড় কথা শিখেছিস তো সুবর্ণ! ছাড়, আমাকে যেতে দে।

সুবর্ণ হু হু করে কেঁদে ফেলে। বিড়বিড় করে বারবার, না না। আপনাকে এমন করে যেতে দেব না। কিছুতেই না।...হয়ত ওর মুখের পেন্ট নষ্ট হয়ে যাচ্ছে। হয়ত দ্বিতীয়বার না সেজে ওর আসরে যাওয়া হবে না! তবু পাগল হয়ে উঠেছে নাচিয়ে ছোকরাটা, এক অন্ধ আদিম জেদ কিংবা গভীরতম অদ্ভুত বিহ্বলতায় সে সনাতনকে আঁকড়ে ধরে মাথা কুটছে, না না না না। কিছুতেই না।

ওখানে বাঁজা ডাঙাটার ওপর সুধা অপেক্ষা করছে একা। এখানে ব্যাগটা নিতে এসে এ বিপাকে পড়ে যাবে, সনাতন ভাবতেই পারেনি। সে বোঝাতে চেষ্টা করে সুবর্ণকে।...সুবর্ণ, কথা শোন। সুধাকে আমি কোথাও রেখে আবার তোদের দলে ফিরে আসব। গান কি ছাড়তে পারি রে? পারব না। তবে এ এলাকায় আর গান করা হবে না। দেশটা তো অনেক বড়। তুই ভাবিস নে। তোরা কোনরকম বায়না চালিয়ে বাড়ি ফিরে যাস। সেখানেই আমি ঠিক সময়ে হাজির হব!

সুবর্ণ ফের বলে, না।

সেই সময় আনিস এসে পড়েছে। কাদুর সঙ্গে এতক্ষণ দুচার পাত্র গলায় ঢালছিল। বেশ নেশা ধরেছে তার। এসেই বলে, ড্রামা না প্রেমালাপ বাছা সুবর্ণ? সরি, ভেরি সরি ওস্তাদজী। রাগ করবেন না। হঁউ, সুবর্ণ কী বলছে? ভালবাসে? ...হা হা করে হাসে সে। ...এই সুবর্ণটা মেয়েও নয়, ছেলেও নয়। আবার হিজড়েও না। তবে কী? কিছু না। মায়া! ইয়েস ওস্তাদজী, ঝাঁকসা বলে ইনি মায়া—মহামায়া! আ রে সুবর্ণ! তুই ওস্তাদের হাতটা ধরে আছিস কেন বে? ছাড় শালা। বেয়াদপি! ননসেন্স।

সুবর্ণ এবার ভাঙা গলায় বলে, আনিসদা, ওস্তাদ পালিয়ে যাচ্ছে!

কী পালিয়ে যাচ্ছে! ...আনিস কাছে এসে সনাতনের মুখটা দেখতে চেষ্টা করে। ...হোয়াই ওস্তাদ? কেন? আমির আলি যা তা বলেছে?

সনাতন কী করবে ভেবে পায় না। সব মাটি হয়ে গেল। সুবর্ণ তাকে এমন করে আটকাবে, সে একটুও ভাবেনি। এবার আনিস এসে গেছে! আর কোন উপায় দেখছে না সে। ধমক দিয়ে বলে, চুপ কর তো আনিস! ...

আনিস চুপ করবে না, ওস্তাদ। সুবর্ণ কাঁদছে। সুবর্ণ আপনার হাত ধরে আছে। মুখের পেন্ট চটে যাবে জেনেও সুবর্ণ কাঁদছে। ম্যানেজার আমির আলির গাল খাবে জেনেও, সুবর্ণ—শী ইজ উইপিং। হ্যাঁ, কাঁদছে শালা আলকাপের নাচিয়ে ছোকরাটা। অতএব, সোনা ওস্তাদ আলবাৎ পালাচ্ছে। কিন্তু কেন পালাচ্ছে? কে তাকে কুকথা বলেছে? তার নাম কী? ...

মাতালের কাণ্ড! তার ওপর আনিস—দুর্দান্ত জেদি ছেলে। সে গর্জায়। অমনি সুবর্ণ ফিসফিস করে বলে, সেই পণ্ডিতের বউটা নিয়ে পালাতে চায় ওস্তাদ! আনিসদা, তুমি ওকে আটকাও।

আনিস এবার হো হো করে হেসে ওঠে। সনাতন বাধা দেবার আগেই সে চেঁচিয়ে বলে, ম্যানেজার! তোদের ওস্তাদকে নিয়ে আসরে চললাম। যন্ত্রপাতি পাঠিয়ে দাও। কাদু, কাদের আলি মাস্টার! কাম অন ব্রাদার। আমরা আসরে যাব। সেই কালাখুড়ো! চলে এস বাপ! আজ মনকিরকে ঠেকাতে জানপ্রাণ সব যাবে। তুণে বাছাবাছা বাণ নিয়ে এস খুড়োমহাশয়।

শক্ত হাতে সনাতনের হাত ধরে হিড়হিড় করে টানে আনিস। মেলার প্রান্তে এসে চাপাস্বরে বলে, সুবর্ণ—এই সুবর্ণকে নিয়ে যদি পালাতেন ওস্তাদ, এই কন্ট্রাক্টর পুত্র ম্যাট্রিক পাস আনিস আলি আপনাদের হেলপ করত। কিন্তু মেয়ে—নিতান্ত মেয়ে! কভি নেহি ওস্তাদ, কভি নেহি!

সনাতনের বলতে সাধ যায়, নিতান্ত মেয়ে নয় আনিস, সুধা কী তুমি জান না! কিন্তু বলতে পারে না। সুবর্ণকে খোঁজে। সে আলোর সীমানায় দাঁড়িয়ে ব্যাগ থেকে আয়না বের করছে। তার সামনে অজস্র মানুষের পিঠ। তারা দেখছে না, এক মোহিনী নটী আপন মনে নিজের মুখে পাওডারের পাফ বোলাচ্ছে তাদেরই পেছনে। আর তার ঠোঁটে প্রগাঢ় তৃপ্তির হাসি। ভুরুতে মায়া, চাহনিতে মায়া, ঠোঁটে মায়া—হা সর্বনাশ!

সনাতন দেখল। দীর্ঘশ্বাস ফেলল। এই সর্বনাশ সোনা ওস্তাদকে ঘিরে ধরেছে। সুধা মরুক। সুধা যা খুশি করুক। সামনে হাজার বিমুগ্ধ মানুষের ভিড়ে এখন সুবর্ণকে জীবনের শ্রেষ্ঠ পাওনা মনে হয়েছে। এইসব আলোকিত আসর ফেলে কোথায় গিয়ে বাঁচতে চাইছিল সে?

আনিস, একটু মাল খাব আজ। আছে?

আলবাৎ। ওস্তাদের জন্যে না রেখে পারি? ...পকেট থেকে একটা বেঁটে বোতল বের করে সে। পানের দোকানের পেছনে অন্ধকারে চলে যায় দুজনে।

সনাতন বোতলটা গলায় ঢেলে প্রচণ্ড কাসে। তারপর বলে, সিগ্রেট দাও, আনিস।

এই যে ওস্তাদ।

আনিস, এ হয়ত ভালই হল।

হল বইকি ওস্তাদ।

হ্যাঁ আনিস, সুবর্ণকে আমি ভালবাসি।

আনিস হাসে শুধু।

আনিস, সুবর্ণ কিছু দিতে পারে না—তবু ওকে কেন ভালবাসি?

আনিস আরও হাসে।

এ ভালবাসার মানে কী আনিস? আমি বুঝি না। যাকে হাতের নাগালে পাব না, যা শুধু দুটো চোখ, দুটো কান আর মনের সুরে বাঁধা, তার জন্যে ... কথা শেষ না করে মাতাল সনাতন—সোনা ওস্তাদ পরিতাপে মাথা নাড়ে। বড় বড় চুল আঁকড়ে ধরে দুহাতে।

আনিস বলে, পাবেন না বলেই তো এত নেশা ওস্তাদ। নইলে আমি—আমি শালা বড়লোক কন্ট্রাক্টরের ছেলে, ম্যাট্রিক পাস—আমি কেন মেতে গেলাম আলকাপে? তবে কথা কী—আমি সুবর্ণর একটা নেশায় পড়েছি বটে, আমার আসল নেশা গানে-কাপে। আমার তাই ভয় নাই ওস্তাদ, আমি বেঁচে থাকব। আপনি—আপনাকে নিয়েই যত ভয়।

আনিস, আর মদ নাই?

কাদুর কাছে আছে। বসুন, আনছি।

আমিরের কথা শোনা যায় ওদিক থেকে। খুড়ো এলে নাকি? মলোছাই, বুড়ো ঘাটে মরে পড়ে থাকল নাকি? ওরে নফর আলি, ওরা সব কই? চল্, আসরে যাই। সুবর্ণ, হেই সুবর্ণ! ওরে শালা মুদ্দফরাস! শালা মরবে রে, মরবে। ঠিক শালার বরাতে হাসপাতাল আছে। কাবুল, কাবেল! সে শালাই বা কোথা গেল? ঠাকুর, ও নন্দঠাকুর!

ঝিমুনি ধরেছিল কালাগুনিনের। স্নিগ্ধ রাতের হাওয়া ঘুম দিয়ে তাকে ঠেলে ফেলছিল। সে চমকে ওঠে হঠাৎ। ঘাটে জলের শব্দ হচ্ছে। সে বলে ওঠে, কে গো বাবারা?

নন্দর সাড়া আসে। ...আরে! খুড়ো নাকি?

হ্যাঁ, বাবা। আসরে যাওনি?

তুমি যাওনি যে খুড়ো? তোমারই তো আগে যাবার কথা।

আজ এট্টু অনিয়ম করলাম, ঠাকুর। 'জল খরচ' (শৌচকর্ম) করতে এসেছ বুঝি?

হ্যাঁ, খুড়ো।

ওটা কে সঙ্গে?

কাবুল—তোমার আদরের ঘনশ্যাম।

বাপ ঘনা, ঘনশ্যাম।

কাবুল গামছায় হাত পা মুছতে মুছতে বলে, হুঁ, বল।

আর ক'রাত বায়না আছে রে?

পাঁচ।

আমি—আমি বরঞ্চ কাল একবার বাড়ি ঘুরে আসি, বাছা।

যেও। ...বলে কাবুল চলে যায়।

নন্দ বলে, বাড়িতে কী মধু আছে খুড়ো? বাড়ি গিয়ে মরবে? এস, ছিলিম টানবে আমার সঙ্গে। খাঁটি গরমেন্টের মাল—সারগাছিতে বুনে দিয়েছে। এস, টানবে এস।

হঠাৎ লোভী হয়ে ওঠে কালাগুনিন। দৌড়ে সঙ্গ নিয়ে চাপাস্বরে বলে, মরে যাবার আগে তোমাকেই সব দিয়ে যাব, ঠাকুর। ঘনশ্যামটা নিতে পারবে না। ও বড্ড বোকা আর পাষণ্ড। বুঝলে ঠাকুরমশাই, ওর মনে দয়ামায়া বলে কিছু নাই।

নন্দ শিউরে ওঠে। রুদ্ধশ্বাসে বলে, হ্যাঁ, নাই। ঘনা একটা জন্তু।

সে রাতের আসরে নন্দর কী যেন হয়েছে। মাঝে মাঝে হঠাৎ চমতে উঠে শরীর নাড়া দিয়েছে আর লাল চোখে কাবুলের দিকে তাকিয়েছে। আমির ধমকেছে, ঠিক্‌সে কত্তাল বাজাও ঠাকুর। তাল কাটছে। কাবুল কটমট করে পাল্টা তাকাতেই নন্দ চোখ নামিয়ে নিয়েছে। তার নেশাটা আজ জমেই নি। আকাশপাতাল দোলানো সে সুখের ঢেউটা আজ আসেনি। মনের ভেতর শুধু ওই এক প্রশ্ন ভোঁস করে শুশুকের মত ভেসে উঠছে: অত ঠাণ্ডা কেন হে কাবুল? দীঘির ঘাটে যাবার আগে অব্দি সে ওই প্রশ্ন বারকয় করেছিল কাবুলকে। কাবুল বলেছিল, আবে চোওপ্‌। ছেড়ে দে। কিন্তু ছাড়তে পারেনি নন্দ। রাত যত বেড়েছে, তত সে উত্তেজিত হয়ে উঠেছে। বার দুই পেচ্ছাপের ছলে আসর থেকে বাইরে উঠে গেছে। অন্ধকার মাঠের দিকে তাকিয়ে ঝোঁকটা সামলে নিয়েছে। ভয়ে শরীর সিঁটিয়ে গেছে তার। একবার দেখে আসতে পারলে ভাল হত। ঘনাকে কিছু বিশ্বাস নেই। ওর রক্তে কী আছে।

তৃতীয় পাল্লার পর, কাদুর ঘড়িতে রাত তখন তিনটে, ছিলিম টানবার জনে কাবুল বাইরে যেতেই নন্দ তার পেছনে উঠে এসেছে। মেলার আলোর ওধারে পানের দোকানের পেছনে বসেছে দুটিতে। সেই সময় নন্দ হাত রাখে কাবুলের কাঁধে। ঘনা রে!

হুঁ।

একটা সত্যি কথা বলব?

হুঁ।

বিশ্বাস কর মাইরি তোর এঁটো আমি খাইনি।

শালা বেম্মচারী।

বিশ্বাস কর, আমি ছুঁয়েই চলে এসেছি শালীকে।

ক্যানে?

ঘনশ্যাম, আমার হঠাৎ কেমন ভয় হল রে।

ক্যানে, ক্যানে?

ওর গা ঠাণ্ডা। হিম।

হুঁ!

মরা কাঁকড়ার মত শক্ত। চিৎপাত।

হুঁঃ!

ক্যানে রে ঘনা?

ঘড়ঘড় করে হাসে কাবুল। ...ঘনা বাগদী পুরুষ বটে। আর বাবুবাড়ির মেয়েরা বড্ড নরম। ছুঁলেই মুচ্ছো যায় হে ঠাকুর।

নন্দ মাথা দুলিয়ে বলে, না না। ও মুচ্ছো যায় নি! ঘনা, কাবুল! ওর গা অত ঠাণ্ডা ক্যানে রে? মরা কাঁকড়ার মত শক্ত চিৎপাত।

চুপ বে। ছিলিম দে।

ঘনা, তুই কী করেছিস?

এ্যাও শালা!

তুই ওর গলা টিপে ধরেছিলি, ঘনশ্যাম। মেয়েটা মরে গেছে। ...নন্দ ছটফট করে। হাঁসফাস করে বলতে থাকে, হ্যাঁ—তুই ওর চ্যাচানি থামাতে গলা টিপে দিয়েছিলি। ও মরে গেছে। ঘনা তুই খুন করেছিস। তোকে পুলিশে ধরবে। তোর ফাঁসি হবে রে।

কাবুল প্রকাণ্ড থাবায় নন্দর মুখটা চেপে ধরে বলে, চু-উ-প শালা। নিজেও বাঁচবিনে। চু-উ-প।

ছেড়ে দিলে নন্দ চুপ করে যায়। কতক্ষণ চুপ করে থাকে। তার ইচ্ছে করে, ভীষণ জোরে কাঁদতে পারলে কষ্টটার আরাম হত। একটা গভীর পরিতাপ কাঁপতে থাকে তার মনে। আহা, অমন সুন্দর মেয়েটা! ফুটফুটে গোলগাল পুতুল নরম মখমল রঙচঙে! সে বিশাল আকাশের নক্ষত্রমণ্ডলীর দিকে তাকিয়ে থাকে। নিজেকে এমন অসহায় লাগে তার।

ছিলিমে মাল ঠাসতে ঠাসতে কতক্ষণ পরে কাবুল বলে, মেলায় এমন হয়। তুই জানিস নে নন্দ, ইটা নিয়ম মেলাখেলা জায়গার। ভিড় থেকে রূপসী তুলে মাঠে নিয়ে পালায়। পার্বতীর মেলা থেকে একবার পোয়াতি রূপসীকে ...

হঠাৎ থেমে সে তীক্ষ্ণদৃষ্টে সামনে তাকায়। ফিসফিস করে ওঠে। সোনা ওস্তাদ যাচ্ছে!

নন্দ চকিতে ঘুরে দেখতে থাকে।

কাবুল বলে, বসিয়ে রেখে এসেছিল। ভাবছে, এখনও বসে আছে। তাই যাচ্ছে।

নন্দ জড়ানো স্বরে বলে, খুঁজেই পাবে না। ফিরে আসবে।

হুঁ। ভাবে রাগ করে পেয়সী বাড়ি পালিয়েছে।

ঘনা, ঘনা! ওর বাকসোটা?

মাথার কাছে রেখে এসেছি।

বাকসো ক্যানে রে?

সেটাই বুঝতে পারছি নে!

হঠাৎ দুহাতে মুখ ঢেকে কেঁদে ওঠে নন্দ। ...আমাদের ফাঁসি হবে কাবুল! আমরা মরে যাব।

ওর হাত ধরে হ্যাঁচকা টান মারে কাবুল। টানতে টানতে একটা কেয়াঝোপের কাছে নিয়ে ধাক্কা মেরে ফেলে দেয়। নন্দ উঠে বসে। চুপ করে থাকে। মেলার আসরে মনকির ওস্তাদের গান চলেছে।

আজ নিশীথে দেখেছি স্বপন
আমার মন করে কেমন।

গানটা প্রতিধ্বনিময় হয়ে সামিয়ানা আলো আর জনমণ্ডলী পেরিয়ে অন্ধকার আকাশে ছড়িয়ে যাচ্ছে। কাবুল বলে, গানটা শোন। মাথা ঠাণ্ডা হবে। কই, দেশলাই জ্বাল। ...

আসর ভাঙতে বেলা দশটা। কাছারিবাড়ির ঘরটাতে সাঁওতাপাড়া দল ফিরে এসেছে। সুবর্ণ সাজ খুলেছে। মুখ ধুয়েছে বালতির জলে। তারপর নীলচে পাজামা শার্ট পরে সনাতনকে ডেকেছে, চলুন ওস্তাদ। মেলা থেকে চা খেয়ে আসি।

সনাতন কাত হয়ে শুয়ে পড়েছিল। জবাব না পেয়ে সুবর্ণ গিয়ে পাশে বসে। তার পিঠে হাত রেখে ফের ডাকে, ওস্তাদ!

সনাতন সাড়া দেয়, কী?

চলুন, মেলায় গিয়ে চা খেয়ে আসি।

থাক। ভাল্লাগে না।

দলের লোকেরা বাইরে বারান্দায় জটলা করছিল। যে দোকানে চায়ের ব্যবস্থা, সেখানে যাবে—নাকি এখানেই আনতে বলবে। ম্যানেজারের মতে, এখানেই এনে দিক। মুড়ির বস্তা বয়ে নিয়ে যাবে কে? নফরকে পাঠানো হল অবশেষে।

কাদু টিউবেলের দিকে দাঁত ব্রাশ করতে করতে এগোচ্ছে। আনিস শিরিসগাছের ছায়ায় দাঁড়িয়ে একদল লোকের সঙ্গে কথা বলছে। কাবুল আজ ভারি উদ্যোগী। প্রকাণ্ড ডেকচি আর কড়াই তার হাতে, বালতি খুন্তি, ইত্যাদি ডুবু তবলচি নিয়েছে, দীঘির দিকে এগিয়ে যায়। নন্দকে ডেকে যায়। নন্দ চুপচাপ বসে আছে বারান্দায়। কালাখুড়ো উনোন সাফ করতে ব্যস্ত। আমির একমাত্র চেয়ারটা নিয়ে বারান্দায় অভিজাত ভঙ্গিতে বসে রয়েছে। এইসব সময় আশেপাশের গ্রাম থেকে বায়না নিয়ে লোক আসতে পারে। আসেও প্রতিদিন। একশ টাকা পয়ান হাঁকে সে। দর চড়াতেই হবে এই সুযোগে। বায়নাওলারা ভড়কে যাচ্ছে আপাতত। আমিরের বিশ্বাস, শেষ অব্দি কেউ না কেউ একশতেই রাজি হয়ে যাবে। আমির শিরিসগাছের ছায়ায় আনিস আর সেই লোকগুলোর দিকে প্রত্যাশী চোখে তাকাচ্ছে। সে অধৈর্য। ওরা নির্ঘাৎ বায়না এনেছে। আনিসটা কী করছে! আনিসের ওপর রেগে লাল হয়ে ওঠে সে।

ঘরে সুবর্ণ ঝুঁকে আসে সনাতনের মুখের দিকে। ফিসফিস করে বলে, সুধাদির জন্যে মন খারাপ করছে ওস্তাদ?

সনাতন হাসে একটু। যাঃ!

চলুন না, চা খেয়ে আসি।

সুবর্ণ, মাতালদের নাকি দুধ খেতে নেই। চায়ে দুধ আছে। ...সনাতন আরও হাসে।

সুবর্ণ করে কী, নিঃসঙ্কোচে ওর গালে ঠোঁট নামিয়ে দিয়ে বলে, আপনি ততবড় মাতাল এখনও হোননি মশাই।

সনাতন আবিষ্টভাবে বলে, আমাকে জ্বালাসনে সুবর্ণ। উঠে বস তো।

সুবর্ণ হাসে। ...কেন? প্রেম জাগছে?

না, কাম।

বলে, সনাতন ধুড়মুড় করে উঠে বসে। দরজার বাইরে মস্ত উঠোন। নিচু পাঁচিল সামনে আমবাগান, সেই বটগাছটা। ডাইনে দীঘি। তারপর ধু ধু দিগন্তবিস্তৃত শস্যহীন ঢেউখেলানো মাঠ। বাঁজা ডাঙাটাও নজরে পড়ে। বাজপড়া তালগাছের ডগায় একটা পাখি বসে আছে। ওখানেই সুধার অপেক্ষা করবার কথা ছিল।

সুধা নিশ্চয় বাড়ি ফিরে গেছে। তার মনে হয় একথা। মুখে যাই বলুক, সুধার একা যেখানে খুশি পালানোর সাহস নেই। কিন্তু সুটকেসটা ...

গলায় দড়িটড়ি দিয়ে বসেনি তো? কয়েক মুহূর্ত উদ্বিগ্ন হয়ে থাকে সনাতন। পরে ভাবে, নাঃ। সুধা নিজেকে মারতে পারবে না। যে মেয়ে পালিয়ে বাঁচতে চায়, জীবনের ওপর তার লোভটা নিশ্চয় বেশি। সুধা বাড়ি ফিরেই গেছে!

দুজনে বেরিয়ে পড়ে। বারান্দায় গিয়ে সুবর্ণ আমিরকে বলে যায়, একটু আসছি ম্যানেজার। চা ওখানেই খেয়ে আসব।

আমিরের ইচ্ছে নয়। কিন্তু সোনাওস্তাদের সামনে সুবর্ণকে বারণ করতে পারে না সে। শুধু বলে, শিগগির আসবি!

গেট পেরিয়ে পাঁচিলের ধারে ধারে হেঁটে দুজনে মেলায় পৌঁছয়। এখন মেলা ফাঁকা। দোকানদারেরা বাইরে উনুনে আঁচ দিয়ে রান্নাবান্নার যোগাড় করছে। শূন্য আসরের সামিয়ানা বাতাসে নৌকোর পালের মত ফুলে-ফুলে দুলছে। একটা চায়ের দোকনে দুজনে গিয়ে বসে পড়ে। চাওলা আপ্লুত হয়ে বলে, আসুন ওস্তাদ। এস, মা-লক্ষ্মী এস!

সুবর্ণ হাসতে হাসতে বলে, হুঁ। সিঁথের সিঁদুর অক্ষয় হোক।

চাওলা গড়ে পড়ে। বিধাতার রসিকতা। প্রথম রাত্তিরে যখন দেখলাম, ভাবলাম ঢপ কিংবা ঝুমুরদলের মেয়ে! পরে শুনি, ও হরি! মেয়ে নয়, ছেলে। তা এখনও বিশ্বাস হচ্ছে না ওস্তাদ। শুধু আমি কেন, কারও বিশ্বাস হচ্ছে না। এই যে এখন সাজ খুলেছে, পাজামা শার্ট পরেছে। তবু কি মনে হচ্ছে? আসলে শালা চোখের ঘোর সবই। আমার চোখে রাতের আসর ঘুচছে কই?

সুবর্ণ ভ্রূভঙ্গি করে বলে, চা দাও। কেক ... আর ওই বিস্কুট, হ্যাঁ, ওগুলো।

সনাতন শ্যামচাঁদের মন্দির দেখছিল। একদল লোক জটলা করছিল দাঁড়িয়ে। কেমন যেন ব্যস্ততা তাদের আচরণে। ওদিকের দোকানগুলো থেকে আরও কিছু লোক দৌড়ে যাচ্ছে! চাওলা চা ছাঁকতে ছাঁকতে সেদিকে তাকাল। ...কী হল রে বাবা?

সুবর্ণ বলে, কী?

ওই যে সব ছোটাছুটি করছে!

সুবর্ণ মুখ ঘুরিয়ে তাকায়। চেনা মনোহারিওলা এগিয়ে আসে এদিকে। সুবর্ণ বলে, কী হয়েছে দাদা?

আরে, সে এক কাণ্ড! মাঠে নাকি একটা লাস পড়ে আছে। গাঁয়েরই বউ। ...মনোহারিওলা চলে গেল বলতে বলতে।

বাসনের দোকান থেকে একজন চেঁচিয়ে কাকে বলে, সাধুপদ পণ্ডিতের বউ। একলা মেলায় এসেছিল—গুণ্ডারা তুলে নিয়ে গিয়ে রেপ করেছে। মেরে ফেলেছে।

সনাতন লাফিয়ে ওঠে। পাগলের মত বাগানের দিকে দৌড়তে থাকে। সুবর্ণ পেছনে ছুটে যায়—ওস্তাদ, ওস্তাদ!

দলের লোকেরা গিয়ে দেখে এসেছে লাসটা। একটা চৌকিদার পাহারা দিচ্ছে। কাকেও কাছে এগোতে দিচ্ছে না সে। সনাতনকে আনিস ধরে নিয়ে এসেছে। পুলিশ এসে যাবে শিগগির। থানায় খবর গেছে। সাধুপদর ভাইরা নাকি কেউ তখনও যায়নি। সাধুপদ নলহটিতে কী কাজে গেছে। তার কাছে খবর গেছে কি না কেউ জানে না!

বিশাল মাঠের বুকে অনেক রোদ গায়ে নিয়ে সুধা চিৎ হয়ে পড়ে আছে। গোলগাল পুতুল, চিক্কন মখমল, তুলতুলে! খোলা বড় বড় চোখ। দাঁতের ফাঁকে জিভ। রক্ত!

ওস্তাদ, ওস্তাদ!

উঁ?

হাঁ করুন, ঢেলে দিই।

হুঁ। দাও। ...ঢকঢক করে অবিকৃত মুখে মদ গেলে সোনা ওস্তাদ। দুলতে থাকে। তারপর ডাকে, আনিস!

বলুন, ওস্তাদ।

সুবর্ণ কই?

এই যে আছি। ..সুবর্ণ ওকে ছুঁয়ে থাকে।

সুবর্ণ, সুধাকে কে খুন করেছে জানিস?

ও কথা থাক ওস্তাদ।

হুঁ, থাক। আনিস, মদ দাও।

আমির ধমক দিয়ে বলে, আনিস! কী হচ্ছে! অত খাওয়াচ্ছিস কেন?

কাদু বলে, থাক না। আজ তো আসর বন্ধ।

কালাচাঁদ বলে, আজ কী? আর আসর চলতেই দেবে না শুনলাম। দারোগাবাবুর হুকুম। মেলাও নাকি উঠে যাচ্ছে।

আমির চিন্তিতমুখে বলে, একবার লায়েকদের ওখানে যাই। কথাটা জেনে আসি। খামাকা পড়ে থেকে লাভ কী? বাড়ি ফিরে যাব।

কাবুল ঘরের কোণে কাঠ হয়ে ঘুমোচ্ছে। নন্দ তার পাশে দেয়ালে হেলান দিয়ে লাল চোখে বাইরের লালচে রোদ দেখছে। নাকি আকাশ দেখছে। নাকি অন্ধকার দেখছে। অন্ধকারে ঠাণ্ডা মেয়ে। মরা কাঁকড়া চিৎপাত।

ডুবু চিৎ হয়ে শুয়ে গুনগুন করে গাইছে। তাড়ি ছাড়া তার জমে না। একটু আগে বাগদীপাড়ায় গিয়ে একপেট গিলে এসেছে। সে অনন্ত নিরাসক্তিতে বুঁদ।

সুবর্ণ!

হ্যাঁ, ওস্তাদ?

ছুঁয়ে থাক। আনিস, মদ দাও।

অলওয়েজ অ্যাট ইওর সার্ভিস, ওস্তাদ। ...

সন্ধ্যার দিকে লায়েকদের চরম কথাটি জানা গেল। গান আপাতত বন্ধ। পয়সা-কড়ি চুকিয়ে দিয়েছে দুটো দলকেই। মনকির ওস্তাদ যাবার আগে দেখা করতে এসেছিল। সোনা ওস্তাদ নেশার ঘোরে ঘুমোচ্ছে। নমস্কার রইল, বলে মনকির চলে গেছে।

সোনা ওস্তাদকে নিয়ে ঝামেলা। সন্ধ্যার পর একটা ট্রেন আছে। নন্দ আর কাবুল চলে গেছে স্টেশনে। তাদের সঙ্গে যন্ত্রপাতি নিয়ে কালাচাঁদ আর নফরও গেছে। আনিস ওস্তাদের পাশে বসে আছে। কাদু আর সুবর্ণ বারান্দায় সেজেগুজে অপেক্ষা করছে। আমিরও তৈরি।

কিন্তু ওস্তাদের ঘুম ভাঙে না। আমির গজগজ করছে। ট্রেন ফেল হবে নির্ঘাৎ। ও আনিস, ওনাকে ডাক না রে! এ তো আচ্ছা জ্বালায় পড়া গেল!

ওস্তাদ, ওস্তাদ?

উঁ?

উঠুন। ট্রেন ফেল করব যে।

হুঁ। উঠি।

এবার সনাতন উঠে বসে। চোখ কচলে তাকায়। রোদ ফুরিয়ে গেছে। কাছারির প্রাঙ্গণটা স্তব্ধ আর ফাঁকা। আমির মোটা ছড়ি হাতে ব্যস্তভাবে পায়চারি করছে। সনাতন টলতে টলতে ওঠে। ব্যাগটা কাঁধে ঝুলিয়ে নেয়। ওর ডান বাহুটা ধরে রাখে। আনিস! সুবর্ণ এগিয়ে এসে বলে, হাঁটতে পারবেন তো?

সনাতন জবাব দেয় না। বারান্দা থেকে নেমে আমিরকে বলে, চলুন। পাঁচজন গেনে মানুষ আস্তে আস্তে হেঁটে যায় স্টেশনের দিকে। ...

ট্রেনের দেরি আছে তখনও। প্ল্যাটফর্মের শেষ দিকে অন্ধকারে দাঁড়িয়ে ছিল সোনা ওস্তাদ আর সুবর্ণ। হঠাৎ সুবর্ণ বলে, একটা কথা তখন থেকে মাথায় ঘুরছে। বলা হয়নি। কাল রাতে আপনি সুধাদির কাছ থেকে এলেন ব্যাগ নিতে। তখন নন্দ-ঠাকুর আর কাবুলদাকে বটতলার দিকে যেতে দেখেছিলাম। আমি ভাবছি, ওরা কিছু করেনি তো?

সনাতন চমকে উঠেছিল। ...নন্দ আর কাবুল!

হ্যাঁ। ওরা জানতে পেরেছিল, আপনি সুধাদির কাছে ছিলেন। কাবুলদা যাবার সময় কী বলে গেল, মনে পড়ছে। হ্যাঁ ...বলল, আয় রে ঠাকুর, দেখে আসি কী খেলা খেলছে সোনা ওস্তাদ।

সনাতন কাঠ হয়ে দাঁড়িয়ে থাকে। কোন কথা বলতে পারে না।

ওদের ধরিয়ে দিন। সুবর্ণ ফিসফিস করে। ...এক্ষুনি পুলিশকে বলুন। ওই তো ওখানে একজন পুলিশ দেখছিলাম। নাকি, আনিসদাকে বলব? সে পারবে।

সনাতন বলে, থাক।

কেন থাকবে? পাপী পাপের শাস্তি পাবে না?

কে জানে কে পাপী, সুধা না ওরা!

কী বলছেন ওস্তাদ!

আমি তো বিচারক নই, সুবর্ণ।

সুবর্ণ একটু চুপ করে থেকে বলে, কিন্তু সব জেনেশুনে ওই খুনি দুটো দলে থাকবে, আর সেই দলে গান করব? আমি পারব না ওস্তাদ। আমার ভয় করছে। ঘেন্না হচ্ছে।

আমিও কি পারব সুবর্ণ? পারব না।

নির্জন অন্ধকারে মুখোমুখি ঘন হয়ে আসে সুবর্ণ। দুহাতে সোনা ওস্তাদকে জড়িয়ে ধরে ফিসফিস করে বলে, চলুন, আমরা পালিয়ে যাই।

চোখ জ্বলে ওঠে সোনা ওস্তাদের। ...যাবি?

যাব।

চারপাশটা চকিত চোখে দেখে নেয় দুজনে। দলের লোকেরা দূরে স্টেশনের বারান্দায় ট্রেনের অপেক্ষা করছে। নিচু প্লাটফর্মের ওপর কেরোসিন বাতির মৃদু আলো পড়েছে। এমন সুযোগ আর পাওয়া যাবে না।

দুজনে প্লাটফর্ম পেরিয়ে লাইনের ধারে ধারে আপ স্টেশনের দিকে হাঁটতে থাকে। সিগন্যাল নীল হয়ে গেল। গাড়ির আলো গায়ে পড়বে বলে বাঁদিকে মাঠে নামে ওরা। লাইনের সমান্তরালে হাঁটতে থাকে। মাথার ওপর অজস্র নক্ষত্র ওদের অনুসরণ করে।

কতদূর গিয়ে ওরা একবার থামে। ট্রেন আসছে। ট্রেনটা আলো নিয়ে চলে গেলে ওরা লাইনে গিয়ে ওঠে। দলের লোকেরা খুঁজবে। হয়ত ভাববে, অন্য কোন কামরায় উঠেছে। ...

আপের স্টেশন পাঁচ মাইল দূরে। হনহন করে হাঁটে দুজনে। কোন কথা বলে না। কোথায় যাবে, কিছু ভাবেই না। শুধু মনে হয়, পৃথিবীটা খুব ছোট নয়। আর যেতে যেতে বিহ্বলতায় হঠাৎ থেমে দুজনে দুজনকে জড়িয়ে ধরে। ঠোঁটে ঠোঁট রাখে। আর ঘৃণা নয় সোনা ওস্তাদের। এই আবেগ, এই ভালবাসা, এই শরীর ছোঁয়া আবেশ—মায়া নামে নারীর উদ্দেশে। যে নারী নটী—যার ছায়া পড়েছে এক কিশোর পুরুষদেহে, যে ছায়া সারাবেলা নাচে। সেই ছায়াকে নিয়েই যত খেলা। যত পালাগান, কান্না, সুখ, ভালবাসা।

...কিন্তু সাবধান সোনা ওস্তাদ। ছায়ার পেছনে হাত বাড়িয়ে কিছু খুঁজো না। সেখানে বিষম অনর্থ। সেখানে পাপ। জঘন্যতা। প্রতিমার বুকের ভেতর শুকনো পাঁক খড় কাঠ আবর্জনা। তুমি সাবধান। অধরাকে রক্তমাংসে ধরতে গেলেই বিপদ।

পদ্মা-গঙ্গা-অজয়-ময়ূরাক্ষীর ওপর অনন্ত আকাশ থেকে ওস্তাদ ঝাঁকসার গুরু ওস্তাদ মনিরুদ্দিন বিশ্বাস চিৎকার করে ওঠে, হুঁশিয়ার, হুঁশিয়ার! তোমার সামনে মায়া। ছায়ারূপী মায়া। তার পেছনে ভয়ঙ্কর জাহান্নাম।

সুবর্ণ!

ওস্তাদ!

কোনদিন আমাকে ছেড়ে পালাবিনে তো?

আপনি পালাবেন না তো?

না।

আমিও না!

চল, আমরা ওস্তাদ ঝাঁকসার কাছেই যাই।

আমিও তাই ভাবছিলাম, ওস্তাদ।

সামনে স্টেশনের সিগন্যাল বাতি লাল। ওখান থেকে আজিমগঞ্জ হয়ে জঙ্গীপুর—তারপর গঙ্গা পেরিয়ে ধনপতনগর। ওস্তাদ ঝাঁকসার বাড়ি থাকার কথা। না থাকলে, যেখানে আছে—সেখানেই চলে যাবে দুজনে। পদ্মার ওপারে মালদহে আলকাপের বড় খ্যাতি। ওস্তাদ ঝাঁকসাকে বলবে, চলুন—পদ্মার পারে দিগ্বিজয়ে যাই। সুবর্ণর মত মোহিনী ছোকরা, ফজলের মত কপে, আপনি ওস্তাদের রাজা—আর আমি সোনা মাস্টার, হ্যাঁ আমি আপনার সোনা মাস্টার হয়েই থাকতে চাই ওস্তাদজী!...

অনেক গান আর মায়া ভরা একটা জগতের দিকে হেঁটে যেতে যেতে দুটি মানুষ একসঙ্গে গুনগুন করে ওঠে।

কী আনন্দ দেখে গো নভে নবীন চাঁদের উদয়।
মায়ায় মায়ার যাক না জন্ম, যদি আরেকজন্মে সত্যি হয়।

গাইতে গাইতে একটা হাত আরেকটা হাত ধরে থাকে। একটা শরীর আরেকটা শরীরকে ছোঁয়। ফের কে গর্জে ওঠে, হুঁশিয়ার। পিছনে জাহান্নাম! মনে মনে চমকে ওঠে সোনা ওস্তাদ। তবু সেই হাতটা ছাড়ে না। সুবর্ণকে ছুঁয়ে থেকে একটা নতুন পালা বাঁধবার সাধ হয়।

মেয়েদের মত দীঘল কেশ, দুহাতে চাঁদির চুড়ি, নীলচে শার্ট আর পাজামা, পায়ে কাবুলি চপ্পল, ফরসা মুখের চাপা চিবুক, মসৃণ নিটোল গাল, টানা চোখ, পুরুষ তবু পুরুষ নয়, নারী—অথচ নারীও না; সে কিম্পুরুষও নয়—

সে এক অমর্ত্য মায়া। তাকে নিয়েই দেশে দেশে মৃদঙ্গ বাজে।

১

খুরশিদ ম্যানসনের ওপর বড়ো একটুকরো মেঘ এসে কতক্ষণ ধরে দাঁড়িয়ে আছে। বিলু বা শামীমআরা হোয়াটনটের মাথা থেকে সুদৃশ্য পুতুলগুলো নামিয়ে রাখছিল পাশের সোফায়। একবার হঠাৎ কাছের জানলার রডে নাক রেখে আকাশ দেখে নিয়ে বলল, 'দেখে যাও।'

শেখর খুব কাছের সোফায় কোণঠাসা হয়ে বসেছিল। একটা পুতুল হাতে নিয়ে একটু ঝুঁকে তার গঠনসৌন্দর্য লক্ষ্য করছিল। মুখ তুলে বলল, 'কী?'

'দেখেই যাও না বাবা!' বিলুর ঠোঁটের কোণে হাসির মতন কী একটা কাঁপন কিংবা ঝিলিক।

শেখরের মাথার ওপর জানলা। প্রতিমার চোখের প্যাটার্ন রুপোলি ফ্রেম। মোট পাঁচটা সারিতে দশটা বিলোল কটাক্ষ। শেখর মাথা ঘুরিয়ে জানলার বাইরে তাকাবার চেষ্টা করে বলল, 'কই কী?'

বিলু ঠোঁটে কুঞ্চনটুকু নিয়ে সরে এল। মুরগির গুচ্ছ-গুচ্ছ ডানায় সাজানো ঝাড়নটা দিয়ে হোয়াটনটের ওপর ধুলো সাফ করতে ব্যস্ত হল।

'বললেন না যে?'...একটু হাসল শেখর।

এই মুখভঙ্গী গাম্ভীর্য নয় বিলু বেগমের, পরিচিতরা জানে। এটা অন্যমনস্কতা—যখন খুব অগোছাল হয়ে থাকে মন। চাঞ্চল্য থাকে, তবে সেটা শারীরিক অন্যান্য প্রত্যঙ্গে সীমাবদ্ধ। স্থির প্রশান্ত মুখ তার একখানা প্রোফাইল।...'কিছু না। এমনি বলছিলুম।'...দ্রুত কাজ করতে করতে সে জবাব দিল।

শেখর বলল, 'আমি বলতে পারি।'

'কী?'

'বৃষ্টি।'

ভুরু কুঁচকে ওর দিকে তাকিয়ে বিলু বলল, 'যাঃ!'

একটু অপ্রস্তুত হয়ে শেখর বলল, 'মানে—মেঘ।'

তখন বিলু হাসল। অর্থাৎ ঠিক বলেছ। একটা কালো হাবসী পুতুল তুলে নিয়ে সে বলল, 'গরম এত বেড়ে যাচ্ছে, তবু বৃষ্টি হচ্ছে না কেন বলতে পার?'

'আজ হবে।'

'বাজি হোক।'

'তাই হোক। বৃষ্টি হলে কী দেবেন বলুন?'

বিলু পিছন ফিরে পুতুল সাজাতে সাজাতে ছোট্ট করে বলল, 'কী পেলে খুশি হও?'

শেখর সোজা বলে দিল, 'সেদিনের মত মোগলাই খিচুড়ি।'

বিলু ঘুরে চোখ পাকিয়ে বলল, 'মুসলমানের বাড়ি এলেই তোমরা হঠাৎ ভীষণ উদরসর্বস্ব হয়ে ওঠ। খাওয়া ছাড়া আর কিছু আমাদের বুঝি থাকতে নেই?'

শেখর হাসতে লাগল। 'সে আপনি যাই বলুন ভাবী, চলতি প্রবাদ আছে জানেন না? হিন্দুর বাড়ি, মুসলমানের হাঁড়ি।'

বিলু একপা এগিয়ে ঝাড়নটা তুলে বলল, 'কী বললে, কী বললে?'

'হিন্দুর বাড়ি আর...'

'উঁহু—জাস্ট আগের লাইনটা?'

টের পেয়ে শেখর বলল, 'ওঃ হো! কিন্তু আমি তো সেদিনকার মত ভাবীজী বলিনি—জীটা স্রেফ্ কেটে দিয়েছি।'

'তোমার মুখে ভাবীটা কী বিচ্ছিরি শোনায়, তুমি জানো না।'...বিলু আবার কাজে মন দিল।

শেখর মুখ টিপে হেসে বলল, 'বৌদি!'

'খুব স্বাভাবিক শোনাচ্ছে।'

'সেই বাজির কী হল?'

'বৃষ্টি না হলে তুমি কী দেবে?'

শেখর একটু ভেবে কিছু খুঁজে না পেয়ে বলল, 'যা চাইবেন।'

বিলু ঘুরল চকিতে।...'যদি আকাশের চাঁদ চাই—পারবে তো দিতে?'

'তা কেন? মানে—আমার সাধ্যের মধ্যে যা আছে।'

বিলু হঠাৎ গলা চড়িয়ে ডাকল, 'রেখা, ও রেখা, হল তোর? এ মেয়েকে নিয়ে আর পারিনে। কখন বলেছি!' তারপর শেখরের দিকে তাকিয়ে খুব আস্তে বলল, 'সাধ্যে যা আছে, তা দেবার সাধ্য থাকা চাই।' পরক্ষণে একটু স্বাভাবিক হেসে বলল, 'তুমি আমাকে একটা গীতবিতান এনে দেবে।'

'গীতবিতান তো আছে আপনার—সব কটা পার্টই দেখছিলুম।'

'ওটা এক্সট্রা থাকবে।'...বলে বিলু আবার সেই থেমে-থাকা মেঘটা দেখে নিল জানলায়। 'আশ্চর্য তো! মেঘটা নড়ছে না। ওদিকটায় কেমন রোদ, এবাড়ির ওপর ছায়া। আচ্ছা শেখর...' সে ঘরের ভিতরটা একবার দেখে নিয়ে বলল, 'আমাদের এই শোবার ঘরটা তো বেশ ছোট্ট। এটা এয়ারকনডিশন করলে খুব বেশি খরচা নিশ্চয় হয় না!'

অকারণে উৎসাহিত হয়ে শেখর বলল, 'খুব চমৎকার হয়। দাদাকে বলুন না! আমার মামা তো করে নিয়েছেন—সাউদার্ন এভিনিউতে। তেতলার ঘর। একা থাকেন পড়াশোনা নিয়ে। জাস্ট এই সাইজই হবে।'

'বলব!' বলে একটু হেসে ফেলল বিলু।...'তবে নির্ঘাৎ প্রথমে একটি দীর্ঘ দীর্ঘশ্বাস পড়বে সায়েবের। গাঁয়ের মাঠের কিছু জমির জন্যে। এদিকে জমির আয় খরচার আদ্দেকও নয়। শরীয়তী দায়ভাগ কী জিনিস, তুমি জান না শেখর। উনি বাইরে, সেই সুযোগে লুঠপাট যা হবার হয়ে যায়। তিনটে মামলা এখনও চলছে—তা জান?'

'তিনটে মামলা?'

'হ্যাঁ। একটা হাইকোর্ট, দুটো মফঃস্বলে। তাই দেখ না, প্রায়ই দেশে যেতে হয় সায়েবকে!'

'দাদাকে আপনি সায়েব বলেন কেন, বউদি?' শেখর নিরীহভাবে প্রশ্ন করল!

বিলু চটুল হাসল—এ সময় তার চেহারায় বালিকার সরলতা ফোটে, অবশ্য খুব কম সময়ের জন্যে। সে বলল, 'বাবু বললে আমার চোখে বোকা বোকা ভীতু-টাইপ ধুতি-পাঞ্জাবি পরা চেহারা ভাসে।'

শেখর বলল, 'কেন—অনেক মুসলমান ভদ্রলোক তো পরেন!'

'সেইজন্যেই তো উনি সায়েব। উনি বলেন, ধুতি পরলেই মনে হয় নাকি স্ত্রীলোক হয়ে যাচ্ছেন!'

দুজনে একসঙ্গে হেসে উঠল। শেখর সশব্দে, বিলু মৌন। শেখর বলল, 'তা ঠিক। সেজন্যে আমিও পারিনে। একবার এক বন্ধুর বিয়েতে বরযাত্রী যাচ্ছি। ধুতির কোঁচাটা...'

কিশোরী ঝি-মেয়েটি এল ট্রে-হাতে। শেখর আঁতকে উঠে বলল, 'বারোটার সময় চা খাবে কী? আমি এখন গিয়ে স্নান করব, ভাত খাব।'

বিলু ট্রেটা কফিটেবিলে নামিয়ে রাখল ওর হাত থেকে।...'আমি কিন্তু দুবার ভাত খাই—সরি, তিনবার। শেখর, প্রথম যেদিন দেখেছিলে—সেদিনের চেয়ে একটু মুটিয়েছি না? সায়েব যখন আপিস যান, পাশে বসে খেতে হয়। হোল ফ্যামিলিকে পাশে চাই ও'র। চোখে না দেখলে তো বিশ্বাস করতে পারেন না যে আমি সত্যি খাই। না খেয়েই নাকি এমনি রোগা হয়ে গিয়েছিলুম, তাই। তারপর ঠিক একটায় স্নান করে আবার ভীষণ ক্ষিদে পায়। তখন সত্যিকার লাঞ্চ। বল না শেখর, দশটায় খাওয়া যায় নাকি?'

শেখর বলল, 'যায় না। আমি তো সবার শেষে দেড়টা-দুটোয় খাই।'

'রেখা, কিসে চা করলি রে? গ্যাস নয়ত? দেখিস বাবা, যা সব সাংঘাতিক কাণ্ড ঘটল। আমার ছেলেপুলের ঘর, কখন কী করে রাখবে এই মেয়েটা!' গৃহিণীর ভঙ্গিতে বিলু কাপে লিকার ঢালতে থাকল।...'হঠাৎ তোমাকে দেখে চা খাবার ইচ্ছে হল আজ। আমি চা খেতে ভালবাসিনে। খুব কদাচিৎ। রেখা, হাঁ করে কী দেখছিস? দুধটা গরম করে বোতলে ঢেলে রাখ্। যা। এক্ষুনি টুকুন উঠে কান্নাকাটি করবে।'

শেখর বলল, 'ওর নাম রেখা কেন, বউদি?'

'কার নাম?' বলে বিলু ওর দিকে তাকাল। তারপর রেখার দিকে তাকিয়ে হাসল। 'সায়েবের গাঁয়ের মেয়ে। একটাও ঝি টিকছিল না। ছেলে-ছোকরা রাখতে ভয় করে। না—মানে চুরি খুনটুনের জন্যে। কাগজে পড় না? শেষ অব্দি ওকে নিয়ে এল। মন্দ না। কিন্তু বোকা আর নোংরা। গাঁয়ে তো ভীষণ দুর্দশা চলেছে। না-খেয়ে না খেয়ে রোগা টিংটিংয়ে হয়ে গিয়েছিল! নাম জিজ্ঞেস করলুম, বললে বুঁচি। শ্লেটে স্কেচে আঁকলে কেমন লাগে দেখেছ? আমি বললুম, 'তোর নাম রইল, রেখা।'

'তোমার মাথায় দারুণ সব আইডিয়া খেলে, বউদি!'...চায়ের কাপ নিয়ে চুমুক দিল শেখর।

বিলু পাশের একক আসনের সোফায় বসে চায়ের কাপ তুলে ঠোঁট রাখল। মৃদুতম শব্দও শোনা গেল না। মুখ তুলে বলল, 'দশটা থেকে চারটে অব্দি বেশ লাগে। তারপর চিকন আর ঝুমঝুমি স্কুল থেকে ফিরলেই ব্যস! ধুন্ধুমার। সত্যি, পাশের ফ্ল্যাটের ওরা সব কী ভাবেন কে জানে। তোমরা শুনতে পাও না?'

শেখর বলল, 'কে জানে।'

'তুমি তো এ ঘরটার ঠিক নিচেই থাকো?'

'তাই বুঝি? আমি অত লক্ষ্য করিনে।'

'হ্যাঁ। ঠিক এরই নিচে।'...বিলু জানলার দিকে তাকিয়ে বলল, 'আশ্চর্য তো! অতক্ষণ ধরে মাথার ওপর মেঘটা রয়েছে! কোন সাড়া নেই দেখছ? এই! আমরা কিন্তু বাজির টাইম ফিক্স করিনি। কুড়ি, না ত্রিশ মিনিট?'

শেখর ঘড়ি দেখে বলল, 'দশ মিনিট পেরিয়ে গেছে সম্ভবত।'

বিলু বলল, 'তাহলে নতুন করে হোক। আধ ঘণ্টা টাইম রইল।'

শেখর নড়ে উঠল।...'না বউদি। আজ একটা জরুরী অ্যাপয়েন্টমেন্ট আছে। অতক্ষণ বসা যাবে না। অবশ্য, আমি না থাকলেও বাজির কোন অসুবিধে নেই। হারলে, বলবেন হেরে গেছো। জিতলেও বলে দেবেন।'

'সিনেমায় যাবে তো?'

'নাঃ। ওসব ভাল্লাগে না।'

'কার সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট, শেখর?'

'বন্ধু।'

'অপজিট সেক্স?'

শেখর হো হো করে দুলেদুলে হাসল।...'যান! সে আমার মাউন্টেনিয়ারিং ক্লাবের ব্যাপার।'

'শেখর, তোমরা দার্জিলিং যাবে বলেছিলে—সে কবে?'

আজই তারিখ ঠিক হবে। কেন? যাবেন নাকি?'

বিলু চায়ের কাপ হাতে জানলার দিকে তাকিয়ে কী ভাবতে লাগল।

'দাদাকে বললেই তো হয়ে যাবে। চিকনদের স্কুলের ছুটি কবে হচ্ছে?'

'সামনের সপ্তায়।'

'যাবেন? চলুন না—ভারি ভাল লাগবে।'

চা শেষ করে কাপ রেখে শেখর এক মিনিট জবাব শোনবার জন্যে বিলুর দিকে তাকিয়ে রইল। বিলু কিছু ভাবছে। তারপর ঠোঁট কামড়ে তাকাল শেখরের দিকে। তারপর সেও কাপটা রেখে দিল। মুখ ঘুরিয়ে ডাকল, 'রেখা!'

কিচেনের ওদিক থেকে সাড়া এল—'যাই মাজী।'

শেখর বলল, 'কী বলল? মাজী না?'

মাথাটা মৃদু দোলাল বিলু।...'রেখা, এগুলো নিয়ে যা।'

'আমি উঠছি বউদি।'

'উঠবে?'...বলে বিলু উদ্দেশ্যহীন দৃষ্টিতে ওর দিকে তাকিয়ে রইল।

শেখর উঠে দাঁড়াল।...'বাজি জিতলে কী যেন খাব বলেছিলুম? হ্যাঁ, মোগলাই খিচুড়ি!' বলে একটা জবাব শোনার জন্যে বিলুর দিকে তাকল। বিলুর মুখটা নির্লিপ্ত—একই রকম। ফ্যানের বাতাসে কপালের ওপর কিছু চুল উড়ছে। খোঁপাটা ভেঙে কাঁধে গড়িয়ে পড়েছে। পায়ের ওপর পা তুলে বসেছে সে, হাত দুটো হাঁটুর কাছে—আঙুলে আঙুল সেলাই-করা।

বিলু শুধু বলল, 'আচ্ছা।'

শেখর চলে গেল। যাবার সময় ওঘরে ছোট্ট খাটে ঘুমন্ত টুকুনের গালে আঙুল ছুঁইয়ে আদর করে গেল। বিলু উঁকি মেরে দেখল। তারপর ধীরে-সুস্থে উঠল। হাই তুলে একটু আড়মোড়া দিয়ে পুতুলগুলোর দিকে তাকাল। গন্ধর্ব মিথুন-মূর্তির একটা হাত ঝুমঝুমি ভেঙে দিয়েছে। কী দুরন্ত মেয়ে না পেটে এসেছিল! ছেলেবেলায় বিলু কি অতখানি দুরন্ত ছিল? কয়েক মুহূর্ত ধরে তার ছেলেবেলাটা অস্পষ্ট কিছু দৃশ্যে ভেসে এল। তারপর হঠাৎ দ্রুত সে পাশের ঘরের দিকে এগোল। টুকুন তাকাচ্ছে। হয়ত শেখরই জাগিয়ে দিয়ে গেল। বিলু ঝুঁকে গালে চুমু খেল। তারপর বসবার ঘরের ভিতর দিয়ে গিয়ে সদর দরজাটা বন্ধ করে দিল। সশব্দে।

এই ঘরটা খাবার ঘর—যেখানে টুকুন শুয়ে আছে।

ছোট্ট করিডোরের মত একফালি বারান্দায় ওই বাইবে যাবার দরজা। কপাটে পেতলের ফলকে ইংরেজিতে লেখা আছে ডঃ হাসান আলি। সশব্দে দরজা বন্ধ করে ছিটকিনিটায় অন্তত আধ মিনিট বিলু আঙুল ছুঁয়ে রাখল—ডান হাতটা স্বভাবত উর্ধ্ববাহু। তারপর আস্তে আস্তে ঘুরল। পাশে কাপড়রাখা সেগুন কাঠের আলনার দিকে একবার তাকাল। এগিয়ে গিয়ে অকারণে চিকনের প্যান্ট আর ঝুমঝুমির ব্লাউস স্কার্ট নাড়াচাড়া করে রেখে দিল। আলনার ওদিকে জুতো রাখবার ছোট্ট তিন থাক টবের বাক্স মত। বিশেষভাবে তৈরি। সামনে গিয়ে হাঁটু ভাঁজ করে জুতোগুলোর ওপর ধুলো খুঁজল হয়ত। বাঁহাতি বাথ ও টয়লেট ঘর একত্র। একবার দরজা খুলে উঁকি দিয়ে আবার বন্ধ করে দিল সে।

এখানেই চিকনদের ঘরের দরজা। ঘন নীল পর্দা ঝুলছে। পর্দাটা একবার তুলে চলে এল। বারান্দাটুকু পার হতে হতে হঠাৎ গুন গুন করে উঠল, 'মনে কী দ্বিধা রেখে গেলে চলে...' তারপর টুকুন কেঁদে উঠেছে। প্রায় দৌড়ে বসবার ঘর পেরিয়ে গেল সে।

'এই তো! হিসি করেছ তো।' আদর করতে করতে টুকুনের পা দুটো তুলে তোয়ালেটা বদলে দিল বিলু।...'রেখা, একে ধর।' ডাকল সে।...'ওখানে পা ছড়িয়ে বোস, দিচ্ছি। দেখছ? দুধের বোতল কই?'

রেখা কিচেনে ঢুকে দুধেব বোতল আনল। তারপর গিন্নির নির্দেশমত পা বাড়িয়ে মেঝেয় বসল—দেয়ালে পিঠ। সাবধানে টুকুনকে রেখে বিলু বলল, 'দুধটা সব খাওয়াবি। অনেকক্ষণ ঘুমিয়েছে।'

টুকুন কান্না থামিয়ে দুধের বোতলে মুখ রেখেছে। বড় বড় দুটো চোখ মায়ের দিকে। এক মুহূর্তের জন্যে বিলুর মনে পড়ল, এই সুন্দর শান্ত স্বভাবের ছেলেটি তার ইচ্ছের বিরুদ্ধে জন্ম নিয়েছিল!...'রেখা, তাহলে আমি স্নানটা সেরে নেই!...হ্যাঁরে', ...হঠাৎ আঁতকে উঠল যেন।...জল আছে? চলে যায় নি তো?'

দৌড়ে সংলগ্ন বড় বাথ-কাম-টয়লেটের দরজা খুলে দেখে নিল বেসিনের ট্যাপটা। আছে! কখন দুম করে চলে যাবে বলা যায় না। নিচে পাম্প চালানোর দায়িত্ব দারোয়ানের। সে অনেক সময় খাটিয়ায় পড়ে ঘুমোয়। এদিকে ছাদের ওপর ট্যাঙ্ক খালি নিচের ট্যাঙ্ক ছাপিয়ে নল বেয়ে জল গড়াচ্ছে। এ বাড়িতে উঠে এসেছে মাস ছয়েক আগে। আসাঅব্দি এ জল-দুর্ঘটনা প্রায় হচ্ছে। তালতলা এলাকায় নিজের বাড়ি ছিল টুকুনের বাবার। পাম্প দরকার হবে না। ওপরে-নিচে চারটে ঘরই নিজেরা রেখেছিল। উঠোনের বিশাল টবে সারাক্ষণ জল। হাসান এ-নিয়ে প্রায় আফসোস করে। যেন যত দোষ বিলুর—বিলুই নিজের

বাড়ি ভাড়া দিয়ে ভাড়ার ফ্ল্যাটে আসতে প্ররোচিত করেছিল। বিলু রেগে যায়।...'ওই নোংরা বাজে পরিবেশে থাকলে চিকনদের মানুষ করা যেত না। ঝুমঝুমি তো নয় পেরোচ্ছিল সবে। এরই মধ্যে রাস্তার লোকগুলো...ছিঃ! তোমার কোন সেন্স তো নেই কোনদিন।'

এবং একটু বেশি রাগলে আরও বেশি কিছু বলে ফেলতে ইতস্তত করে না বিলু। সেটা হাসানের গ্রাম্যতা এবং আনুষঙ্গিক বিষয়ে। ডঃ হাসান, প্রত্নতত্ত্ব বিভাগের উঁচুতলার অফিসার—তার মনের ভিতর কোথায় সেই ঝাঁপুইহাটি না 'বাবুখালির' বিশুদ্ধ চাষা লুকিয়ে আছে বিলু তাকে আবিষ্কার করতে দ্বিধা করে না। এবং নিজের বিষয়ে ঃ 'আমরা কয়েক পুরুষ ধরে কলকাতার লোক। কলকাতা আমার রক্তে আছে।'

এই বিশাল বাড়িটা দেশ ভাগের সময় ছিল অবাঙালি মুসলমানের সম্পত্তি। তখন ওপর-নিচে প্রতিটি ফ্ল্যাটে অবাঙালি ও দু-একটা বাঙালি মুসলমান পরিবার বাস করত। পরে এক বাঙালি হিন্দু কিনে নেন। এখন তাঁর ছেলে মালিক। তাঁর অনেকগুলো একেলে রীতির বাড়ি আছে। তাই এই সেকেলে বিলিতি ধাঁচের বাড়িটার প্রতি মনোযোগ কম। খুরশিদ ম্যানসন নামটাও বদলানোর গরজ ছিল না। এদিকে স্বভাবত অবাঙালি মুসলমানরা পাকিস্তান চলে গেলে কিছু বাঙালি হিন্দু আর এক মাদ্রাজী পরিবার খুরশিদ ম্যানসনে এসে জুটেছিলেন। এই মাদ্রাজী ভদ্রলোক হাসানের সহকর্মী। উনি দিল্লি বদলি হয়ে গেলেন, রিটায়ার করার আগের বছর। হাসানকে ম্যানেজ করে দিয়ে গেলেন স-ফোন ফ্ল্যাটটা।

এই ফ্ল্যাটে আসতে অবশ্য বেশ দ্বিধা আর অস্বস্তি ছিল গোড়ায়। কিন্তু বিলুর জেদ। তার বক্তব্য ঃ 'হিন্দুদের আমি তোমার চেয়ে বেশি চিনি। আমি ওদের মধ্যেই মানুষ হয়েছি। তুমি জান, কোন মুসলমান মেয়ের সঙ্গে আমার বনে না?'

কেন বনে না, হাসান ভালভাবেই জানে। হাড়ে-হাড়ে টের পায়। এই বাড়িতে আসার পর হাসান প্রথম-প্রথম একটু সংকোচে থেকেছে। বিলু তা 'সংখ্যালঘু মনস্তত্ত্ব' বলে ব্যাখ্যা করেছিল। গুরুগম্ভীর স্বভাবের হাসান সত্যি এখানে আসার পর কিছুদিন দারুণ অমায়িক আর মহানুভব হয়ে উঠেছিল। অন্যান্য ফ্ল্যাটের লোকেদের সঙ্গে নিজে আগ-বাড়িয়ে কথা বলত না। সিঁড়িতে উঠতে-নামতে দেখা হলে সাবধানে অনেকটা জায়গা ছেড়ে দিত। পরে তার সংকোচটা কেটে গেছে। এবং ভীষণভাবে আপাতদৃষ্টে বদলেছে। কোন ফ্ল্যাটে কেউ অসুস্থ হলে গিয়ে খবর নিয়ে আসে। তালতলায় ওকে কেউ বিশেষ পছন্দ করত না। এখানে সে হাসানদা, হাসানবাবু কদাচিৎ হাসানসায়েব এবং ডক্টর হাসান। এদিকে বিলুও বদলেছে।

কতকগুলো বদল বেশ অদ্ভুত। যেমন সিঁথিতে সিঁদুর পরে। এবং প্রায়ই বলে, বাগবাজারে গিয়ে একদিন দুটো উৎকৃষ্ট শাঁখা কিনে আনবে। এখানে সে আর ভুলেও পানি বলে না—বলে, জল। মুসলমানী বাংলা বলে একটা ভাষা আছে—বিলু বরাবরই অবশ্য এ-ব্যাপারে সবিশেষ সচেতন; 'সে-ভাষা আবার কী' বললে হাসানকে শুনিয়ে দ্যায়—গাঁয়ের বাড়িতে গিয়ে যে ভাষায় তুমি কথা বল, কিম্বা তালতলায় যে-ভাষায় প্রতিবেশীদের সঙ্গে কথা বলতে।'

'যেমন?' হাসান উদাহরণ চেয়েছে।

'যেমন?'...বিলু চাপা হেসেছে। 'ভাত বাড়োর বদলে খানা নিকালো। ব্রেকফাস্ট রেডি করোর বদলে নাশতা ইনতেজাম কর। আরো চাই?'

'থাক। যে যা জবানে অভ্যস্ত ছেলেবেলা থেকে।'

বিলু হাততালি দিয়ে হেসেছে।...'ব্যস। জবান। ওই তো, ওই তো!'

হাসান রাগে কম। সেদিন রেগেছিল।...'হ্যাঁ, এবার ঠাকুরপুজোটাও শুরু কর।'

'সে তো শুরু হয়ে গেছে।' বিলু দমেনি একটুও।...এই তো সেদিন পাশে ইন্দিরাদির ফ্ল্যাটে সরস্বতী পুজো হল—তোমার চিকন-ঝুমঝুমি অঞ্জলি দিয়ে এল...'

'তুমি দাওনি?'

''আমি তো ছাত্রী নই। যখন ছাত্রী ছিলুম, তখন দিয়েছি।'

'ছাত্রজীবনে আমিও সরস্বতী পুজোয় যোগ না দিয়েছি তা নয়। ওতে কিছু প্রমাণ হয় না।'

'দাড়ি রাখ না কেন?'

তখন হাসান হাসে। হাসলে ওকে আরও সুন্দর দ্যাখায়।

'ক'বার নামাজ পড়েছ জীবনে? আমি তো দেখিনি—আজ বারো বছর কাটালুম।'

'সেই বিয়ের সময়—একবার। নৈলে বিয়ে হত না।'

'তবে চুপ করে থাক।'

'আছি। থাকলুম।'

হাসান এইরকম প্রকৃতির মানুষ। ওর কোন নিজস্বতা নেই যেন। যখন যা মাথায় আসে, বলে। বিলুর ভাষায় 'বায়ুচালিত যন্ত্র।'

কিন্তু বিলুর এই বদলগুলো কতখানি স্বাভাবিক, অর্থাৎ স্বভাবে নিহিত ছিল এবং অতদিন নানা অবরোধে আত্মপ্রকাশ করতে পারছিল না, এখন এই পরিবেশে এসে পারছে—তা নিয়ে হাসানের একটু সংশয় আছে, বিলু টের পায়। এতগুলো হিন্দু পরিবারের মধ্যে পড়ে বিলু কি নিজের মুসলমানত্ব ঢাকবার খর চেষ্টায় সারাক্ষণ অস্থির? অর্থাৎ সেই ঐতিহাসিক সংখ্যালঘু হীনমন্যতাবোধের প্রতিক্রিয়া?

বিলুর প্রকৃতি ও আচরণ এমন যে এ ব্যাপারে নিঃসংশয় হওয়া কঠিন। সে বাইরে যেন বলে—'এসব আমার ভাল লাগে', নিজেকেও তাই বলে কৈফিয়ত দেয়! ছেলেমেয়েদের জল শব্দটা গুলে খাওয়াতে ব্যস্ত সে। অবশ্য পরিবেশ একটা আশ্চর্য জিনিস, চিকন-ঝুমঝুমি এ কয়েক মাসে ভাষা ও শব্দ ব্যবহারে অনেকটা সচেতন হয়ে উঠেছে। তালতলার বাড়িতে ওরা হিন্দি গানের ভীষণ ভক্ত ছিল। অমন চমৎকার রেডিওগ্রাম, অত সব রেকর্ডে রবীন্দ্রনাথ নজরুল অতুলপ্রসাদের গান—বিলুর চয়েস, ছেলে-মেয়েদের জেদে কিছু বিলিতি বাজনা আর একগাদা হিন্দি ফিলমের গান কিনতে হয়েছিল। হাসান ছেলেমেয়েদের ব্যাপারে অস্বাভাবিক দুর্বল। এটা অবাক লাগে বিলুর। এখন আরও বেশি করে চোখে পড়ে, আরও বেশি অবাক লাগে। তাহলে কি হাসানের বিশ্বাস যে বিলু তার ছেলেমেয়েদের যথেষ্টভাবে মা নয়, কিংবা বিলুর নারীত্বে মাতৃত্বের পরিমাণ কম?

এই গভীর সংশয়ের ক্ষীণ স্রোতটা আপাতত প্রচ্ছন্ন দুজনের মাঝখানে—কদাচিৎ দুজনেই যেন টের পেয়ে যায়। দুজনেই দুঃখিত হয়। দু'পারে দুটি নরনারী দাঁড়িয়ে পরস্পর অসহায় চোখে তাকিয়ে থাকে।

এখানে এসে হাসান অবাক হয়ে দেখেছিল চিকন মনোযোগ দিয়ে রবীন্দ্রসঙ্গীত বাজিয়ে শুনছে, ঝুমঝুমি আনমনে পাশের ঘরে একা নাচছে। ডেকে দেখিয়েছিল বিলুই।

অথচ এই ঐতিহ্যভক্তি বা সিরিয়াস সাংস্কৃতিক রুচি খুরশিদ ম্যানসনে অধুনা দুর্লভ। এ বাড়িতে যাঁরা বাস করেন, সবাই দুহাজার থেকে পাঁচহাজারী মনসবদার। প্রত্যেকটি ফ্ল্যাটে রেডিওগ্রাম বা রেকর্ডপ্লেয়ার রয়েছে। হিন্দি ও বিলিতি গানই মুখ্যত বাজে। কদাচিৎ বাংলা—তাও ফিলমের। বিলু তেতোমুখে বলে, 'সব অ্যাংলো হয়ে যাচ্ছে। যত টাকা বাড়ছে, তত। আমি কিন্তু খাঁটি বাঙালিই থাকতে চাই, বাবা। শেখর, তুমি কী থাকতে চাও? কী চয়েস?'

শেখর বলে, 'যাই বলুন অ্যাংলিয়ানার মধ্যে স্পীড আছে।'

অবশ্য বিলু ওর ওপর রাগতে পারে না। 'অত স্পীড তোমাদের সইবে না। এই দ্যাখো না, রেশনে একবেলা চাল না পেলে কী চ্যাঁচানি শুরু হয়ে যায়। পলাশীর যুদ্ধ জিতে রবার্ট ক্লাইভ নাকি একবাব ভাত খেয়েছিলেন। পরে বলেছিলেন, ওঃ হো, বুঝেছি—কেন বাঙালিকে হারিয়ে দিলুম!'

অবশ্য এ সবই হাসানদম্পতির সাংস্কৃতিক সমস্যার ব্যাপার। এবং ব্যক্তিগতও। তবে হাসানের অনেক ধারণা বদলাচ্ছে, সেটা ঠিকই। বিলুর কথা অনেকখানি সত্যি। অধুনা হিন্দুরা সত্যি কতখানি বদলে গেছে, হাসানের ধারণা ছিল না। ছেলেবেলায় কোন হিন্দু বন্ধুর বাড়িতে 'আলাদা' গ্লাসে জল খেতে দেওযার অভিমানী স্মৃতিই তাকে ক্ষুব্ধ রেখেছিল। তারপর আর পারিবারিক পর্যায়ে কোন হিন্দু বন্ধুর সঙ্গে মেশেই-নি—সব ছিল বাইরে-বাইরে। অবশ্য পালা-পর্ব-অনুষ্ঠানে তাদের নিজের বাড়িতে খাইয়েছে বরাবর। থেকেছে, মুসলিম-অধ্যুষিত এলাকায় এবং দিনের বড় অংশ অফিসে। হিন্দুজীবন চারদেয়ালের ভিতর ঘরকন্নায় জীবন-যাপনে কী রূপ নিয়েছে, জানা ছিল না তার। এ বাড়িতে এসে

এবার অবাক হয়েছে সে। তার স্ত্রী আর ছেলেমেয়েরা সব ফ্ল্যাটে রান্নাঘর থেকে ঠাকুরঘর অব্দি ঘুরে বেড়ায়। অন্য ফ্ল্যাটের ছেলেমেয়ে গিন্নিবান্নিরাও তার চাররুম ফ্ল্যাটের ইঞ্চিইঞ্চি ঘোরে। বিলু কাকেও রান্না শেখায়, কাকেও গান; কাকেও নাচ। বিলুটা বিয়ের আগে কী ছিল, ভাবলে সহৃদয় স্বামী হাসানের কষ্ট হয় বইকি। সেদিন কজন কুটুম্ব এসেছিলেন বাংলাদেশ থেকে। বিলু একা রাঁধতে হিমসিম। রেখা তো কিছুই জানে না—এখনও চোখ থেকে পাড়াগাঁয়ের ঘোর কাটেনি। তখন এল শেখরের তিন বোন অঞ্জলি, মঞ্জরী, সঞ্চিতা। তারা ময়দা মাখে, বেলে, ঘিয়ে সেঁকে! বিলু কোরমা রাঁধে।

এমনকি শেখরের ঠাকমাও বিলুর হাতের তৈরি হালুয়া খেয়েছিলেন। এই ভদ্রমহিলার একটা মর্মান্তিক কাহিনী আছে। ছিলেন একটা স্কুলের হেডমিসট্রেস—ফরিদপুরে। দাঙ্গার সময় একরাত্রে শেখরের দাদু আর দুই কাকাকে দুর্বৃত্তেরা খুন করে ওঁর চোখের সামনে।

হাসানের কাছে এ সবই বিস্ময়কর। তার ধারণা ছিল না, শেখর যেমন বলে 'মা যা হইয়াছেন —ইতি বঙ্কিমচাটুয্যে!'

হ্যাঁ, শেখরের মা। শেখরের মা এখন বিলুর মা। ডাকে মাসীমা বলে, কিন্তু সম্পর্কটা মেয়ের। হাসানের গোপন ধারণা, এই মহিলাই বিলুর সিঁথিতে সিঁদুর পরার মূলে। ঝুমঝুমি বলেছিল—মনে পড়ে। তাছাড়া এক ছুটির বিকেলে শেখরের ছোট বোন সঞ্চিতা একটা নতুন সিঁদুর-চুপড়ি দিয়ে গেল—'মা পাঠালে বউদির জন্যে। খুব ভাল সিঁদুর। চিৎপুর গিয়েছিল সকালে মাসীর বাড়ি। সেখান থেকে এসেছে।'

অবশ্য সিঁদুর পরাটা তেমন কিছু নয়। হাসান জানে, অনেক উঁচুতলার মুসলিম পরিবারের মেয়েরা সিঁথি রাঙান। বর্ধমানের গাঁয়ে একবার একটা বিয়েতে গিয়েছিল। পাত্রপক্ষ অবাক, হাসানও অবাক—কনের সিঁথি ভরতি দগদগে পুরু সিঁদুর। সৈয়দ বংশের মেয়ে। পাত্রপক্ষ চটে লাল। কন্যাপক্ষ বুঝিয়ে বললেন, 'এটা ওদের বংশগত প্রথা। না দিলে অমঙ্গল হয়।'

হাসানের শুধু একটা জায়গায় আপত্তি। বিলু যেন নিজেকে খুব বড় করে দেখতে লেগেছে। প্রসাধনের খরচা তিনগুণ বাড়িয়ে দিয়েছে। কয়েক রকম দামী ক্রিম লোশন ইত্যাদি থরেথরে সাজানো থাকে তার ড্রেসিং টেবিলে। সপ্তায় একটা করে নতুন শাড়ি কেনে আজকাল। এবং সবচেয়ে যা দৃষ্টিকটু, —বিকট খোঁপা, হাতকাটা মিনি ব্লাউজ, ঠোঁটে পুঁযের মতন রং, নাইলনজর্জেটের ভিতর উন্মোচিত নাভি স্পষ্ট এবং তার রাস্তার দু ধারে বাতাসে বেখে যায় দামী (দুশো টাকায় এক ফাইল) উগ্র সেন্টের ঝাঁঝ আর আর আপামর চোখে সেক্স। এটাই অসহ্য লাগে হাসানের!

এবং একটু ভালোও-লাগে যেন।

কিন্তু যে-বিলু সেই কুড়ি বছর বয়স (বি-এ সার্টিফিকেট অনুসারে) থেকে আজ ত্রিশ বছর বয়স অব্দি তার পাশে শোয়, সে-বিলু যেন অন্য বিলু। লাস্যময়ী সেক্সি যুবতীটি যেন শুধু রাস্তার, শয্যার নয়।

কোথায় সে—যাকে আজ বিকেলে জানলা থেকে রাস্তায় হেঁটে যেতে দেখলুম শেখরের সঙ্গে? হাসান বিলুকে ছুঁয়ে অনেকক্ষণ জেগে থাকে। সেই শরীর তো? সেই চুল, মুখ এবং রহস্যময় ঠোঁট?

পাশের এ মেয়েটিকে ভারি আটপৌরে লাগে। ঘরকন্নাময়, সাদাসিদে। হাসানের আপিসের টেবিলে যেমন ফাইল! শুতে এসে আর ফাইল কার বা ভাল লাগে। হাসান ভাবে। হঠাৎ মনে হয়, এই বারো বছর ধরে সে হয়ত ভীষণ ঠকে আসছে।

ইতিমধ্যে বিলু ঘুমিয়ে পড়েছে। আজকাল তার ভাল ঘুম হয়। দেহে মেদের আভাস এবং চামড়ায় লালিত্য দেখা দিয়েছে। ক্ষিদে হবার জন্যে ওষুধ খেতে হয় না। ডাক্তারী যেটুকু লাগে—তা কসমেটিকসের।

...'সেদিন ভরা সাঁঝে যেতে যেতে দুয়ার হতে কী ভেবে ফিরালে মুখখানি'...বাকি কথাগুলো মনে পড়ছে না। মাথার ওপর মৃদু ঝিরঝির করে নকল বৃষ্টি ঝরছে। খোলা ঘন কালো চুল—বিলুর অনেক চুল, ঈর্ষাজনক—খালি পিঠের ওপর নেমে এসেছে, একটা শারীরিক সুখের স্রোত—যার সীমাবদ্ধতা আছে। পায়ে দলে আছে ব্রেসিয়ার আর ব্লাউস। একটু ঝুঁকে সায়ার ফাঁস খুলে নাভিদেশ দেখার অভ্যাস

আছে বিলুর। তখন আর গানটা মনে পড়ল না, মাঝখানে থেমে গেল। পাশের ফ্ল্যাটের দীপিতাদিরও তিনটে বাচ্চা হয়ে গেছে। পেটে কোন দাগ নেই। সে দেখিয়েছিল বিলুকে। কী সব ব্যবহার করেছিল। বিলুর অনেক দাগ। তবে নাকি দেরি হয়ে গেছে—চার মাস বয়স টুকুনের। এখন নিষ্কলঙ্ক হবার কোন আশা নেই। দীপিতাদি বলেছিল।

হাত বাড়িয়ে সাবান নিয়ে পেটে ঘষল সে। তারপর একবার উঁচু জানলাটার দিকে তাকিয়ে সায়াটা ছেড়ে দিল। পরক্ষণে নিজেকে ভীষণ একা লাগল। সায়াটা পায়ে ঠেলে দিয়ে আবার গানের ধুয়োটা গুনগুন করে উঠল 'মনে, কী দ্বিধা রেখে গেলে চলে।' আবার টের পেল, সে সংযোগসূত্র হারিয়েছে বাইরের সাথে। সাবান থেকে ল্যাভেন্ডারের গন্ধ উঠছে। ঝরনার চাপা শব্দ হচ্ছে। দু'মিটার দূরের আয়নাটার সামনে গিয়ে দাঁড়াতে হচ্ছে বলে বিলুর কিন্তু লজ্জা নয়, সংকোচ হল। এই সময় নিজেকে দেখতে তার মত জননী মেয়েদের পক্ষে কিছু সাহসের দরকার হয়। দেখলে হয়ত মনে পড়ে যাবে, তিন-তিনবার এই শরীর ফাটিয়ে বিস্ফোরণ ঘটেছিল। অনেক কর্কশ লাভার স্তর জমে গেছে ইতস্তত। অনেক অসঙ্গতি। হঠাৎ তার মনে হল, চিকন-ঝুমঝুমি-টুকুন তার সুখ না দায়িত্ব, দায়িত্ব না সুখ?

স্নানঘরের কপাটে ধাক্কা দিচ্ছিল রেখা।...'মা জী, ও মা জী!'

বিরক্ত হয়ে সে দ্রুত সায়াটা পরে নিল। তোয়ালেটা বুকে জড়িয়ে কপাট একটু ফাঁক করল। বুকটা ধড়াস করে উঠেছিল।...'কী? চেঁচাচ্ছিস কেন?'

'ফোন বাজছে মা জী, ফোন।'

ক্রিং ক্রিং শব্দ কানে এল শোবার ঘর থেকে। বিলু বলল, 'তুই ধর গে। যে হবে হোক, বলবি—এখন বাথরুমে আছে।'

'আমি পারব না মা জী!'—মেয়েটা ভীতু মুখে তাকাল।

হেসে ফেলল বিলু। 'ভয় কেন? তুলে কানে রাখবি—সেদিন তো দেখিয়ে দিলুম। যা শিগগির—হয়ত টুকুনের বাবা।'

রেখা দৌড়ে চলে গেল। ক্রিং ক্রিং শব্দটা তারপর বন্ধ হয়েছে। কপাট ফাঁক করে দাঁড়িয়ে রইল বিলু। হাসান ছাড়া কেউ নয়। হয়ত বউ ঘরে না বাইরে জানতে চায় এই দুপুরবেলা। আজকাল হাসান তার সম্পর্কে কি অস্বস্তিতে ভুগছে? মাঝে মাঝে তাই লাগে।

রেখা এসে বলল, 'টুকুনের বাবা না—অন্য কে! বললে, ধরে রাখছি। ডেকে দাও।'

'গলা শুনে বুঝতে পারলিনে? মেয়ে—না পুরুষমানুষ?'

'মেয়ে না।'

'পুরুষমানুষ! তাহলে টুকুনের বাবাকে। বলে দে, আপিসে আছেন।'

'না মাজী। বললে, তুমি কে—আমি বললুম, আমি রেখা...'

বিলু হাসতে হাসতে বলল, 'পারলি বলতে? বাঃ, তোর হবে!'

'তখন বললে, তোমার গিন্নিমাকে ডেকে দাও। আমি বললুম —মাজীকে? বললে—হ্যাঁ।' রেখা হাঁফাতে লাগল।

কে হতে পারে! বিলু একটু ইতস্তত করে বেরোল। ঝরনার ট্যাপটা খোলা রইল; মোজাইক মেঝে ভিজিয়ে সে ফোনের সামনে গিয়েই হতবাক। রেখা ফোনটা যথাস্থানে রেখে বসেছে—অর্থাৎ সংযোগ কেটে গেছে। সে চেঁচিয়ে উঠল, 'রেখা, এই রেখা! কী করেছিস!'

'কেন মাজী?'

'বুদ্ধু মেয়ে! এত শিখিয়েও পারলুম না তোকে। কেউ কথা বলতে চাইলে ফোনটা নামিয়ে রাখবি বলেছি না?'—আচমকা ক্ষেপে গিয়ে সে ভিজে হাতে ঠাস ঠাস করে মাথায় দুটো চাঁটি মেরে দিল। খুব জোরে মেরেছিল। হাতের তালু জ্বলে উঠেছে। মাথা নয় পাথর! তারপর স্তব্ধ দুটি দীর্ঘ মিনিট ফোনের সামনে দাঁড়িয়ে থাকল বিলু। আবার রিঙ করা উচিত। কিন্তু না—ফোনটা স্তব্ধ হয়ে গেছে। কে ডাকছিল তাকে এই অসময়ে? কে ডাকতে পারে? কয়েকটা নাম আবছা এবং দ্রুত এসে মিলিয়ে গেল। আবার ক্রুদ্ধ চোখে রেখার দিকে তাকাল সে। মেয়েটা কাঁচুমাচু মুখে দাঁড়িয়ে আছে। তেড়ে গেল বিলু—'টুকুন দুধ খেয়েছে? যা, ওকে দ্যাখ গে! হাঁদা, গবেট, হতচ্ছাড়ী মেয়ে!'

রেখা চলে গেল। আস্তে আস্তে এসে স্নানঘরে ঢুকল বিলু। দরজা বন্ধ করে সায়াটা ফের খুলে ফেলল। কিন্তু সুর কেটে গেছে। সাবান ঘষতে ঘষতে একবার থেমে ভাবল, শেখর নয়ত? কিন্তু শেখর কেন ফোন করবে? কোত্থেকে করবে? তাছাড়া এখনও হয়ত সে ঘর ছেড়ে বেরোয়নি—স্নান করছে, কিংবা খাচ্ছে। স্নানটা জমল না। কী গরম পড়েছে কিছুদিন থেকে! ফ্যানের বাতাস অসহ্য লাগে। ওপরের ট্যাঙ্কের জলও মাঝে মাঝে এত গরম হয়ে ওঠে যে স্নান করার সুখ মেলে না।

গতকাল থেকে আকাশে কিছু কিছু মেঘ দেখা যাচ্ছে। বৃষ্টি হচ্ছে না!—আরে তাই তো!—তার মনে পড়ে গেল। শেখরের সঙ্গে বাজি ধরা আছে। শেখর বলেছে বৃষ্টি হবে। অবিশ্বাস্য লাগে। কিন্তু বৃষ্টি হলে প্রাণভরে বৃষ্টি দেখার মত এমন জায়গা যেন সারা কলকাতায় কোথাও নেই। বাইরে অদূরে বিশাল পার্ক। অজস্র গাছপালা। রেলব্রিজ। বিস্তৃত রেলইয়ার্ড। 'ললিতা ভবনের' ওই সব পাম গাছ। পুব-দক্ষিণ সীমায় কোন উঁচু বাড়ি নেই বলে অনেকটা আকাশ দেখা যায়। কেবল ওখানে একটা কারখানার কালো লম্বা চিমনি রয়েছে আকাশের গায়ে। মাঝে মাঝে ধুঁয়ো ওড়ে। চিমনিটাকে এত একলা আর অসহায় মনে হয় এই সব দুপুরবেলায়!

তোয়ালে জড়িয়ে বেরিয়ে এল সে। শুকনো সায়া আর শাড়ি হাতে নিয়ে এক মুহূর্ত দাঁড়াল। এই ঘরটা এয়ারকনডিশন করার কথা হচ্ছিল শেখরের সঙ্গে। 'দাদাকে বলুন না...'। হ্যাঁ, দাদা এমন স্ত্রৈণ যে বউ যা বলবে, তাই করে ফেলবে। মাসে সাড়ে চারশো ভাড়া শুনতেই সাহেব ধুঁকে মরছেন—তো.....হঠাৎ এয়ারকনডিশন প্রসঙ্গটা এত কুৎসিত ঠাট্টার মত লাগল যে বিলুর রাগে গা জ্বালা করছে। এমনকি কয়েক মাসের মধ্যে হাসান যে গাড়ি কেনার প্রতিশ্রুতি দিয়েছে, সেটাও যেন একটা বিশ্রি পরিহাস। পরিহাস বিলুর লোভ আর সুখের স্পৃহাকে। কারণ, হাসানের একটা অন্যরকম স্বপ্ন আছে ভবিষ্যতের জন্যে—যখন সে বুড়ো হয়ে যাবে, ফিরে যাবে সেই 'ঝাঁপুইহাটি' না 'বাবুখালিতে'! সেখানে নদীর নাম আবার বকরচ! তার পাড়ে নিজের মাটিতে একটা বাড়ি বানাবে—তার নাম 'সন্ধ্যানীড়', চাষবাস দেখাশোনা করবে নিজের হাতে—কারণ, আইন ক্রমশ গোলমেলে হচ্ছে এবং ভাগচাষীরাও রাজনীতিজ্ঞ।..

তালতলার বাড়িতে থাকতে এসব ভাল লাগত। এখন এবং এই মুহূর্তে সব ব্যাপারটা এত সাজানো আর উদ্দেশ্যমূলক মনে হল যে বিলুর আজকের নিঃসঙ্গ দুপুরটা ব্যর্থ হতে বাধ্য। জানলায় ঝুঁকে সে সেই মেঘটা খুঁজল। খুরশিদ ম্যানসনের ওপর থেকে মেঘটা সরে গেছে। বৃষ্টি হল না। বিলু বাজি জিতে গেছে। শেখর তাকে কী দেবে যেন—একখণ্ড গীতবিতান!

গীতবিতান তো আছে তার। শেখর ঠিকই বলেছিল। কিন্তু আর কী চাওয়া যেত? শেখর বেচারা এখনও চাকরিবাকরি পায়নি। মধ্যে কিছুকাল—বিলুরা এখানে আসার আগে নাকি কোন কলেজের সান্ধ্য বিভাগে লেকচারার হয়েছিল, ভাল লাগেনি বলে ছেড়ে দ্যায়। এখন নাকি ওর বাবা দিল্লিতে কী সুযোগ পাইয়ে দেবার চেষ্টা করছেন। সেখানে থাকতে পেলে শেখরের পাহাড়ে চড়া নেশার পক্ষে ভাল হয়। শেখর বলছিল।

মেঘটা সরে আকাশ আবার উজ্জ্বল শূন্যতা হয়েছে। বৃষ্টি হলে বিলুর এত ভাল লাগত। খুরশিদ ম্যানসন গনগনে রোদে ধু-ধু জ্বলতে লাগল।...

## ২

টুকুন ভারি শান্ত ছেলে। ক্ষিদে না পেলে কাঁদে না। খাবার ঘরের দোলনায় সে তখন চুপচাপ দুধের বোতল চুষছে। এ ঘরে উজ্জ্বল আলো। চিকনদের ঘরে এখন পড়াশুনার সান্ধ্য পরিবেশ। প্রবীণ এক প্রাইভেট টিউটর হেঁড়ে গলায় পড়া বোঝাচ্ছেন। শেখর ওঁর গলাটা অবিকল নকল করে শোনায়। মিমিক্রিতে আশ্চর্য দক্ষতা আছে ওর। এমন কি হাসানকে নকল করে। বিলু হেসে ভেঙে পড়ে। 'তো বিলু আজ ইয়ে—তুমি, তো ইয়ে—' হাসান অবশ্য সবসময় এমন করে কথা বলে না। অনেক সময় যখন বিলুর সঙ্গে কথা বলতে ইচ্ছে করে, খুঁজে পায় না, তখন এমনি করে। আশ্চর্য পর্যবেক্ষণ ক্ষমতা

শেখরের। মাঝে মাঝে সে বিলুকেও নকল করে। 'না বাবা, না। ওসব বুঝিনে।' এবং এটা বিলুর কতকটা মুদ্রাদোষ।

হাসান আজ অফিস থেকে ফিরেই তক্ষুনি বেরিয়েছে। জরুরি কাজ এবং অফিসেরই নাকি। এমন 'মোস্ট ওবিডিয়েন্ট সারভ্যান্ট' সচরাচর নাকি দেখা যায় না আজকাল। বাড়িতেও ফাইল আনে। রাত জেগে পাতার পর পাতা প্রত্নতাত্ত্বিক বিষয়ে কী সব মন্তব্য লেখে। মাটির স্তর, সভ্যতার ধাঁচ, সময় এবং ঐতিহাসিক যোগসূত্র। আজ খুব ব্যস্ত দেখাচ্ছিল ডঃ হাসানকে। পোশাকও বদলায়নি। একটা ফাইল ফোলিও ব্যাগে ভরে নিয়ে বেরিয়েছে। বলে গেছে, 'ফিরতে একটু দেরি হতে পারে।'

সন্ধ্যা সাতটা বাজে। শোবার ঘরে শেখর আর বিলু গল্প করছে। সত্যি একটা গীতবিতান এনেছে শেখর। দুপুরে ফোনটা অবশ্য সে করেনি। যদিও ইচ্ছে হয়েছিল যে ক্লাব থেকে ফোনে জানিয়ে দেয়ঃ 'বউদি, বৃষ্টির কী খবর?' সে এখান থেকে বেরিয়ে সোজা ক্লাবে চলে গিয়েছিল। বিকেল তিনটেয় ফিরে স্নান করে খেয়েছিল। আবার বেরিয়েছিল। আসবার সময় কলেজ স্ট্রিট থেকে গীতবিতান কিনে এনেছে। ও নিয়ে বিলু বিন্দুমাত্র মন্তব্য করেনি। বইটা কফিটেবিলে এখনও পড়ে আছে।

শেখর একটা গল্প শোনাচ্ছিল।...'সাত নম্বর ফ্ল্যাটে মোহিতবাবুদের কাণ্ড শোন, বউদি। ওঁদের তো জান ছোট পরিবার সুখী পরিবার।'...শেখরের গল্প বলার ঢঙটা অসামান্য। 'একটি মাত্র খোকা আর দম্পতি। আর একটা বাচ্চা চাকর। কাল মোহিতবাবু করেছেন কী, কোত্থেকে ইয়া বড় একবোতল টনিক কিনে এনেছেন। ক্ষিদে হয় না কারো তাই। আর ব্যস, তারপর কী প্রচণ্ড কাণ্ড হতে লেগেছে শুনবেন?'

বিলু তাকাল। নিহাস নির্লিপ্ত মুখ।

শেখর বলল, 'সে এক রাক্ষুসে ব্যাপার। সকাল থেকে মোহিতবাবু বলছেন, খেতে দাও খেতে দাও! ওঁর স্ত্রী চ্যাঁচাচ্ছেন, খেতে দে রবি—খোকা যা পাচ্ছে হাতের কাছে খেয়ে ফেলছে আর কান্নাকাটি করছে, খাঁবো খাঁবো! রবি বেচারা ভয়ে কেঁপে সারা। বারবার বাজারে দৌড়চ্ছে আর প্যাকেটের পর প্যাকেট বিস্কুট-বাদাম আম-লিচু-কলা নিয়ে আসছে। তবু ক্ষিদে মেটে না। তারপর রবির কী মনে হয়েছে, চুপিচুপি খানিকটা ওষুধ বোতল থেকে যেই না গেলা, অমনি রাক্ষস হয়ে গেছে। এখন দেখে আসুন, কী ধুন্ধুমার কাণ্ড চলেছে ফ্ল্যাটে। আসতে আসতে ব্যাপার কী জানতে কলিং বেলের বোতাম যেই টিপেছি, অমনি দরজা খুলে মোহিতবাবু ওঁর স্ত্রী, খোকা আর রবিটা হাঁউমাঁউ করে এসে পড়েছে—খাব, খাব, খেতে দাও! এক ফাঁকে দেখে নিয়েছিলুম, ঘরে একটুকরো জিনিস নেই—সোফা চেয়ার টেবিল খাট আলমারি কাপড়চোপড়...বিলকুল খেয়ে ফাঁক!'

বিলুকে হাসতে হল। তবে সামান্য। অন্য সময় হলে সে এতক্ষণ ঝড় হয়ে উঠত! সে বলল, 'গল্পটা তোমার দাদাকে শুনিয়ে দিও। দেখবে তক্ষুনি মোহিতবাবুর কাছে হাজির হয়ে টনিকের নামটা জেনে আসবে। আর সবেধন নীলমণি স্ত্রীটিকে গেলাবে।' 'সবেধন নীলমণি! কেন?'

বিলু বাঁকা ঠোঁটে বলল, 'সায়েব ইচ্ছে করলে চারটে বিয়ে করতে পারেন একসঙ্গে—তা জান না?'

'কী আনন্দ! তা করছেন না কেন? বলুন না দাদাকে!'

'এবার তোমাকে নিয়ে একটু মিমিক্রি করি! সবসময়—বলুন না দাদাকে...'

'হল না। পারলেন না।' বলে শেখর হাসতে লাগল।

বিলু বলল, 'বিয়ে নিয়ে একটা গল্প তোমাকে শোনাতে পারি। তোমার মত বানানো গল্প নয়, বাস্তব ঘটনা।'

শেখর বলল, 'আমি বানিয়ে কিছু বলি নে। আপনি নিজে গিয়ে খোঁজ নিন ওঁদের ফ্ল্যাটে।'

'সে দেখব। এখন আমার সত্যিকার গল্পটা শোন। তালতলায় আমাদের পাশের বাড়ি এক ভদ্রলোক থাকতেন—তাঁর নামও হাসান, তবে হাসান বেজা। ভদ্রলোকের ধর্মতলায় হার্ডওয়ারের ব্যবসা আছে। ভাল পয়সাকড়িও আছে। কিন্তু তোমার দাদার মতন কপাল নয়, দুটো স্ত্রী। দ্বিতীয় স্ত্রী বাবার একমাত্র মেয়ে, তিনটে বাড়ির মালিক। প্রথম স্ত্রীর ইতিমধ্যে পাঁচ-ছটা বাচ্চা হয়েছে—স্বাস্থ্যও ভেঙে পড়েছে মহিলার। দ্বিতীয়ার তখনও বাচ্চা হয়নি। হঠাৎ এক দিন হল কী, দুপুরবেলা বাড়িতে ফোন এল, আমি অ্যাকসিডেন্ট হয়ে হাসপাতালে আছি। অপারেশন হয়েছে—তবে ভাল আছি। এরা তো হইচই করে

হাসপাতালে গিয়ে হাজির। বাইরে থেকে দেখলেন, হ্যাঁ—সত্যি ভদ্রলোক বেডে রয়েছেন। অপারেশনও হয়েছে একটা. তখন তো পেসেন্টদের দেখতে দেবার সময় নয়—ভিতরে যেতে দিল না। দুই বউ আর কী করেন, বাইরে বারান্দায় দাঁড়িয়ে রইলেন। হঠাৎ দেয়ালের বোর্ডে চোখ গেল। লেখা রয়েছে ঃ ফ্যামিলি প্ল্যানিং সেন্টার! সে কী? একটা নার্সকে ডেকে জিজ্ঞেস করতেই শুনলেন—আরে উনি তো ভ্যাসেকটমি করিয়েছেন। ব্যস, প্রথমা একগাল হাসতে হাসতে কেটে পড়লেন। আর দ্বিতীয়া কী করলেন বলত শেখর?'

শেখর হাঁ করে শুনছিল। বলল, 'নতুন বিয়ে হয়েছে। তাই স্বামীকে ফেলে আসতে পারলেন না!'

'তোমার মাথা!'...বিলু ধমকাল।...'দ্বিতীয়া তাতা থৈ নাচ জুড়ে দিলেন। পারেন তো তক্ষুনি স্বামী বেচারাকে মেরে পাট করে ফেলেন। সে এক হইচই অনাসৃষ্টি কাণ্ড—যাকে বলে অগত্যা ফের একটা অপারেশন করে ভদ্রলোক আগের অবস্থায় ফিরে যেতে বাধ্য হলেন। কী দুর্গতি! এখনও খুঁড়িয়ে হাঁটেন বেচারা। ভেবেছিলেন, অ্যাকসিডেন্ট হয়ে পেটে আঘাত লেগে অপারেশন করিয়েছেন বলে ফাঁকি দেওয়া যাবে ধনবতী দ্বিতীয়াকে। একালের মেয়েকে অত সহজে ফাঁকি দেওয়া যায় না। ছেলেপুলে না হলে তার চলে? তিন-তিনটে বাড়ি—ব্যাঙ্কে পৈতৃক পয়সা রয়েছে।'

শেখর উদ্দাম হাসতে লাগল।...'ভদ্রলোক তো ভারি চালাক!'

'হ্যাঁ—ভেবেছিলেন মুসলিম মেয়ে—পর্দায় থাকেটাকে ছেলেবেলা থেকে। পুরুষদের ফ্যামিলি প্ল্যানিং কী জিনিস, জানবে কেমন করে? আসলে মেয়েদের একটা ইনটুইশন থাকে হয়ত।

'আপনার ইনটুইশন কী বলে দাদার সম্পর্কে?'

বিলু সেদিকে কান দিল না।...'শেখর তোমার পাহাড়ে চড়ার গল্প কর না?'

'চড়লুম কোথায় এখনও? সে সামান্য।

'শেখর, তুমি পাহাড়ে চড়—আর তোমার দাদা কী করেন জান? পাহাড়ের তলা খুঁড়ে বেড়ান।'

'তার মানে?'

'পাহাড়ের তলায় সভ্যতা খোঁজেন।'

শেখব হাসতে লাগল।

'কিন্তু বেচারার ভাগ্য! সেবার মধ্য-প্রদেশে কোথায় একটা পাহাড়ের তলা খুঁড়ে নাকি ম্যামথের হাড় পেয়েছিলেন।'

'সভ্যতা খুঁজতে গিয়ে আদিম জন্তু!'...শেখর একটু ভেবে বলল, 'সত্যি অবাক লাগে ভাবতে। পৃথিবীটা কী ছিল, কী হয়ে গেছে, কী হয়ে যাবে! আপনার অবাক লাগে না বউদি?'

'কিসে?'

'আপনি কিছু শুনছেন না।'

'না—শুনছি তো।'

'উঁহু আজ আপনি দুপুর থেকে...বলব?'

'দুপুর থেকে মানে? কী দুপুর থেকে?'

'অন্যমনস্ক।'..শেখর চাপা গলায় বলল, 'আপিস যাবার মুখে দাদার সঙ্গে কিছু হয়ে-টয়ে যায়নি তো?'

'ভ্যাট!'...অস্ফুট হেসে ফেলল বিলু। 'আমাদের কিছু হয়টয় না।'

'আপনারা সুখী দম্পতি।'

বিলু একটু ঝুঁকে গীতবিতানের পাতা উল্টে রেখে দিল। পাশের ফুলদানি থেকে একটা রজনীগন্ধা ছিঁড়ে নিয়ে নাকের কাছে নাড়াচাড়া করতে থাকল।

শেখর বলল, 'অমন করে ফুল শুঁকতে নেই—পোকা থাকে!'

বিলু সোজা হয়ে বসল হঠাৎ।..'আচ্ছা শেখর, চালাকি করো না—সত্যি বলত, দুপুরে ফোনটা তুমিই করেছিলে!'

শেখর ব্যস্ত হয়ে বলল, 'আপনার দিব্যি। আমি করলে বলব না কেন? ফোনটা আপনাকে ধাঁধায় ফেলে দিল, দেখছি!...বরং বউদি, প্লীজ—'

'কী?'

'গান করুন—শুনি।'

'যাঃ, ওরা পাশের ঘরে পড়াশুনো করছে। ডিসটার্ব হবে।'

'উঁহু—ধীরে, মানে আস্তে। গুন-গুনিয়ে।'

একটু কাসল বিলু।...'তাহলে ওপরের লাইট অফ করে দাও। টেবিল ল্যাম্পটা জ্বেলে দাও।'

'বড্ড লজ্জা আপনার। অত সুন্দর গান করেন!'...শেখর উঠে গিয়ে সুইচ অফ এবং অন করে দিল। চাপা আলো জাগল ঘরে—ছায়ারই ভিন্ন একটা রং।...'আনন্দধারা বহিছে...না কী যেন গাইছিলেন সেদিন?'

'যাঃ!' বলে বিলু গুনগুন করে উঠল।...'রূপে তোমায় ভোলাব না'...পরক্ষণে গান থামিয়ে বলল, 'আসছে না। এখন থাক।'

'ভাল হবে না বউদি। বেশ তো হচ্ছিল।'

আবার গুনগুন করে গানটা ফিরিয়ে আনল বিলু।...'রূপে তোমায়...' পরক্ষণে বাইরে কলিং বেলের মিঠে টং শব্দ, বুকটা আচমকা ধড়াস করে উঠতেই গানটা চলে গেল।...'রেখা, ও রেখা! দ্যাখ তো কে এল!' বলে সে উঠে দাঁড়াল।

সম্ভবত চিকনরা কেউ ততক্ষণে দরজা খুলে দিয়েছে। কে যেন এল। কয়েকমুহূর্ত অস্পষ্ট কিছু শব্দ হল ওদিকে। তারপর হাসানকে দেখা গেল। দরজার কাছে এসে থমকে দাঁড়াল সে।...'অন্ধকারে কেন? ও কে?'

শেখর হেসে বলল, 'আমি। শুনলুম, আসতে দেরি হবে—এত শিগগির আমাদের গানের আসরটা দিলেন তো পণ্ড করে!'

হাসান ব্যাগটা আলমারির মাথায় রেখে চলে গেল নিঃশব্দে। বিলু ওপরের আলো জ্বেলে দিল। টেবিলল্যাম্পটা নিভিয়ে আপনমনে একটু হাসল। তারপর অকারণে গলা চড়িয়ে বলল, 'রেখা, টুকুনকে দিয়ে যা তো মা।'

শেখর বলল, 'উঠি বউদি।'

'কেন? বস।'

'দাদা এলেন। এখন আর হারেমে থাকা কি নিরাপদ হবে?'

এমন কাতর মুখে বলল যে বিলুকে হাসতে হয়।...'তোমার দাদা বাদশা নয়—যদিও আমি বেগম। বস।'

রেখা টুকুনকে দিয়ে গেল। শেখরই হাত বাড়িয়ে নিল তাকে। নাচাতে থাকল। টুকুন চমৎকার হাসতে শিখেছে। বিলু ভুরু কুঁচকে দরজার দিকে তাকিয়ে ছিল। দেখল, হাসান পাজামা পাঞ্জাবি পরছে। প্যান্টশার্টটা হাতে নিয়ে সে বাইরের বারান্দায় আলনায় রাখতে গেল। বিলুকে ডাকল না—অন্যদিনের মতন।

একটু পরেই ফিরল সে।...'শেখরের বাবার সঙ্গেই ফিরলুম—একই ট্যাকসিতে।' বলে সে শেখরের পাশে বসে পড়ল।

শেখর বলল, 'বাবাকে কোথায় পেলেন এখন?'

'গড়িয়াহাটের ওখানে। একসঙ্গে ফিরলুম।' .... হাসানের মুখে গাম্ভীর্য নেই অবশ্য, কিন্তু কী যেন আছে। .... 'বিলু, মাথাটা হঠাৎ ধরে গেছে। দ্যাখো তো তোমার স্টকে কিছু আছে নাকি?'

বিলু উঠে কোণের টেবিলের ড্রয়ার খুলে একটা ট্যাবলেট এনে রাখল। তারপর কিচেনের দিকে গেল।

হাসান বলল, 'দেখো—হিসি করে ফেলে না। সাবধান! তোয়ালেটা ঠিক করে নাও।'

শেখর টুকুনকে উরুর ওপর শুইয়ে আদর কবছিল। বলল, 'দাদা, শিগগিব দার্জিলিং যাচ্ছি ক্লাব থেকে। আপনারা চলুন না। চিকনদের ছুটি তো হয়ে যাচ্ছে ইতিমধ্যে।'

'পাগল!' .... হাসান জবাব দিল। ..... 'আমাকে কালই হঠাৎ বাইরে যেতে হচ্ছে আপিসের কাজে। কদিন থাকতে হবে ঠিক নেই।'....বিলু এক গ্লাস জল এনে সেই সময় সামনে ধরেছে। ট্যাবলেটটা গ্লাসটা তার হাতে দিয়েই বিলু আবার বেরোল। হাসান বলল, 'এ চাকরি আর পারা যায় না। এই তো সেদিন এলুম মধ্যপ্রদেশ থেকে—আজ আবার বলছে, উড়িষ্যা যাও এখুনি।'

'কী ব্যাপার?'

'কলিঙ্গ ইউনিভারসিটি নিজের উদ্যোগে ঢেনকানলের ওদিকে একটা এক্সক্যাভেশন চালাচ্ছে। কী সব বেরিয়ে পড়েছে। অমনি আমার দপ্তরের টনক নড়েছে। অথচ ওরা সেই সিক্সটি সেভেন থেকে দিল্লিতে লেখালেখি করছে—পাত্তা পায়নি। হঠাৎ আজ টেলিফোন এল—এক্ষুনি একজন এক্সপার্ট পাঠাও। আর এখানে এমন অদ্ভুত রেওয়াজ—ছাই ফেলতে ভাঙা কুলো এই হাসান আলি।'... একটু হেসে উঠল হাসান।.....'আজকাল ওই এক্সপার্ট ছাড়া কথা নেই। আর এক্সপার্ট হয়ে ওঠা একটা মিরাক্‌ল্। কে যে কখন কর্তাদের চোখে এক্সপার্ট হয়ে উঠবে—কিছু ঠিক নেই। বুঝলে শেখর, এটা আমার কোন পাপের প্রায়শ্চিত্ত জান তো?'

শেখর তাকাল।

'কর্ণসুবর্ণ এক্সক্যাভেশনের সময় যে কয়েক পাতা নোট লিখেছিলুম—সেই পাপ!'

বিলু এল। ....'তুমি চা খাবে তো? খাও, মাথা ছেড়ে যাবে।'

শেখর বলল, 'আমি ডবলহাফ।'

হাসান বিলুর দিকে সহাস্য তাকাল।....'কী খাইয়েছ শেখরকে—নাকি তখন থেকে বাসি মুখে বসিয়ে রেখেছ?'

জবাব শেখর দিল।....'না, জাস্ট কিছুক্ষণ হল এসেছি। এখনও ক্ষিদে পায়নি।'

হাসান বলল, 'তোমার বউদি বলে যে মুসলমানবাড়ি নাকি অনেকের ক্ষিদে বেড়ে যায়।'

দুজনে একসঙ্গে হেসে উঠল। বিলু আবার চলে যাচ্ছে দেখে হাসান বলল, 'তুমি যাচ্ছ কেন? রেখাকে বলে দাও না। বস, এক কাণ্ড হয়েছে।'

বিলু বলল, 'রেখা রাঁধছে।' তারপর আবার চলে গেল।

শেখর বলল, 'আপনি এলেই দেখেছি—বউদি অমনি ভীষণ ব্যস্ত হয়ে পড়েন। কী ব্যাপার বলুন তো?'

'তাই নাকি?'...বলে হাসান টেবিল থেকে গীতবিতানটি তুলে নিয়ে পাতা ওল্টাল। তারপর শেখরের দিকে তাকাল।...'এ বই তো ওর আছে। আবার হঠাৎ?'

'একটা বাজি ধরেছিলুম আজ দুপুরে! বৃষ্টি নিয়ে। হেরে গেলুম—তাই।'

হাসান বইটা রেখে একবার ঘরের ভিতর চোখ বুলিয়ে নিল। কিছু বলল না। টুকুনের গলাটা একবার নেড়ে দিল। তারপর নিজের কপাল টিপে ধরল। অস্ফুট কী বলল যেন।

'দাদা, বউদির পক্ষ থেকে একটা প্রস্তাব আছে।'

'কী?'

'আপনার এই ঘরটা তো ছোট। এটা এয়ারকনডিশন করে নিন।'

হাসান তাকাল।

'হ্যাঁ, খুব বেশি খরচার ব্যাপার নয়। যা গরম পড়েছে! বউদির নিশ্চয় খুব কষ্ট হয়। আপনি তো আপিসে নিশ্চয় এয়ারকনডিশনড ঘরে বসেন!'

'নাঃ! মাথার ওপর ফ্যান। আদিম পরিবেশ—যাকে বলে।'

'তা রাজি হলেন তো?'

'বিলু তোমাকে ধরেছে নাকি?'

শেখর অস্ফুট হাসল।...'আমি হলে দেরি করতুম না—মানে আপনার মত হলে।'

হাসান একটু চুপ করে থাকল। তারপর বলল, 'হ্যাঁ—তোমার বউদি নিশ্চয় এয়ারকনডিশনে থাকবার যোগ্য—আই এগ্রি। তবে এই চাকরি দিয়ে তো তা হয় না। আলুর ব্যবসা করব, তখন দেখা যাবে।' নিজের রসিকতায় সে নিজেই হেসে উঠল।

বিলু আসতে আসতে শুনেছিল। গম্ভীরমুখে ট্রে রেখে বলল, 'শেখর, সবসময় তামাশা আমার ভাল লাগে না—বিশেষ করে আমাকে নিয়ে।'

'তামাশা কী বলছেন? সিরিয়াসলি আলোচনা করছি দাদার সঙ্গে।'

'না। আমাকে জড়াবে না কোন ব্যাপারে।'

'দাদা, আজ বউদির ভীষণ মন খারাপ। কেন জানেন? কে নাকি দুপুরে ফোন করেছিল। রেখা লাইন কেটে দিয়েছে।'

হাসান মুখ তুলল।...'কাকে ফোন করেছিল? বিলু—তোমাকে?'

বিলু জবাব না দিয়ে চা করতে লাগল।

'পুরুষ—না মেয়ে?'

শেখর বলল, 'বউদি ধরে নিয়ে বসে আছে যে আমি করেছিলুম। কিন্তু করিই নি। অবশ্য ইচ্ছে হয়েছিল একবার!'

হাসান একটু ভেবে বলল, 'মেহবুব নয় তো? ওর ঢাকা থেকে আসার কথা আছে।'

বিলু বলল, 'শেখর—ওকে দাও। তোমার চা।'

শেখর টুকুনকে সাবধানে এগিয়ে দিল। বিলু তাকে নিয়ে কোণের মোড়ায় বসল। সেই সময় চিকন আর ঝুমঝুমি এসে পড়ল হই হই রবে। চিকনের বয়স এগারো, ঝুমঝুমির দশে পা। কিছুক্ষণের জন্যে ঘরটা বদলে গেল সঙ্গে সঙ্গে। শিশুরা এইরকমই। যেখানে যায় পরিবেশ পালটায়, এবং জীবন কিংবা পৃথিবীর সব জটিলতা সরে গিয়ে সরলতা আর স্পষ্টতা আসে। আর মনেই থাকে না যে কোন অতীত সঙ্কট ছিল, কিংবা বর্তমান অস্বস্তি আছে। কেবল বিলু যেন এই সুরটা নিল না।

রাত তখন এগারোটা। কাছাকাছি গীর্জার ঘণ্টাঘড়ি বাজল। এমনিতে দশটার আগে কেউ খায় না ওরা। তারপর চিকনদের ঘরে বিলুকে একবার যেতে হয়। সে একটু দাঁড়িয়ে চুপচাপ ঘুমোতে বলেই চলে আসে। হাসান কিন্তু ইদানীং ওদের খাটের ধারে অনেকটা সময় চুপচাপ বসে থাকে—যতক্ষণ ওরা না ঘুমোয়। আসবার সময় ফ্যানের গতি কমিয়ে দিয়ে আসে সে। দরজাটা আস্তে বাইরে থেকে ভেজিয়ে দ্যায়। বাইরের দরজাব ছিটকানি আর খিলটা দেখে নেয় ঠিক আছে কি না। তারপর বসবার ঘরে একটু দাঁড়িয়ে থাকে। দুটো আলমারি ভরতি তার নিজের সাবজেকটের বই রয়েছে। ইচ্ছে হয় একটা বই বের করে নিয়ে যায়। কিন্তু আবার চাবি আনা পোষায় না। আজকাল রাতে কিছু পড়তে চায়—হয়ে ওঠে না। বিলু—সাম্প্রতিক বিলুকে পাশে রেখে তার পক্ষে কিছু পড়া কঠিন। সে ভাবে বিলু যেন তার নাগাল ছাড়িয়ে যাচ্ছে। সত্যিকার বিলু কি এরকমই? বারো বছর ধরে যে-বিলু তার কাছে ছিল সে একটা মিথ্যে বিলু—সাজানো।

রাত তখন এগারোটা। গীর্জার ঘড়ির সঙ্গে এ ঘরের টেবিল-ঘড়ির তফাত পাঁচ মিনিট। হাসানের হাতঘড়ির সঙ্গে দুমিনিট।

বিলু শুয়ে পড়েছে। হাসান দরজার কাছে আসতেই ঘণ্টা ঘড়ি বেজেছিল। দরজাটা ভিতর থেকে ছিটকিনি তুলে বন্ধ করে দিল সে। বিলু আজকাল সকালে দেরি করে ওঠে। এবং যে অবস্থায় থাকে, ওকে না জাগিয়ে দরজা খোলা নিরাপদ নয়। অবশ্য বেচারার দোষ নেই, বরাবর গরম একেবারে সইতে পারে না।

খাটের পাশে টেবিলল্যাম্প জ্বলছে। আরো আধঘণ্টা জ্বলে তারপর নিভিয়ে দেবার নিয়ম আছে এ ঘরে। হাসান দেখল টুকুনের বিছানাটা আজ মা-বাবার মাঝখানে। একটু থমকে দাঁড়াল সে।

..'এরি মধ্যে ঘুমিয়ে পড়লে আজ? বাঃ, ভাবলুম—কাল বাইরে চলে যাচ্ছি, কবে ফিরব ঠিক নেই..'

বিলু ঘুমোয়নি। চোখ খুলে বলল, 'কোথায় যাচ্ছ?'
'ওড়িষ্যা।'
'কবে?'
'কাল সকালের ট্রেনে।'
'এতক্ষণ তো বলনি!'
হাসান অবাক।...'বা রে, তখন খেতে বসে বললুম না?'
'আমি শুনিনি।'
'তা শুনবে কেন? যাক্ গে, শোন—আমার একটু গোছগাছ করে রাখতে হবে। আলো জ্বালব।'
বিলু নড়ে উঠল...'আলো তো আছে!'
'ওতে হবে না।'
'তা এতক্ষণ কী করছিলে? অদ্ভুত মানুষ তো!'
'ভেবেছিলুম—তুমি গুছিয়ে রাখবে। দেখছি কিছুই হয়নি।'
বিলু বিরক্ত মুখে বলল, 'পরিষ্কার করে তো কিছু বল না আজকাল। বললে গুছিয়ে রাখতুম। অ্যাদ্দিন তো রেখেছি। ছেলেমেয়েদের শোনাচ্ছিলে—কোথায় যাবে না কী, তা আমি কী করতে পারি বল? আমাকে বললে আমি নিশ্চয় গুছিয়ে রাখতুম। আর তোমাব ছেলেমেয়েরাও তো পিতৃভক্ত দেখছি!'
হাসান এই চার্জের মুখে একটু অপ্রস্তুত হল বইকি। বলল, 'ঠিক আছে। আমারই ভুল। কিন্তু আলো না জ্বাললে যে নয়।'
'টুকুন উঠে পড়লে আমি সামলাতে পারব না কিন্তু।'
'উঠবে না।'
'উঠবে। অত উজ্জ্বল আলো কচি চোখের নার্ভে ইরিটেশান আনবে না?'
'তুমি ভীষণ ডাক্তারি করছ আজকাল!' হাসান একটু রেগে গেল। তাবপর অবশ্য সে সুইচ টিপল না। এই তার প্রকৃতি। বলল, 'আলমারির চাবি দাও।'
'টেবিলে আছে—ওই তো।'
চাবিটা নিয়ে সে আলমারি খুলল। ছায়াময় এই আভায় দৃষ্টি যতটা পারে তীক্ষ্ণ করে কয়েকটা প্যান্ট শার্ট বের করল। আরো কী সব টুকিটাকি জিনিসপত্রও। 'আমার আন্ডারওয়্যারগুলো কোথায় রেখেছ?' মেঝে থেকে হাসান জিজ্ঞেস করল।
'নিচের দিকে খোঁজ।'
'রুমাল?'
'ওখানেই।'
'সেফটি রেজার?'
'আমি কি দাড়ি কামাই? তুমিই জান—কোথায় থাকে।'
টলতে টলতে বাথরুমের দিকে চলে গেল হাসান। একটু পরেই ফিরল।...'তোয়ালে চাই একটা। আমারটা তো এখনও ভিজে রয়েছে দেখলুম। রেখাকে বলোনি শুকিয়ে রাখতে? আশ্চর্য!'
'নতুন তোয়ালে আছে—নাও না একটা।'
'নতুনে গা মোছা যায় না।'
'তাহলে আমি কী করব?'
কিছুক্ষণ চুপচাপ কাজ করে গেল হাসান। তারপর ডাকল, 'বিলু! ঘুমোলে?'
'না। কেন?'
'বেডিং?'
'হোল্ডলটা চিকনদের ঘরে আছে।'
'একটা তোষক বালিশ চাদব—এসব চাই তো। অন্তত খানদুই চাদর চাই।'

'ডাইনিং রুমে রেখা যেটায় শুয়ে আছে—ওটা নাও।'

'পাগল নাকি।'...হাসান অতিদুঃখে হেসে ফেলল।..'রেখার তোষক নেব কি?'

'ওটা তো ওর জন্যে করা হয়নি। ওটাই তো সেদিন তোমার বাইরের জন্যে করিয়েছিলে।'

'ও শোবে কিসে?'

'গাঁয়ের মেয়ে। এ গরমে তোষকে নিশ্চয় শুয়ে নেই দেখ গে। ঠিক মেঝেয় শুয়েছে।'

হাসান একটু হাসতে হাসতে পাশের ঘবে গেল। তারপর ফিরে এল তোষকটা নিয়ে।

'তোমার কথাই ঠিক। বকবে বলে বিছানাটা করে সম্ভবত— তারপর ঠিক গড়িয়ে যায় মেঝেয়। কিন্তু কী গন্ধ করে ফেলেছে! ডেটল ছড়াতে হবে।'

বিলু কোন কথা বলল না। হাসান আবার চলে গেল। চিকনদের ঘর থেকে হোল্ডঅল নিয়ে এল। বলল, 'এবার বালিশ চাই। চাদর পেয়ে গেছি।'

বিলু নিজের বালিশটা তুলে পায়ের দিকে ছুঁড়ে দিল নিঃশব্দে।

হাসান লাফিয়ে উঠল।...'আরে, এ কী করছ? নতুন বালিশ তো ছিল কয়েকটা।'

'সে এখন বের করা কঠিন। কিচেনের ছাদে হাফরুমটায় রেখেছি।'

'তুমি এখন শোবে কিসে?'

'আমার চলে যাবে। মেলা বকিও না। ঘুম পাচ্ছে।'

এইসব করে হাসান যখন শুতে এল, তখন পৌন বারোটা। বিলু তখনও সত্যিসত্যি ঘুমোয়নি। ওর চোখে সন্ধ্যারাতের সেই দৃশ্যটা ভাসছে। শেখর আর সে টেবিলল্যাম্প জ্বালিয়ে বসেছিল। সবে গানটা শুরু করেছে, তারপব কলিং বেলের শব্দ, চমকে ওঠা বুকের চাপা শব্দ, গান বন্ধ, হাসান এল, ব্যাগটা রেখে দিয়েই কাপড় বদলাতে গেল, নিঃ-শ-ব্দে! হ্যাঁ—নিঃশব্দে। তারপর ফিরে এসে বলে উঠল—'অন্ধকারে কেন? ও কে?'..ও—কে! শব্দটা, উচ্চারণ-ভঙ্গী, কণ্ঠস্বর কান থেকে যাচ্ছে না—যাচ্ছে না।

হাসান শুয়ে ডাকল, বিলু!'

'কী?'

'কয়েকটা চেকে—ব্ল্যাঙ্ক চেক, সই করে যাব। কেমন? দরকার মত তুলবে। তোমার অ্যাকাউন্টে হাত দিও না কিন্তু। বাইরে যাচ্ছি—কখন কী হয়ে যায়! মানুষের জীবনটাই তো এমনি! প্রতিদিন কত কী অ্যাকসিডেন্ট ঘটে যাচ্ছে।'

বিলু জবাব দিল না—যদিও হাসান দু'মিনিট কান পেতে থাকল। এই কথাগুলোর ওজন কত, কী মারাত্মক এগুলো—জেনেই বলছিল সে। কিন্তু বিলু কিছু বলল না। তার মানে কথাগুলো নির্ঘাৎ ব্যর্থ হল। হাসান খুবই দুঃখিত হয়ে পড়ল।

আবার দুটো মিনিট গেল। হাসান মুখ তুলে দেখল বিলুকে। ওর মাথায় বালিশ নেই। সে ডাকল .'টুকুনকে ওপাশে দাও না। একটা বালিশেই হয়ে যেত।'...পরক্ষণে একটু হাসল।...'দেখ বিলু, বালিশ মাথায় না-থাকার দারিদ্র্যটা এই ফ্ল্যাটে, আমার স্ত্রীর পক্ষে ভারি বিলাসের ব্যাপার—ফ্যাশানে-ব্ ল্। কেন হঠাৎ অমন করছ? কী করেছি আমি বলবে? কাল চলে যাচ্ছি বাইরে-কাছে প্রচুর আদর-অভ্যর্থনা পাব। কিন্তু...' সে চুপ করে গেল।

'তোমার ট্রেন কটায়?'

'সাড়ে সাতটা।'

'তাহলে জাগছ কেন?'

হাসান বালিশে কনুই রেখে একটু উঁচু হল।..'তুমি জাগিয়ে রেখেছ—তাই।'

একটু চুপ করে থেকে বিলু বলল, 'বিদায় দিতে হবে?'

'তার মানে?'

'মানে স্পষ্ট।' খুব সোজাসুজি বলল বিলু। 'চলে এস এদিকে। আমি নড়তে পারব না।'

'তাবপর?...হাসান মিটিমিটি হাসছিল।

'পাবে।'

'কী?'

'যা চাও!'

হাসান মুহূর্তে গম্ভীর হয়ে গেল। তারপর বলল, 'টুকুনের বয়স প্রায় চার মাস হল। এর মধ্যে কোনদিন কি তোমাকে ওসব চেয়েছি বিলু?'

'বেশ তো। পরমহংস হয়ে থেকেছ। এখন অনিশ্চিত ভবিষ্যৎ নিয়ে চলে যাচ্ছ। তখন...'

বিলু, তুমি এত নিষ্ঠুর কথাবার্তা শিখলে কোত্থেকে?

'তুমি কি আলো নেভাবে?...বলে অন্তত একমিনিট বড় চোখে হাসানের দিকে তাকিয়ে থাকল বিলু। এখন তার গায়ে হালকা সাটিনের ব্রেসিয়ার, পরনে গাঢ় লাল সায়া, ক্রিমাক্ত মুখ ছায়াতেও চকচক করছে! আর খোলা দেহের উজ্জ্বল গৌর রং অদ্ভুত ধূসর দেখাচ্ছে। কাচের কফিনে স্বচ্ছ স্পিরিটে ডোবানো মৃতদেহের মতন স্থির—শুধু চোখদুটো বাদ দিয়ে দেখলে।

মাথার ওপর ফ্যানটা তিনের ঘরে ঘুরছে। কোন শব্দ নেই। বালিশে কনুই এবং পিঠ খাটের বাজুতে রেখে হাসান ঘরের ভিতরটা দেখছে। আসবাবপত্র, সাজানো পুতুল, দেয়ালে দু-তিনটে পেন্টিং, ক্যালেন্ডার, আলমারির মাথায় ফোলিও ব্যাগটা—তার সংসার এবং এই হঠকারী উপদ্রুত সময়! সব অর্থহীন আর অনিশ্চিত লাগছে। পঁয়ত্রিশ টাকা দামের হাবসি পুতুলটা হাতে বেটপ খঞ্জর নিয়ে সাদা চোখে হাসানের দিকে তাকিয়ে আছে আর তাকিয়ে আছে। চৌরঙ্গীর কিউরিও শপ থেকে যেদিন ওটা কেনা হয় সেদিন ওটা শিল্প ছিল—এখন কিম্ভূত উপদ্রব লাগল। পায়ের দিকের বাজুতে শাড়ি আর ব্লাউজ রেখে বিলু পালিয়ে গেছে কোথায়।

তারপর হাসান টেবিল ল্যাম্পটা নিবিয়ে দিল। সেই সময় 'ললিতাভবনের' দিক থেকে পাম গাছগুলো নাড়া নিয়ে রাস্তার দেবদারুর ডালপালা দুলিয়ে একটা হাওয়া এল। জানলা দিয়ে হাওয়াটা এসে ঘরের ভিতর কিছু অস্পষ্ট শব্দ তুলল। ক্যালেন্ডারের পাতাগুলো কেঁপে উঠল। হাসান নামল বিছানা থেকে। জানলার সামনে দাঁড়াল দুতিন মিনিট। গীর্জার ঘড়িতে বারোটার ঘণ্টা বাজল। কোথায় গাড়ির শব্দ হল। কোত্থেকে ভেসে এল উর্দু গজল গানের জলসার ঝংকার হারমোনিয়ামের বাজনা—ফের মিলিয়ে গেল। কুকুর ডাকল। নিচের রাস্তায় দুটো লোক মৃদুস্বরে কথা বলতে বলতে চলে গেল। হাসান দরজা খুলে বেরোল। বসবার ঘরে গিয়ে আলো জ্বেলে আলমারিগুলোর সামনে হাঁটু ভাঁজ করে বসে থাকল কিছুক্ষণ। তারপর উঠে চিকনদের ঘরে গেল। ওরা ভয় পাবে বলে জিরো পয়েন্টে নীল আলোটা জ্বেলে দিল। পাশাপাশি দুটো খাটে ওর ছেলে আর মেয়ে ঘুমোচ্ছে। দাঁড়িয়ে-দাঁড়িয়ে নীলবর্ণ দুটি ঘুমন্ত বালক-বালিকাকে দেখতে লাগল সে।...

শেষরাতের দিকে একবার ঘুম ভেঙেছিল বিলুর। অভ্যাসে সে হাসানকে দেহ দিয়ে ছুঁতে গিয়ে পেল টুকুনকে। সরে এসেছিল একটু। তারপর দেখেছিল পায়ের দিকেব জানালার কাছে হাসান চুপচাপ বসে আছে। বিলু আবার ঘুমিয়ে পড়েছিল।

আবার ঘুম ভেঙেছিল একবার। কানে এল খানিকটা দূরের মসজিদ থেকে আজানের শব্দ। ঘরের ভিতর কুয়াশা জমে রয়েছে যেন। বিলু দেখেছিল, হাসান তখনও সেখানে বসে রয়েছে। আবার ঘুমে ডুবে গিয়েছিল বিলু। এই সময়টাই তার ঘুম গাঢ় হয়।

আটটায় সে-ঘুম ভাঙল-। ভাঙত না। টুকুনের মুখে রোদ পড়েছিল। সে কেঁদে উঠেছিল। বিলু ডেকেছিল, 'রেখা, একে নিয়ে যা।'

রেখা নিঃশব্দে টুকুনকে নিয়ে গেলেও আর ঘুম আসেনি বিলুর। তাড়াতাড়ি শাড়িটা জড়িয়ে নিয়েছিল গায়ে। চিকনদের ঘরে শেখরের বোন মঞ্জরীর গলা শোনা যাচ্ছিল।

বাথরুমে ঢুকতে গিয়ে বিলু বলেছিল, 'রেখা, তোদের সায়েব কই রে?'

রেখা টুকুনকে দুধ খাওয়াচ্ছিল। বলল, 'উনি তো কোন ভোরবেলা চলে গেলেন। আপনাকে ডাকব বললুম, মানা করলেন। আমি চা-নাস্তা করে দিলুম। খেয়ে বেরোলেন। চিকন আর ঝুমঝুমি ট্যাকসি ডেকে দিলে। আপনি তখন ঘুমোচ্ছেন বলে কেউ ডাকেনি।'

৩

ঝুমঝুমি মঞ্জরীর কাঁধে প্রায় ঝুলতে ঝুলতে ঘরে ঢুকল। '...মা, কী তোমার ঘুম! আমরা সেই ভোরবেলা থেকে কী হইচই করছি—তুমি কিচ্ছু জান না।'

বিলু মিষ্টি হাসল।..'মঞ্জরী, এস। মা কী করছেন?'

মঞ্জরী বলল, 'মা এক্ষুনি পাইকপাড়া গেল। শশাঙ্কর সঙ্গে।' শশাঙ্ক কে?'

হাসতে লাগল মঞ্জরী।...'এ মা! আপনি জানেন না? যিনি শেখর, তিনিই শশাঙ্ক। বুঝলেন বউদি? আমি পিতৃভক্ত...তাই বাবা যা বলে ডাকেন, তাই ডাকি। মা ডাকেন শেখর। শশাঙ্ক শেখর ইজ ইকোয়ালি ডিভাইডেড বাই টু পারসনস!'

'বারে! জানতুম না তো।...বিলু হঠাৎ সেই গীতবিতানের পাতা খুলে বসল। ইঁউ! শুধু শেখর লিখেছে।

মঞ্জরী ছোঁ মেরে বইটা তুলে নিয়ে দেখে বলল, 'চিরপরাজিত শেখর। তার মানে?'

'কাল আমদের একটা বাজি হয়েছিল বৃষ্টি নিয়ে।'

'শশাঙ্ক হেরেছে?'

'তুমি ওর নাম ধরে ডাকো যে।'

'ডাকি। এখনও ও ঠিক দাদা হবার যোগ্যতা অর্জন করেনি। তাছাড়া বয়সে তো আমার চেয়ে মোটে এক বছরের বড়।'

ঝুমঝুমি হাততালি দিয়ে লাফাল।...'আমার মত, আমার মত!'

'দাদা কোথায় গেলেন বউদি?'

'কে?'

'আপনার হের ডকটর। আবার কে?'

ঝুমঝুমি বলল, 'ওড়িশা। ঠিকানা দিয়ে গেছে আমার খাতায়।'

'আজ তোমার কলেজ নেই, মঞ্জরী?'

'আছে তো!'...বলে মঞ্জরী ফোনের টেবিলের দিকে এগোল। 'আরে! এ ছবিটা আপনাদের খাবার ঘরে ছিল না?'

বিলু জবাব দিল না। ঝুমঝুমি বলল, 'ছবিটা এঘরে আনলে কেন মা?'

হাসান আব বিলুর ফোটোটা খুঁটিয়ে দেখতে দেখতে মঞ্জরী চাপা অস্ফুট কৌতুকে বলল, 'বিরহসংবাদ।'

চিকন গম্ভীর মুখে ঢুকে বলল, 'মা, এক ভদ্রলোক এসেছেন।'

বিলু বিরক্ত হয়ে বলল, 'বাইরে গেছেন বললিনে কেন?'

'বলেছি। তোমাকে চাই'

বিলু এক পা এগিয়ে বলল, 'কে না কে এসে বলবে—আর তুই, তাকে বসিয়ে রাখবি? অদ্ভুত ছেলে তো তুই!'

চিকন সোজা বলল, 'তোমার সঙ্গে তো কতজনের চেনা থাকে। চলে যেতে বলে তোমার বকুনি খাই আর কী। যাও, দেখা করে এস।'

মঞ্জরী বলল, 'কী দারুণ বলছিস রে চিকন!'

বিলু আচমকা এক চড় মেরে বসল চিকনের গালে।...'হতভাগা ছেলে! কতজনের সঙ্গে আমি দেখা করি? এ্যাঁ? অদ্ভুত শিক্ষা তোমার! বাবা বুঝি এসব শিখিয়ে গেল?'

চিকন মার খেয়ে বড় বড় চোখে শুধু তাকাল। তারপর হঠাৎ জিভটা বের করে বিরাট একটা ভেংচি কেটে চলে গেল।

ঝুমঝুমি বলল, 'চিকনটা কী বদমাস হয়েছে, জান মা? কাল স্কুল থেকে আসবার সময় ঢিল ছোঁড়াছুঁড়ি করছিল—একটা লোকের গায়ে লাগাতেই তাড়া করল। তখন...'

মঞ্জরী বলল, 'তোদের স্কুলের গাড়ি নেই রে?'

'বাংলা মিডিয়াম যে!'

'যাঃ, সেজন্যে গাড়ি থাকবে না কেন? বউদি, ওদের ভাল কোন স্কুলে দিলেই পারতেন।'

বিলু কোন জবাব দিল না সে কথার। বলল, 'ঝুমঝুমি, লোকটাকে জিজ্ঞেস করে আয় তো—কোত্থেকে এসেছে, কাকে চাই, কী নাম।'

ঝুমঝুমি চলে গেল। মঞ্জরী বলল, 'বউদি, কাল এক কাণ্ড হয়ে গেছে শোনেন নি? বলেনি শশাঙ্ক?

'কী? না তো!'

'ওরা নাকি একসময় মস্তো জমিদার ছিল। এখন একটা কোলমাইন আর এখানে কী সব বিজনেস-টিসনেস আছে। দুই মেয়ে,—কোন ছেলে নেই। বড় মেয়ের সঙ্গে যার বিয়ে হয়েছে, সে ঘরজামাই।'...মঞ্জরী হেসে উঠল।...'ঘরজামাই শুনলেই হাসি পায় না আপনার?'

'পায় তো। তারপর?'

'তারপর আর কী, ছোট মেয়েকে গছাতে চায় শশাঙ্কের ঘাড়ে। কাল আবার এসেছিল। বলছে, জামাইকে বাইরে পাঠিয়ে ফারদার পড়াশুনো বা রিসার্চের সব খরচ দেবে। খুব পছন্দ হয়েছে। মেয়ে মোটে স্কুল ফাইনাল পাশ। পড়াশুনোয় বিশেষ উৎসাহ নেই দেখে আর পড়ায়নি। তার মানে বুঝতে পারছেন?'

'উঁহু।'

'ভ্যাট্—এতো সোজা। মাথায় কোন মেটিরিয়াল নেই! নির্ঘাৎ তিনবারের বার পাশ করেছিল। তবে দেখতে শুনতে ভালোই। ফোটো এনেছিল। মায়ের কাছে আছে। দেখাব'খন।'

বিলু দরজার দিকে তাকিয়ে বলল, 'বাঃ, বেশ তো!'

'হুঁ—পাত্রী সুশ্রী স্বাস্থ্যবতী গৃহকর্মনিপুণা!'...মঞ্জরী হাসতে লাগল।...'অবশ্য আমাদের অনেক ব্যাপার আছে। অঞ্জলিকে পার না করে তো নয়! জানেন বউদি? দিদিটা ভারি অদ্ভুত মেয়ে। আপত্তি সত্ত্বেও সখের চাকরি ছাড়তে চায় না। এদিকে কেমন একানড়ের মত বাইরে-বাইরে থাকে লক্ষ্য করেছেন? কে জানে বাবা, কোথায় প্রেমটেম করছে না কী। আমি ওসব সাতে-পাঁচে থাকি না—বলতেও পারব না।'

ঝুমঝুমি এসে বলল, 'লোকটা আমাকে কী আদর না করল মা। আমি তো চিনিই নে ওকে। বলল, তোমাদের সবাইকে চিনি। মাকে ডেকে দাও।'

বিলু বলল, 'কী নাম বলল? কোত্থেকে আসছে?'

'বাংলাদেশ। নামটা কী যেন...যাঃ ভুলে গেলুম, মা!' অসহায় চোখে তাকাল ঝুমঝুমি।

'মেফুজ? উনি তো তোর বাবার আত্মীয়—ওঁকে তো তোরা দেখেছিস!'

'না, না। ম দিয়ে নাম নয়—বেশ গোলমেলে নাম।'

বিলু একটু ইতস্তত করছিল। তালতলার বাড়িতে অবশ্য সে কোন বাইরের অপরিচিত পুরুষের সঙ্গে দেখা করত না। বাড়ির বাইরে না মানলেও ঘরে অন্তত পর্দাপ্রথাটা কিছুটা মানত—মানতে ইচ্ছে করত, এবং সেটা পরিবেশের দরুন। এ বাড়িতে ওসব বালাই নেই। সবার সাথেই দেখা করে সে। অথচ হঠাৎ কেন যেন বুকটা কাঁপল। অস্বস্তি জাগল। তার মনে পড়ল, গতকাল দুপুরে রহস্যময় ফোনের ডাকটা। এই লোকটাই কি?

কে হতে পারে এই আগন্তুক? বাংলাদেশ থেকে এসেছে। বাংলাদেশে তার পরিচিত কে আছে? আত্মীয়স্বজন কিছু ছিল—কিন্তু বাবার মৃত্যুর পর থেকেই বহু বছর ধরে কারো সঙ্গে কোন যোগাযোগ নেই। এমনকি একাত্তরের মার্চের ওই বীভৎস বর্বরতার পরে অনেকের আত্মীয়স্বজন পালিয়ে এসেছিল—বিলুর কেউ আসেনি। অন্তত বিলুর কাছে আসেনি।

ঝুমঝুমি বলল, 'মা—যাও!'

মঞ্জরী বলল, 'দেখে আসুন না বাবা! বাঘ-ভালুক নিশ্চয় নয়। তাহলে ঝুমঝুমিকে আগে খেয়ে ফেলত।'

ভারি পায়ে এবং ঠাণ্ডা শরীরে বিলু এগোল। পর্দা তুলেই সে চমকে উঠল। একটু পিছিয়ে এসে পর্দার এপারে চৌকাঠে হাত রেখে দাঁড়াল। তালতলার বাড়িতে লোকটা একদিন এসেছিল। হাসান তখন অফিসে। চিকন ঝুমঝুমি স্কুলে। একটা ছোকরা চাকর ছিল। তাকে তক্ষুনি কাছের ওষুধের দোকানে ফোন করতে পাঠিয়েছিল হাসানের অফিসে। হাসানও তক্ষুনি অফিস থেকে হন্তদন্ত হাজির। তার আগেই কেটে পড়েছিল লোকটা। বিলুর তখন পাগলের অবস্থা। শুধু বলল, 'একটা পাগল ঢুকে পড়েছিল ঘরে।'

একটা প্রশ্ন হাসানের মনে অনেকদিন গজিয়ে থেকে অবশেষে খসে গিয়েছিল। বিলুর সম্পর্কে তার মনে তো একটুও সংশয় ছিল না। ওর ভালবাসায় ছিল তার গভীরতর বিশ্বাস। আর হাসানের প্রকৃতি ঠিক এরকম—কোন ব্যাপারে বেশি বাড়াবাড়ি করে না—থামতে জানে নির্দিষ্ট জায়গায় এবং সরে যেতেও পারে। এখন এই মুহূর্তে হাসানের কথাটা বিলুর মাথায় এল না, এল শেখরের কথা। শেখর তো নেই—মায়ের সঙ্গে পাইকপাড়া গেছে। এখন একটা ব্যাপার করা যেতে পারে—অন্য ফ্ল্যাটের কোন পুরুষ মানুষকে ডাকা। কিন্তু তাতে অকারণ স্ক্যান্ডাল সৃষ্টি হবে। থানায় ফোন করলেও তাই। বিলু ঘামতে লাগল। কে ওকে এখানকার ঠিকানা দিল? আর চিকনটারই বা কী বুদ্ধি! যাকে-তাকে হুট করে ঘরে ডেকে বসতে বলা! অবশ্য এটা তালতলার বাড়ি অর্থাৎ বিচ্ছিন্ন দ্বীপ নয়। এ বিলুও সে বিলু নয়। এখানে আসার পর থেকে সে একটা নিশ্চিন্ত সাহস পেয়ে গেছে। নিজেকে দেখে আর আফশোস করে বলে না—'বিলু, কী হয়ে যাচ্ছিস তুই।' পৃথিবীতে তার যে একটা জায়গা ছিল একদা, পরে যা হারিয়ে ফেলেছিল—এখন ঠিক সেই জায়গাটি খুঁজে না পেলেও (কেই বা পায়!) পেয়েছে একটা। খুব শক্ত আর সুভব্য নতুন মাটি। নিজেকে নিরাপদ আর স্বচ্ছন্দ বোধ করার পক্ষে তা যথেষ্ট।

মঞ্জরী আর ঝুমঝুমি তার পিছনে এসে উঁকি দিচ্ছিল। লোকটা খবরের কাগজের দিকে ঝুঁকে বসে রয়েছে। পড়ছে কিংবা পড়ার ভান করছে। ঘরে প্রচুর আলো থাকায় তার কানের পিছনে দুতিনটে পাকা চুল দেখা যাচ্ছে। মঞ্জরী বিলুর কানে ফিসফিস করল, 'চেনেন না?'

আশ্চর্য কান লোকটার! মুখ ফিরিয়ে হেসে বলল, 'বিলু, আসছ না কেন?'

বিলু আর থাকতে পারল না। পর্দা তুলে ঢুকে গেল। দু মিটার দূরত্বে দাঁড়িয়ে তীব্র কণ্ঠস্বরে বলে উঠল, 'কী চাই তোমার?'

হাসতে লাগল লোকটা।...'তুমি বড্ড অদ্ভুত মেয়ে! দেখলেই ক্ষেপে ওঠ কেন? এখন তো তোমার বয়স হয়েছে, গৃহিণী হয়েছ—ভদ্রতার মুখোশও অন্তত একটা পরে থাকবে তো—না কী? ডক্টর হাসান কলকাতায় নেই শুনলুম। সেবারের মত হইচই করার সুযোগ পাবে না। বস, বেশিক্ষণ থাকতে আসি নি।'

বিলু শক্তমুখে বলল, 'চিকনের বাবা নাই—কিন্তু আমার লোক আছে।'

'লোক। বাঃ! লোকও জুটিয়ে ফেলেছ এবার!'...সে আরও জোরে হাসল। ওঘর থেকে চিকন এসে একবার উঁকি মেরে গেল।

বিলু বলল, 'তুমি যাবে না কী?'

'যাব তো। কিন্তু বসে ঠাণ্ডা মাথায় কথা বলতে আপত্তি কেন তোমার?'...সে কাগজটা গুছিয়ে রাখতে রাখতে বলল। ভঙ্গিটা খুব কেজো ধরনের। 'সেবার তোমার সঙ্গে দেখা করতে এলুম, পাকিস্তান চলে যাচ্ছিলুম—তাই। ভাবলুম, আর তো দেখা হচ্ছে না। কিন্তু পাত্তা তো দিলেই না, খামোকা স্বামী বেচারাকে ডেকে নিজেই সন্দেহভাজন হলে। এবার বল, তার জন্যে তোমার দাম্পত্যজীবনে যদি কোন অশান্তি ঘটে থাকে তো দায়ী তুমি নিজেই।'

বিলুর পায়ের দিকে শাড়ি কাঁপছিল। সে কী বলবে ভেবে পেল না।

'জান বিলু? তারপর কতদিন ধরে আমার মাথায় ওই দুশ্চিন্তাটা গেল না! বোকা মেয়েটা নিজেই নিজের জীবনে হয়ত দারুণ অশান্তি ডেকে আনল! বিশ্বাস কর, কী ভীষণ ভাবতুম! কেনই বা হুট করে গিয়ে পড়েছিলুম বলে আফসোস হত। তারপর তো ওখানে গণ্ডগোল আরম্ভ হল। সবই জান। আমি কিন্তু চলে আসিনি। আসবার ইচ্ছেও ছিল না। ঢাকার গ্রামের দিকে এক আত্মীয়বাড়ি থেকে গেলুম। তুমি তো জানোই, আমি রাজনীতির ধারে কাছে ঘেঁষি না কোনদিন। তাছাড়া গ্রামটা এমন জায়গায় যে

ইয়াহিয়া খাঁর চেলারা ওদিকে পা বাড়ায় নি। অক্ষত বেঁচে রইলুম। তারপর তো বাংলাদেশ স্বাধীন হল। গণ্ডগোল মোটামুটি শান্ত হল। এবার ভাবলুম, একবার কোলকাতা গিয়ে দেখে আসি বিলু বেচারা কেমন আছে। বিশ্বাস কর, চারদিকে তখন ভীষণ অবস্থা—শুধু রক্ত আর লাস, তার মধ্যে আমি শুধু ভেবেছি, বোকা বিলুটা করল কী! এমনি করে স্বামীর সামনে সেদিন নিজের।'...

বিলু মুখ খুলল এতক্ষণে। 'তোমাকে ভাবতে হবে না। আমাদের কোন অশান্তি হয় নি।'

'হয় নি? সত্যি বলছ?'

'না—হয় নি। তুমি এখন এস।'

'যাঃ, হতেই পারে না! ডকটর হাসান তোমাকে জিগ্যেস করেন নি আমি কে?'

'না।'

'তাহলে বলব, তুমি ভাগ্যবতী। তোমার স্বামী মহাপুরুষ।

'ওকে অপমান করার অধিকার তোমার নেই! তুমি চলে যাও এক্ষুনি।'

'তুমি তাকে কি বলেছিলে সাজ্জাদ তোমার প্রথম স্বামী?'

বিলু আচমকা বইয়ের আলমারির মাথা থেকে ক্যাকটাস গড়নের মাটির ফুলদানি তুলে ওর দিকে ছুড়ে মারল। মুখ সরিয়ে নিতেই সেটা আলমারির কাচে লাগল। ফুলদানি আর কাচ ভেঙে গেল সশব্দে। চিকন দৌড়ে এসে হাঁ করে দাঁড়িয়ে গেল।

সাজ্জাদ হেসে উঠল। 'বলনি যে সাজ্জাদ স্বেচ্ছায় হাসিমুখে তোমাকে ডিভোর্স করেছিল? বলনি, এমনি করে সুন্দরী ভালবাসার বউ চাইলেই তালাক দেবার মত পুরুষ দুনিয়ায় আছে—তার নাম সাজ্জাদ?'

বিলু ভাঙা গলায় চেঁচিয়ে উঠল, 'ছোটলোক, ইতর, চামার! বেরিয়ে যাও, বেরিয়ে যাও এক্ষুনি। নয়ত পুলিশ ডাকব।'

'আমি স্যাক্রিফাইস করেছিলুম, বিলু। যা কেউ করে না! তার জন্যে এমন অপমান আশা করি নি।'

চিকন গম্ভীরমুখে বলল, 'আপনি চলে যান! ডিস্টার্ব করবেন না।'

'বিলু, কলকাতার মত বড় শহরে সব সম্ভব। কেউ কারো পিছনের দিকটা জানতে পারে না। মেটিয়াবুরুজ থেকে পার্কসার্কাসের দূরত্ব কোন দিনই ঘোচে না। এ-বড় আজব শহর। তাই তোমার মা পার্কসার্কাসে এসে তোমাকে আইবুড়ো মেয়ে বলে চালিয়ে দিতে পেরেছিল।'

বিলু আবার কান্না-কান্না স্বরে তীব্র চেঁচিয়ে উঠল 'চিকন, ঝুমঝুমি, রেখা! তোরা সবাই আয় তো। এই ছোটলোকটাকে বের করে দে! মঞ্জরী, তুমি খবর দাওতো।...'

সাজ্জাদ উঠে দাঁড়াল। এবার মঞ্জরী বেরিয়ে এল পর্দার আড়াল থেকে।...'আপনি বেরিয়ে না গেলে পুলিশ ডাকতে হবে। কেন আপনি ট্রেসপাস করছেন অন্যের বাড়িতে? জানেন—এসব ফ্ল্যাটে ভদ্রলোক থাকে? আপনি ভারি অসভ্য মানুষ, দেখছি। শেখর থাকলে এতক্ষণ আপনি...'

সাজ্জাদ গম্ভীর মুখে শান্তভাবে বলল, 'বিলু তুমি যাই ভাব—আমি শুধু দেখতে এসেছিলাম যে সেবার গিয়ে পড়ে তোমার জীবনে কোন অশান্তি সৃষ্টি করে ফেলেছি কিনা। আর কিছু নয়। আচ্ছা, চলি, কিন্তু বলে যাচ্ছি, তুমি কোন দিন সুখী হতে পারবে না। খোদার বিচার ওস্তাদের মার—শেষ দিকে।...'

তারপর সে বেরিয়ে গেল। সিঁড়িতে তার পায়ের শব্দ শোনা যাচ্ছিল। এরা ঘরের ভিতর চুপচাপ দাঁড়িয়ে রইল কয়েক মুহূর্ত। তারপর মঞ্জরী এগিয়ে দরজাটা বন্ধ করে দিল। চিকন কিছু বিরক্তি কিছু হাসি মুখে রেখে 'ভ্যাট্, যতঃসব,' বলে নিজের ঘরে চলে গেল। ঝুমঝুমি অকারণ মঞ্জরীর কাছে গিয়ে দাঁড়াল। দুজনেই বিলুকে লক্ষ্য করতে থাকল।

বিলু আস্তে আস্তে হেঁটে তার ঘরে চলে এল। তারপর বিছানায় উপুড় হয়ে শুল।

শেখর এল বিকেলে।

বিলু তখন শুয়ে আছে। খাটে তার পাশে খালি রবারের ওপর শুয়ে টুকুন হাতপা ছুঁড়ে খেলা করছে। একটা প্লাস্টিকের ফুল নিয়ে তার সামনে নাড়াচাড়া করছে বিলু। চিকন-ঝুমঝুমিকে থাকতে

বলেছিল, থাকেনি। পার্কে গেছে যথারীতি। এবং রেখা গিন্নীর পরামর্শ মত কপাটের ঘুলঘুলিতে চোখ রেখে শেখরকে না দেখলে দরজা খুলে দিত না। দরজা খোলার শব্দ না পেলে বিলুও বেলের শব্দ শোনার আতঙ্ক দ্রুত তাড়াতে পারত না।

শেখর এসেই বলল, 'কী হয়েছিল বউদি?'

বিলু একটু হেসে তাকাল।...'কী হবে?'

'মঞ্জরী বলল।'...বলে শেখর আজ একটু ঘনিষ্ঠভাবে খাটের পাশে মোড়াটা নিয়ে বসল।

'কী বলেছে, শুনি?'

'যাই বলুক—মা ওকে সাবধান করে দিয়েছে। ভাববেন না। আজকাল স্ক্যান্ডাল কীভাবে ছড়ায় জানেন তো!'

'আমার কোন স্ক্যান্ডাল নেই!'

শেখর হাসল।...'নিশ্চয় নেই। আমি ওটা স্ক্যান্ডাল বলিনে। আজকাল দুটো বিয়ে সবারই হচ্ছে। চার নম্বর ফ্ল্যাটের সাধনবাবু যে লুকিয়ে দ্বিতীয় বিয়ে করে এখানে বউ রেখেছে, তাতে সাধনবাবুর সম্মান চলে গেছে কি?'

'শেখর, তুমি হাসিও না তো! ভাল্লাগে না।'

'আপনি জানতেন সাধনবাবুর ব্যাপারটা?'

'না তো! সত্যি?'

'ভীষণ সত্যি। ওঁর প্রথম পক্ষের অনেক ছেলেমেয়ে আছে— সোদপুরের ওদিকে কোথায় থাকে। মাসে মাসে দিব্যি সাধনবাবুর খরচ চালিয়ে যাচ্ছেন। আর ডেলিপ্যাসেঞ্জারি করতে পারেন না বলে কলকাতার মেসে থাকছেন নাকি। প্রথম বউ বিশ্বাস না করে পারে না। শনি-রোববার দিব্যি ভদ্রলোক সোদপুর গিয়ে থাকেন।'

'এই বউ জানে না কিছু?'

'জেনে ফেলেছে। কিন্তু কী করবে?'

'কীভাবে জানল?'

'ওই শনি-রোববারের অ্যাবসেন্স নিয়ে। প্রতি সপ্তাহ তো মাসীর বাড়ি কেউ যায় না! একদিন ফলো করেছিল। কী সাংঘাতিক ধূর্ত মেয়ে, কল্পনা করুন। গিয়ে সব দেখেছে, জেনেও এসেছে চুপি চুপি। পরের সোমবার ফেরামাত্র...ব্যস, ধুন্ধুমার হুলস্থূল ব্যাপার। আমরা সবাই জেনে গেলুম। তখন আপনারা আসেন নি এখানে।'

'এখন কেমন চলছে?'...বিলু মিটিমিটি তাকাল।

'কই, আর তো কিছু শোনা যায় না। তেমন কিছু হলে আপনারা মেয়েরা তো জেনেই যেতেন। সম্ভবত উভয়পক্ষ একটা সেটলমেন্ট করে ফেলেছে। সপ্তায় দুদিন দুরাত সাধনবাবুর ছুটিটা স্যাংশন হয়েছে।'...শেখর হাসতে লাগল। তারপর বলল... 'ওপাশের ওই সান লজের অসীম বোস—আপনি চেনেন না, ওর বউর প্রথম বিয়ে হয়েছিল এক অধ্যাপকের সঙ্গে। ডিভোর্স হবার পর অসীম বোসের প্রেমের লড়াই ডিক্রি পেল। সে সগৌরবে পার্টি দিয়ে অধ্যাপকের প্রাক্তন সপুত্রকা গৃহিণীকে ঘরে তুলল!'

'ছেলে আছে আগের পক্ষের?'

'হ্যাঁ। মাঝে মাঝে মা গিয়ে দেখে আসে।'

বিলু একটু চুপ করে থেকে বলল, 'তোমাদের সমাজে এসব নেই ভেবেছিলাম।'

'পাগল! আজকাল কোন বিষয়ে হিন্দুসমাজ পিছিয়ে আছে, বলুন? খাওয়াদাওয়া থেকে শুরু করে বিয়ে অব্দি।'

'প্রথমপক্ষের ছেলেপুলে থাকলে তাদের কী অবস্থা হয়, উঃ!'

'আপনার নেই তো?'

বিলু উঠে একটা চাঁটি দিল মাথায় শেখরের কাঁধে। 'যাঃ, অসভ্য!'

'বউদি, আজ স্নান করেন নি মনে হচ্ছে!'

'করেছি।'

'অসম্ভব। কই, চুল দেখি?'

বিলু একটু ঘুরে খোলা চুলগুলো শেখরের দিকে রেখে বলল, 'শুকোচ্ছি দেখছ না?'

শেখর একগুচ্ছ চুল শুঁকে বলল, 'নাঃ। স্নানের গন্ধই নেই।'

বিলু হেসে উঠল..'স্নানের গন্ধ থাকে নাকি? যাঃ!'

'থাকে।'

'তুমি কেমন করে জানলে? কারো চুল শোঁকা অভ্যেস আছে নিশ্চয়!'

শেখর অপ্রস্তুত হেসে বলল, 'কেন, মঞ্জরীদের!'

'যাও বেঁচে গেলে—মানে বোনেদের আড়ালে বাঁচলে।'...বলে বিলু খাট থেকে নেমে দাঁড়াল।...'শেখর, তুমি টুকুনকে দেখবে? আমি স্নান করব।'

শেখর উঠে এল টুকুনের পাশে। সেই ফুলটা নিয়ে টুকুনের মাথার ওপর দুলিয়ে বলল, 'সবতাতে অমন নার্ভাস হয়ে পড়েন কেন?'

'তুমি ছিলে না যে—তাই!'...বলে বিলু চলে গেল।

শেখর টুকুনকে নিয়ে খেলতে লাগল। মাঝে-মাঝে তার হাসি আসছিল। হেসেও ফেলেছিল। মঞ্জরীর মুখে যা শোনা গেছে, তা অদ্ভুত নাটকীয় ব্যাপার। আগাগোড়া দৃশ্যটা কল্পনা করতেই তার হাসি পায়। এই সামান্য ব্যাপারে মেয়েরা এত নার্ভাস হয়ে পড়ে! কিন্তু বস্তুত এতে ক্ষেপে যাবার কিছু নেই। এতো খুবই স্বাভাবিক ঘটনা। আজকাল বিস্মিত হতে নেই, কোথাও কোন বিস্ময় নেই—সব মরে গেছে আস্তে আস্তে। চাঁদে বার বার মানুষ যাচ্ছে, কেউ মাথাও ঘামায় না। কেন ঘামাবে? মানুষ সব পারে—শুধু অনুকূল অবস্থা আর সময় এলেই হল। সেই অবস্থা আর সময় সৃষ্টি করাটাই আজ মানুষের একমাত্র লড়াই। মানুষ আজ বয়স্ক। তার মাথার ঘিলু আর নার্ভগুলো সুপরিণত। অবশ্য কিছু কিছু ইনফ্যান্টাইল ব্যাপার বয়স্ক মস্তিষ্কের খাঁজে কোথাও লুকিয়ে থাকে—এখনও কারো কারো লুকিয়ে আছে। ম্যাজিক-অলৌকিক-রামায়ণ-মহাভারত-মূল্যবোধটোধ নিয়ে নস্ট্যালজিয়ায় ভোগে। হায়, এই হতভাগারা কি টের পায় না যে এখনও আমরা সেই একই রাজতন্ত্রের হাত থেকে মুক্তি পাই-নি? এখনও ব্যক্তিই সব কিছু করে, ব্যক্তিই চরম নিয়ামক—যুদ্ধ কিংবা শান্তির, মন্দ কিংবা ভালোর। সেই রাজতন্ত্রের প্রতীক—নেতৃত্ব নামক সিংহাসনে তার উপস্থিতি। যাক্ গে।...সব মোটামুটি পরিষ্কার হয়েছে যে মানুষের সামনে কী। এই বিলুবউদির কথাই ধরা যাক্। প্রথম যখন ওরা এল, একটু লজ্জা-লজ্জা ভাব ছিল। মঞ্জরীদের সঙ্গে আলাপ হয়েছিল প্রথমে। তারপর আমার সঙ্গে। জোর করে খেতে চাইলে তবে দ্যায়, আর বলে, 'জাতটাত মেরে দিলুম না তো?' এদিকে কবে থেকে সবাই মুসলমান হোটেলে গিয়ে বিরিয়ানি-কাবাব মেরে আসছে, কখনও একা—কখনও সপরিবারে। একদিন একটা হোটেলে গিয়ে দেখিয়ে আনলুম, তখন বিশ্বাস করল। আজকাল সবকিছু আমূল বদলে গেছে, অনেকে চোখে আঙুল দিয়ে দেখালেও বিশ্বাস করতে বাধো-বাধো ঠেকে। এই নতুন জেনারেশন সমাজে কী নিয়ে এসেছে বা এনে ফেলেছে, ভাবলেই চোখ খুলে যায়।..হুঁ, বিলুবউদি হয়ত মনে মনে লজ্জা-দুর্ভাবনায় অস্থির হয়ে থাকবে। কিন্তু ওর বোঝা উচিত যে চারপাশে সবাই একটা-না-একটা 'ব্যাপার' জামার তলে লুকিয়ে রেখে ঘুরছে, ঘরকন্না করছে, বাজার করছে, খাচ্ছেদাচ্ছে, আপিস যাচ্ছে, ঘুমোচ্ছে...চমৎকার চলছে ঘড়ির কাঁটা। আমরা ধরতে পেরেছি যে এটাই জীবন—অর্থাৎ রিয়ালিটি। এটা মেনে নিলেই চুকে যায়। কেউ-কেউ মানে না। উচিত-অনুচিতের বস্তাপচা এথিক্স্ ঝাড়ে। তারাই কষ্ট পায়। ধরা যাক, সনি লজের অসীম বোসের ব্যাপারটা সবাই জেনে ফেলেছে। তাতে হলটা কী? অসীম বোস বা তার বউর কী আসে যায়? হোটেলে ঢুকতে দেবে না? সিনেমা দেখা বারণ হবে? ইলেকট্রনিক সাপ্লাই কেটে দেবে? ফ্রিজ কিনতে বাধা হবে? টেলিফোন বাজবে না? আজকাল সবাই নিজেকে এবং নিজের ব্যাপার নিয়েই থাকে। কে কী ভাবল তার সম্পর্কে, তাতে থোড়াই পরোয়া আছে। সমাজকে নিজের-নিজের লাইনে শ্রম দাও, সে তোমাকে পয়সা দেবে। এবং কে না জানে, অধুনা সুখ মানেই স্বাচ্ছন্দ্য, এবং পয়সাই তার চাবি?. হুঁ, মন বলে একটা ব্যাপার আছে—যেদিকে

কেউ কেউ খুঁচিয়ে দ্যায়। তবু তো মন এমন পদার্থ, যা বহুতলবিশিষ্ট রহস্যময় ইলেকট্রনিক যন্ত্র—যেহেতু তার সীমাবদ্ধতা আছে। তা না হলে কালিদাসের কালের 'মন' আর উনিশশো বাহাত্তর সালের 'মনে' কেন তফাত থাকত না। কিন্তু এই 'মন' কি সত্যি অবাধ্য কিছু? অনভিপ্রেত বিস্ফোরণ ঘটিয়ে সত্যি সত্যি জীবনে হিরোশিমা এনে ফেলে? অসম্ভব, আমি বিশ্বাস করিনে। তাহলে পৃথিবীর সব উন্নতি কবে ব্যর্থ হয়ে যেত। কিছু হিপি দেখেই কোন দেশের সমৃদ্ধির সংশয় সম্পর্কে বিচার হয় না। সমাজ উন্নত হচ্ছে ক্রমশ—এটাই যেন ইতিহাসের বস্তুগত নিয়ম। সব গতি আসলে প্রগতির দিকে। মনের ঘা চেপে সবাই শুধু স্বাচ্ছন্দ্য খোঁজে—তার জন্যে লড়াই করে। কলঙ্কিত রক্তাক্ত স্মৃতি নিতান্ত ফসিল হয়ে পড়ে থাকে মানুষের মনে। পিছনে কে তাকায়—সবার চোখ সামনে। আবার বলছি, তা না হলে পৃথিবী কবে ধ্বংস হয়ে যেত। এই বিলুবউদির পিছনে কিছু কলঙ্কিত রক্তাক্ত স্মৃতি থাকতে পারে। কিন্তু তার জন্যে কেন তার বর্তমান ধ্বংস হবে?..অবশ্য বিলুবউদি বড্ড এমোশনাল হয়ে পড়ে মধ্যে-মধ্যে। সেজন্যেই একটু ভয় হয়।...

বিলু এসে বলল, 'কোন কাজ নেই তো? বেরোব।'

শেখর তাকাল।

'আজ সিনেমা দেখতে ইচ্ছে করছে। ইভনিং শোতে যাই, চল।'

'বাংলা, না হিন্দি দেখবেন?'

বিলু তোয়ালেতে চুল ঘষতে ঘষতে একটু হেসে বলল, 'ইংরিজি। মেট্রো চল। হিন্দি আমি দেখি কোনদিন?'

শেখর একটু পরে বলল, 'মেট্রোতে বইটা বাজে।'

'বাজে কী বলছ? অঞ্জলিদি দেখে এসেছে। খুব নাম করছিল। ভীষণ ভিড় হয়।'

'দিদির রুচি তো? আর বলবেন না। যত্তো ক্যাড, সেক্সি আর হট কেকে রুচি।'

'আর তোমার কিসে রুচি?'

'সিনেমা আমি খুব কম দেখি—আপনি তো জানেনই। কতবার বলেছেন, ছলছুতো করে এড়িয়ে গেছি।'

বিলু চিরুনি তুলে তাড়া করার ভঙ্গিতে বলল, 'ওরে মিথ্যুক!'

'হ্যাঁ—ভাল্লাগে না। আমার কাছে ভীষণ ইনফ্যানটাইল, ভালগার আর কমিক্যাল লাগে। স্ট্যান্ড করতেই পারিনে।'

'কেন শুনি?'

'আসলে ছবিটবি দিয়ে কথা বলতে চেষ্টা করা সেই প্রাগৈতিহাসিক আদিম অপরিণত-মস্তিষ্ক মানুষের কাজ। সেজন্যেই তো দেখুন না—সিনেমা আপামর জনসাধারণের উপভোগ্য—গণশিল্প। সঙ্গীতও তাই—আদিম মানুষের এবং এখনও জনগণের সঙ্গে যুক্ত। সিনেমা আর গানটান উপভোগ করতে একটুও বিদ্যে-বুদ্ধির দরকার হয় না। পানের দোকানী, রাস্তার মেথর, রিকশোওয়ালা সবাই আনন্দ পায়, বুঝতে পারে। পদ্যটদ্যও একসময় তাই ছিল। জনগণের হাত থেকে তাই কিছু লোক সিনেমা-গান পদ্যটদ্যকে সবিয়ে এমন অদ্ভুত ব্যাপার করে ফেলল, ভাবা যায় না! আসলে এ একশবনের হীনমন্যতা চাপা দেবার চেষ্টা ছাড়া আর কী বলুন? অ্যাবসার্ডিটির কথাই বলছি। এই বিস্তৃত দেয়ালটা আসলে হীনমন্যতা ঢাকবার ব্যর্থ প্রযত্ন। কারণ ছবির ভাষা, গানের ভাষা, পদ্যের ভাষা—এসব হচ্ছে আদিম এমোশনাল মানুষের ভাষা। জনগণের ভাষা। হরফই কিন্তু সভ্য মানুষের প্রথম সার্থক চেষ্টা। হরফে যখন থেকে গদ্য লেখা শুরু হল, তখন সভ্য মানুষের আত্মপরিচিতি ঘোষিত হল। প্রতিষ্ঠিত হল।'

ততক্ষণে বিলুর চুলের পাট শেষ। মুখের পাট খতম। ওয়াড্রোব খুলে শাড়ি-জামা ইত্যাদি বের করে ফেলেছে।

বিলু হাসিমুখে তাকিয়ে বলল, 'আমার ক্লাস নেবার সময় নেই এখন। দয়া করে টুকুনকে নিয়ে পাশের ঘরে যাবে একবার?'

'কেন বলুন তো?'

'শাড়ি পরব।'

'পরুন না—আমি তাকাব না।'

'অসভ্য ছেলে! আমি তোমার চেয়ে বয়সে কত বড়।'

'আপনাকে দেখে তা মনে হয় না।'...বলে শেখর রবার সুদ্ধ টুকুনকে তুলে ওঘরে চলে গেল।

বিলু পিছন থেকে বলল, 'রেখাকে দাও না ভাই। টুকুনকে দুধ খাওয়াবে।'

একটু পরে আবার ডাকল বিলু, 'শেখর! শোন।'

শেখর চলে এল।

'পিঠের বোতামগুলো লাগিয়ে দাও।...'

চিকন ঝুমঝুমি আসতে দেরি ছিল সামান্য। ততক্ষণ অপেক্ষা করার তর সইল না বিলুর। সে মঞ্জরীকে ডাকতে পাঠিয়েছিল। মঞ্জরী এলে দুজনে বেরোল। এটাই রীতি। সঞ্চিতা, কখনও অঞ্জলি বিলুর ঘরকন্না পাহারা দেয়। বিলু তো প্রায়ই বেরোয় এমনি করে। কখনও একা, কখনও শেখর সঙ্গে থাকে। বিলুর এরকম বাড়ি ছেড়ে বাইরে কতক্ষণ কাটানো পরিচিতদের সবারই সয়ে গেছে অভ্যাসে। হাসানেরও সয়েছে। চিকন ঝুমঝুমি ফিরে এসে ঘরে মাকে না দেখলে হইচই করে না মোটে। বরং তখন রেকর্ড প্লেয়ার খুলে চিকন গম্ভীর মুখে বসে গান শোনে—আড়ালে ঝুমঝুমি নিঃশব্দে নাচে। হাসান থাকলে সে প্রত্নতত্ত্ব বিষয়ে পাতার পর পাতা নোট লেখে বুকে বালিশ দিয়ে—কিংবা চুপচাপ বসে ললিতাভবনের মাথায় আকাশ দ্যাখে। কিছু করার না থাকলে কিংবা কিছু ভাল না লাগলে আকাশ দেখা ভাল। তার মনে হয়। আকাশই একমাত্র জিনিস যা এখনও মানুষকে কিছু প্রশান্তি দিতে পারে—যার কোন বিকল্প নেই। অন্তত আজও আবিষ্কৃত হয়নি।

উজ্জ্বল মেট্রোর সান্ধ্য ভিড়ে হঠাৎ বিলু শেখরের কাঁধ ছুঁল। শেখর ঘুরে সপ্রশ্ন তাকাল। বিলু বলল, 'থাক। চল, মাঠের দিকে কোথাও গিয়ে বসি।'

'কেন?'

বিলু জবাব দিল না। ওর হাত ধরে টেনে রাস্তায় নামল। অকুতোভয়ে কয়েকটা গাড়ি বাঁচিয়ে দ্রুত ওপারে গিয়ে হাত ছাড়ল। নিঃশব্দে হাঁটতে লাগল।

মেট্রোর কাউন্টারে সাজ্জাদ দাঁড়িয়ে আছে! টিকিট কাটবে। কে বলতে পারে, বিলুর পাশের সিটটাই সে পাবে না? অবশ্য এহ বাহ্য। সাজ্জাদকে দেখামাত্র বিলু নীল হয়ে পালাল!..

## ৪

'এখান থেকে রাতের কোলকাতাকে স্বপ্ন মনে হয়।'...শেখর ঘাসে হাত-পা ছড়িয়ে বসে বলল।...'খুব মিষ্টি লাগে, তাই না? দেখুন!'

বিলু একটু তফাতে বসে ছিল। মাঠে এখন উদ্দাম হাওয়া। উজ্জ্বল চুমকির নকশা-কাটা একটা ঝড়ের ছবি। এখানটায় আলো নেই—ছায়া আছে। একটু দূরের রেড রোডের বাতি থেকে কাচের মতন স্বচ্ছ কিছু দীপ্তি ওপাশে ছড়িয়ে আছে। একটুকরো কাগজ কাঁপছে সেখানে। বিলু কিছুক্ষণে সামলে নিয়েছে। বলল, 'এখন একটা গল্প শোনাতে পারি। সত্যিকার গল্প।'

'বিষয়টা কী?'

'প্রেম।'

'আমার চেনা একটি ছেলে তার বান্ধবীকে নিয়ে বেড়াতে এসে ভাবি বিপদে পড়েছিল। ওই যে ওখানটায় ওই স্পোর্টিং ক্লাবের কাছে। এমনি সন্ধেবেলা। খুব যখন জমে উঠেছে, হঠাৎ...'

বিলু বাধা দিয়ে বলল, 'বিপদ হল তো? আমার চেনা ছেলে-মেয়েটির বিপদটা কিন্তু খুব অদ্ভুত হয়েছিল। তুমি ভাবতে পার, ভিখিরি কাকেও ব্ল্যাকমেল করতে পারে এখানে?'

'ভিখিরি? ব্ল্যাকমেল করল?'

'হ্যাঁ, শোন। এই ছেলেটি একটু লেডি-কিলার ধরনের। প্রতিদিন নতুন মেয়ে নিয়ে ঘোরে। অবশেষে একজনকে বাছাই করে ফেলল—একেই বিয়ে করতে হবে। বাবার একমাত্র মেয়ে। পয়সাকড়ি আছে। দেখতেও অপূর্ব সুন্দরী। একদিন হল কী, এই মাঠে এসে তাকে নিয়ে বসে আছে, একটা ভিখিরি এসে পয়সা চাইল। ছেলেটি বলল, যা—ভাগ! মেয়েটি তখন ভীষণ এমোশনাল অবস্থায় আছে। ব্যাগ খুলে একটা দশ পয়সা ছুঁড়ে দিল। ভিখিরি পয়সাটা কুড়িয়ে হাতের চেটোয় দেখে মেয়েটির দিকে ফেলে দিল। মেয়েটি রেগে গেল। নেবে না দশ পয়সা? ভিখিরি বলল, কেন নেব দিদিমণি? কালকের দিদিমণি যে আধুলি দিয়েছিলেন! মেয়েটি অবাক। .... কালকের দিদিমণি মানে? ছেলেটি অমনি পকেট থেকে একটা নোট বের করে বলে উঠল—যা ব্যাটা, ভাগ শিগগির! ততক্ষণে মেঘ কালো হয়ে গেছে মেয়ের। ভিখিরিরা সবাইকে চিনে রাখে...'

বিলু হাসতে হাসতে শেখরের দিকে ঝুঁকে এল। শেখরও হাসতে লাগল। 'ভারি অদ্ভুত ব্যাপার তো!'

'শেখর লক্ষ্মীটি, তোমার পা দুটো বিছিয়ে দাও না।

'কেন?'

'মাথা রাখব।'

একটু ভেবে নিয়ে শেখর বলল 'এখানে ঘাস নোংরা হয়ত। কাপড়ে দাগ লেগে যাবে।'

'লাগুক না বাবা। এত শুচিবাই কেন তোমার?'

'না। আসুন।' বলে শেখর পা বিছিয়ে দিল। কনুই ভর করে দূরে বিজ্ঞাপনের লাল আলোর হরফ পড়তে লাগল।

বিলু চিত হয়ে শুল—উরুতে মাথা। তারপর বলল, 'সকালের ব্যাপারটা সম্পর্কে তোমার বক্তব্য কী, বল শেখর।'

শেখর একটু নারভাস সুরে বলল, 'পা সুড়সুড় করছে, আপনার দিব্যি।'

'চেপে শুচ্ছি—তাহলে করবে না। হল তো? এবার বল।'

'আপনি একটা মস্তো ভুল করেছেন—কারণ মঞ্জরী ছিল সামনে। সোজা না চেনার ভান করে পাশ কাটাতে পারতেন ঃ...কই, আপনাকে তো চিনতে পারছিনে! এই বললেই হত।'

'উঁহু—হত না। সাজ্জাদকে তুমি চেন না!'

'নিশ্চয় হত। ওকে পাগলটাগল বলে এড়ানো যেত না? অমন কত পাগল কত বাড়ি হুট করে ঢুকে পড়ে—কত অদ্ভুত সিনক্রিয়েট করে। দেখেছি। একবার আমাদের ফ্ল্যাটেই এক পাগল—দিব্যি ধোপদুরস্ত ফিটফাট চেহারা, প্যান্ট কোট টাই পরা—বাবার সঙ্গে দেখা করতে চাইল। তখন কে জানে লোকটা পাগল? ঢুকে সোজা বলছে কী জানেন? আপনার কাছে যে টাকাগুলো রেখেছিলাম, ফেরত দিন! সে এক হইচই কাণ্ড। পথে গিয়েও চ্যাঁচানি থামায় না—দেখে নেব, মামলা করব। জল-জ্যান্ত পাঁচ হাজার টাকা মেরে দেবে—চালাকি পেয়েছ?'

দুজনে হেসে উঠল। বিলু বলল, 'সত্যি তো! এটা হত।'

'নিশ্চয় হত। পাগল বলে চালিয়ে দিয়ে দিব্যি বাবার মত থাকতেন।'

'তোমার বাবারটা তো মিথ্যে। এটা যে সত্যি।'

'সত্যি তাতে কী হয়েছে? বলছিলাম না—আজকাল এসব হয়! কেউ মাথা ঘামায় না।'

'কিন্তু একজন যে সত্যি মাথা ঘামাবে, শেখর!'

'হাসানদা?'

'হুঁ। তার মনটা কী হবে, আজ সারা দুপুর ভেবে পরিষ্কার দেখতে পেয়েছি। সে ভেবেছিল, আমি কুমারী—অথচ আমি কুমারী ছিলাম না।'

'ওসব ভেবে মন খাবাপ করবেন না। দেখবেন—কানে গেলেও হাসানদা এসব গ্রাহ্য করার মানুষ নয়। আমি ওঁকে চিনে ফেলেছি।'

বিলু খুব আস্তে যেন নিজেকে শুনিয়েই বলল. 'বারো বছর ঘর করে যাকে মেয়ে হয়ে আমি চিনলাম না, তাকে শেখববাবু চিনে ফেলেছেন। বলো না ওকথা।'

'আচ্ছা বউদি, বিয়ের সময় ওটা লুকোনর দরকার কী ছিল? হাসানদা বিয়েতে রাজী হতেন না?'

বিলু একটু চুপ করে থেকে বলল, 'আমার এই সর্বনাশটা মা করে গেছে। আমার বয়স কম। সংসারের কীই বা জানি বুঝি। মা কী ভেবে সব কথা লুকিয়েছিল. আজও জানিনে। হয়ত টুকুনেব বাবাকে আকাশের চাঁদ ভেবেছিল। কিন্তু আমি বুঝিনে শেখর. তখনও তো ও য়ুনিভার্সিটির ছাত্র। বিয়ের পর এম-এ পাস করেছে। তারপর কয়েক বছর মফঃস্বল কলেজে মাস্টারি কবেছে। তারপর ডক্টরেট পেল। এই চাকরিটা নিল। এসব অনেক পরের কথা। বিয়ের সময় ও ছিল একটি সাধারণ ছেলে মাত্র। মা যেন ওর প্রেমে পড়ে গিয়েছিল।'

'ভ্যাট! কী যা তা বলছেন!'

'প্রেম নয়ত কী? জামাই ছিল ওর চোখের মণি যাকে বলে। মরার আগে খবর যে এনেছিল, সে কী বলেছিল জানো? মা জামাইকে দেখতে চেয়েছে। যেন মেয়েকে নয়। আশ্চর্য আমার মা।'

'হাসানদাকে খুব পছন্দ হয়েছিল আসলে। আর, পছন্দ করার মত লোক তো বটেই।'

বিলু একটু চুপ করে থেকে বলল, 'আমার মনে হয় কী জান? মা দারিদ্র্যেব জ্বালাটা নিজের জীবনে বেশ বুঝত বলেই সম্পত্তিওয়ালা হাসান আলিকে মেয়ে গছিয়ে দিয়েছিল—কোন ন্যায় নীতির বালাই মেনে নেয় নি! তাছাড়া সাজ্জাদ আরেকটি কারণ! মায়ের অমতে ওর মেসে গিয়ে উঠেছিলুম... রেজিস্ট্রিটা করা ছিল গোপনে। ওর মেসের লোকেরাই সহযোগিতা করেছিল। পরে মা আর কী করে? মেনে নিল—একমাত্র মেয়ে।'

'আপনি একমাত্র মেয়ে?'

'হ্যাঁ—কিন্তু ভীষণ গরিব। বাবা ছিলেন ব্যাঙ্কের কেরানি। হঠাৎ স্ট্রোকে আপিসেই মারা যান। তখন আমি সবে কলেজে ঢুকেছি। পড়াশোনা চালিয়ে যাবার মত কিছু ছিল বাবার—মানে মৃত্যুর ফলে পাওয়া গিয়েছিল। কলেজ থেকে বেরিয়ে চাকরির খোঁজ করতে গিয়েই সাজ্জাদেব সঙ্গে পবিচয়।'

'এবং প্রেম?'

'প্রেম?' বলে বিলু কয়েক মুহূর্ত যেন শব্দটার প্রতি মন দিল—শব্দটার বাস্তবতা ছুঁতে চেষ্টা কবল। তারপর বলল, 'তখন তাই মনে হয়েছিল।'

'মাকে লুকোলেন কেন?'

বললুম না—মা দারিদ্র্যকে তখন ভীষণ ভয় করতে শিখেছেন? সাজ্জাদ ছিল বেকাব—ম্যাট্রিকটা পাস করেছিল মাত্র। অবশ্যি তার বিদ্যের খবর পরে ধরা পড়েছিল।'

'বাই দা বাই—আপনাদের সমাজে পণপ্রথা নেই।'

'ছিল না। পরে হয়েছে। ভীষণ...ভীষণ হয়েছে। বরের বাজারদর ক্রমশ চড়ছে। কত ঘরে তোমাদের মেয়েদের মত ধিঙ্গি আইবুড়ো দেখবে আজকাল। আগে তো বালিকাদেরই বিয়ে হয়ে যেত। আমাব এক দূরসম্পর্কের দিদি আছেন, তাঁর বয়স এখন প্রায় চল্লিশ-টল্লিশ হবে। বর পান নি।'

'কী করেন?'

'স্কুলের দিদিমণি।'

'আপনার প্রেমজ বিয়েটা নষ্ট হল কেন, বলতে আপত্তি আছে?'

বিলু খুব আস্তে জবাব দিল, 'সব বলতেই তো এমন করে আসা শেখর। আমার কী যে ভাল লাগছে বলতে।'

'তাই বুঝি সিনেমা দেখলেন না? আমি তখন সত্যি অবাক হয়েছিলুম।'

'সিনেমা দেখলুম না—তার কারণ অন্য কিন্তু।'

'কী বউদি?'

'কাউন্টারে সাজ্জাদকে দেখলুম।'

'সে কী? আমাকে দেখিয়ে দিলেন না কেন? যাঃ, আপনি কী!'

বিলু মুখ তুলে বলল, 'ওকে মেরে বসতে নাকি, শেখর?'

'ভ্যাট! কী যে বলেন! খামকা অচেনা লোককে কেউ মারে নাকি?

'সে জন্যেই দেখিয়ে দিই নি।'

শেখর অবাক হয়ে বলল, 'ওকে মারলে আপনি খুশি হবেন?'

'যদি হই?'

শেখর জবাব না দিয়ে একটা ঘাস ছিঁড়ে দাঁতে কাটতে থাকল।

'ওকে মারতে পারবে না শেখর—যদি আমি বলি—আমি খুশি হব? মেরে কোলকাতা থেকে তাড়িয়ে দিতে পারবে না?'

'সেটা যদি আপনার পক্ষে ভাল হয়, তবে আমি ওর পিছনে কিছু মস্তানটাইপ ছেলে লাগিয়ে দিতে পারি। জীবনের মত কোলকাতা ছেড়ে পালিয়ে যাবেন ভদ্রলোক!'...শেখর হাসতে লাগল।

'গুণ্ডা লেলিয়ে দেবে? সে আমিও হয়ত পারি। সেবার যখন এল, তা ভেবেছিলুমও। তালতলার বস্তী এলাকায় আমার চেনা একটা গুণ্ডা আছে। তোমার হাসানবাবুর খুব ভক্ত। জান শেখর, এই লোকগুলো কিন্তু যাকে মানে, তার জন্যে জীবন দিতে পারে। হারুন গুণ্ডাকে বললেই আর দেখতে হত না!' বিলু অস্পষ্ট হাসল। ওর চোখ দুটো ছায়ায় ঝিলিক দিতে থাকল।

'এখনও শো ভাঙে নি—চলুন না। শো ভাঙলে নিশ্চয় বেরোবেন ভদ্রলোক। তখন দেখিয়ে দেবেন। চিনে রাখব।..দি আয়ডিয়া! আপনাকে আড়ালে রেখে কোন কায়দায় আলাপ করতেও পারি। ঠিকানা নিয়ে তারপর—'

'মস্তান লেলিয়ে দেবে?'

'হ্যাঁ।'

'থাক। খুব হয়েছে।'.. বলে বিলু উঠে বসল। পিঠের দিকটা একটু ঝেড়ে নিয়ে সোজা হয়ে বসল।

শেখর পা দুটো গোটাল। 'বাদাম খাওয়া যাক বউদি! ডাকি।'

'না। ফিরব।'

শেখর ঘড়ি দেখে বলল, 'মোটে তো সাড়ে সাতটা। বেশ লাগছিল এতক্ষণ।'

'তোমার আর কী। ঘরকন্না যার আছে, সে জানে।'...বলে বিলু উঠে দাঁড়াল। তার খুব কাছে দিয়ে একজন ঝালমুড়িওয়ালা ষড়যন্ত্রসসঙ্কুল স্বরে কী ঘোষণা করতে করতে চলে গেল।

শেখর উঠে দাঁড়াল.. 'চলুন বউদি, অনেক দিন ফুচকা খাওয়া হয় নি।'

'না। চল, ট্যাকসি ডাকবে।'

হাঁটতে লাগল দুজনে। শেখর বলল, 'হঠাৎ ব্যস্ত হয়ে পড়লেন যে? সিনেমা গেলে তো নটার আগে ফেরা যেত না।'

বিলু কেমন স্বরে বলে উঠল, 'পরস্ত্রীর সঙ্গে আড্ডা দিতে খুব ভাল লাগে, না শেখর?' তারপর হাসতে থাকল।

শেখর একটু গম্ভীর হয়ে গেল। মাঝে-মাঝে বিলু এমন সব কথা বলে—কী সুরে বলে, কী গভীর মানে রেখে বলে, সে বুঝে উঠতে পারে না। তার অস্বস্তি হয়—কখনও খারাপ লাগে। এখন বেশ খারাপ লাগল। একটু পরে রাস্তায় উঠল যখন, শেখর গম্ভীর হয়েই বলল, 'আশা করি কোন অভদ্র ব্যবহার পান নি আমার কাছে!'

বিলু জবাব দিল না। চুপচাপ হাঁটতে থাকল। দারুণ বাতাসে ওর শাড়ি জড়িয়ে যাচ্ছিল। উরু দুটো স্পষ্ট ফুটে উঠছিল। বার বার শাড়ি ঠিকঠাক করতে-করতে সে ঝুঁকছিল।

শেখর আবার বলল, 'বলুন বউদি?'

'কী?'

'কখনও কোন অন্যায় আচরণ করেছি কি?'

বিলু স্বাভাবিক হয়ে এবং পিছিয়ে এসে ওর একটা হাত নিয়ে বলল, 'ন্যায়-অন্যায় নিয়ে তর্ক করার সময় এখন নয়। এখন শুধু দরকার একটা ট্যাকসি।'

'দিচ্ছি ডেকে। চলুন না মোড় অব্দি।'

আবার চুপচাপ হাঁটতে লাগল দুজনে। চৌরঙ্গীর মোড়ে এসে দাঁড়াল। বিলু চুপি-চুপি বলল, 'শেখর, রাগ করেছ?

'নাঃ। রাগ করব কেন?'

কথাটা বুঝি শুনল একটা হোঁৎকামোটা ধুতি-পাঞ্জাবিপরা প্রৌঢ় লোক, সন্দেহাকুল চোখে তাকিয়ে রইল ওদের দিকে। বিলু সেটা লক্ষ্য করে মৃদু স্বরে বলল, 'আঃ, শুনছে!'

শেখর 'ট্যাকসি, এই ট্যাকসি' বলে চেঁচাতে-চেঁচাতে রাস্তার মাঝ বরাবর চলে গেল। তারপর ফিরে এসে বলল, 'চলুন—স্ট্যাণ্ডে যাই। গরজ দেখাচ্ছে—কজন? কোথায় যাবে?'

বিলু সকৌতুকে বলল, 'দুজনেরও বেশি চাই?'

কথাটায় কী ছিল, শেখর হেসে ফেলল। তার মুখের ছবি আগের মত স্বাভাবিক দেখাল। সেই সময় হরিধ্বনি দিতে দিতে একটা মড়া এসে গেল। উজ্জ্বল স্ট্রিট লাইটে মড়ার মুখ আর ফুলগুলো ধকধক করে জ্বলছে। বিলু থেমে শেখরের হাত ধরে টানল।...

শেখর বলল, 'কী হল?'

'দাঁড়াও না বাবা, দেখি।'. .বিলু মড়াটা দেখতে লাগল।

সে রাতে বাসায় ফিরে এক কাণ্ড। চিকন ফুটবল খেলতে গিয়ে পড়ে হাঁটু ছড়ে রক্তারক্তি করেছে। ঝুমঝুমি পার্কের ট্র্যাফিক ট্রেনিং সেন্টারে সাইকেল চাপতে গিয়ে হাঁটুর নিচের মাংস এক ইঞ্চি ছিঁবেছে। অবশ্য ফার্স্ট এডের ব্যবস্থা হয়েছিল তক্ষুনি। দুজনকে কারা সব রিকশো চাপিয়ে পৌঁছে দিয়ে গেছে। তারপর বিছানায় দুটিতে শুয়ে মায়ের জন্যে ফুঁসছিল। ঘর ভরতি শেখরের তিন বোন, দুনম্বর ফ্ল্যাটের বাবলিদি, পাঁচ নম্বরে ভোঁদা আর তার দিদি সর্বাণী, আট নম্বরের ঠাকুর্দা জগদীশবাবু। এই বুড়ো লোকটি হাসানের ছেলেমেয়েকে বড্ড ভালবাসেন। ওরা একদিন না গেলে অমনি লাঠি ঠুকঠুক করে এসে হাজির হন। 'কই রে চেকনাই, ঝুমঝুমওয়ালি! অসুখ-বিসুখ করেনি তো?' বিলু ভীষণ খাতির করে ওকে—অর্থাৎ মাথায় ঘোমটা টেনে দ্যায়। ভদ্রলোক রিটায়ার্ড জজ। চিকন গম্ভীরমুখে ও'কে বলেছিল, 'কাদের ফাঁসি দিয়েছেন—তাদের সম্পর্কে সাবধান দাদু। হাতে ফাঁসি নিয়ে ঘুরছে।' কে জানে কেন জগদীশবাবু বলেন—'হাসানসাহেবের ছেলেটি বড় মুক্তিবাদী।'..

বিলু প্রথমে একচোট ধমক খেল অঞ্জলির কাছে। তারপর চিকন বলল, 'মায়ের কী! মা দিব্যি ঘুরে বেড়াচ্ছেন—এদিকে হোক না অ্যাকসিডেন্ট।'

শেখর ওর মাথার কাছে বসে বলল, 'হুঁ—মা যা হইয়াছেন। কই দেখি কটুকু ছড়েছে? বাব্বা! অত পেল্লায় প্লাস্টার চাপিয়ে দিলে তোকে? ঝুমঝুমিরটা বেশি মনে হচ্ছে। দেখি রে।'

ঝুমঝুমি বলল, 'না—না। লাগবে!'

বিলু চুপচাপ দাঁড়িয়ে দেখছিল। বাবলিদি বললেন, 'এবার যাই ভাই। হইচই শুনে আমি তো দৌড়ে এলুম। আর এই ভোঁদাটা—ভোঁদাটা তিলকে তাল করতে ওস্তাদ। না জেনেশুনে অলক্ষুনে কথা বলে বুক কাঁপিয়ে দিলে। সিঁড়িভেঙে আর ওঠা হয় না আমার।'

ভোঁদা করুণ মুখে বলল, 'আমি কেমন করে জানব? ওরা সব বলল, অ্যাকসিডেন্ট করেছে। আমি তো তাই বললুম। না না চিকন?'

জগদীশবাবু এককোণে মোড়ায় বসে সব শুনছিলেন। বললেন, অ বউমা, কথা শোন। শুনলুম অ্যান্টি-টিটেনাস দেওয়া হয়নি। আমি বলছিলুম পঙ্কজবাবুকে কল দাও। রক্ত বেরিয়েছে তো। সবখানে ব্যাকটেরিয়া কিলবিল করে বেড়াচ্ছে—যা নোংরা জমছে দিনেদিনে। দেরি করো না।'

বিলু ঘোমটা টেনে দিল মাত্র। কিছু বলল না।

অঞ্জলি বলল, 'আমিও তাই ভাবছিলুম। শেখর তুই যা।'

শেখর বিলুর মুখের দিকে তাকিয়ে তক্ষুনি বেরিয়ে গেল।

সর্বানী একটু হেসে বলল, 'সিনেমা দেখতে গিয়েছিলেন বউদি?'

মঞ্জরী বলল, 'নিশ্চয় নয়। এখন কি শো ভাঙবার সময় হ'য়ে গেছে?'

বিলু কিছু বলল না।

সঞ্চিতা বলল, 'দিদি চল এবার যাই। মা বকাবকি করবে।'

অঞ্জলি উঠে দাঁড়াল! 'চলি বিলুদি।'

সর্বানীও উঠল। 'আয় ভোঁদা।' 'বউদি, যাচ্ছি।'

জগদীশবাবু বললেন, হাসানসাহেব নেই—সেদিনই এই কাণ্ড। আমি একটু বসে যাই। পঙ্কজ আসুক। আমার প্রেসারটা দেখিয়ে নেব। চেকনাই বলে, 'প্রেসার বাড়লে তো ভালই। বেলুনের মত শোঁ করে স্বর্গে চলে যাবেন দাদু!' হাসতে লাগলেন জাগদীশবাবু।

ওরা চলে গেল। অঞ্জলি, সঞ্চিতা, বাবলিদি, ভোঁদা, সর্বানী। মঞ্জরী বসে রইল।

দুটো সিঙ্গেল খাট পাশাপাশি আছে। মাঝে মাঝে ভাইবোনে ঝগড়া হলে মধ্যে এক মিটার দূরত্ব বাড়ে। কখনও একত্র হয়। এখন একত্র আছে। ঝুমঝুমির মাথার কাছে বিলু এতক্ষণে বসল। অস্ফুটকণ্ঠে ঝুমঝুমিকে বলল, 'কী করে পড়েছিলি?'

ঝুমঝুমি বলল, 'একটা ভারি দুষ্টু ছেলে আছে। প্রায়ই ধাক্কা দিতে আসে। সিগ্‌নাল মানেই না। আজ ওকে যা মেরেছে ট্রেনারদা!'

চিকন বলল, মা, 'টুকুনকে নিচ্ছ না কেন, ও খুব কাঁদছিল!'

এতক্ষণে টুকুনের কথা মনে পড়ল বিলুর। সে ডাকল, 'রেখা, রেখা!'

রেখা এসে বলে গেল, 'ঘুমোচ্ছে।'

'শোন্  না! এসেই চলে যাচ্ছে।' বিলু আবার ডাকল ওকে।...'বাবা, আপনাকে চা দেব?'

জগদীশবাবু বললেন, 'দাও। কিন্তু চিনি ছাড়া।'

'জানি।' বলে বিলু মুখ টিপে একটু হাসল। 'মঞ্জরী, খাবে?'

মঞ্জরী দুটো আঙুল তুলে বলল, 'দুবার হয়ে গেছে।'

'রেখা একটা কাপে চিনি দিবিনে। মনে থাকে যেন।'

রেখা পর্দা তুলে দাঁড়িয়েছিল, চলে গেল।

বিলু বলল, 'আজ—মাস্টারমশাই আসেন নি ঝুম?'

চিকন জবাব দিল, 'এসেছিল। চলে গেছে। এমনি করে পড়ে নাকি?'

বিলু ঈষৎ ভর্ৎসনা করে বলল, 'বেশ হয়েছে তোমার! এত বারণ করব—এত সাবধান হতে বলব, তবু কথা তো নেবে না। এখন কর্তা সব শুনে আমার ঘাড়েই দোষ চাপিয়ে বসবে।'

জগদীশবাবু লাঠিটা খাড়া করে মুঠোয় ধরে স্বভাবমত চোখ বুজে ঝিমোচ্ছিলেন। বললেন, 'না—না, তুমি কী করবে? আর আজকালকার ছেলেমেয়েরা যা হয়েছে, বাপ্‌স্! আমার নাতি দুটোর বয়স সবে সাত আর দশ। যা করে সারাটি দিন—ভাবতে পারবে না। আমার চশমাটা দেখছ--থার্ডটাইম কাচ বদলেছি। আর কতবার বদলাতে হবে কে জানে।'

শেখর এল। 'পঙ্কজবাবুর আসতে একটু দেরি হবে। ভীষণ ভিড।'

বিলু বলল, 'আর কাকেও বললে না কেন?

'বলে ফেলেছি যখন—আর তো উপায় নেই। এসে যাচ্ছেন।'...বলে শেখর জগদীশের পাশের চেয়ারে গিয়ে বসল। 'দাদু অনেকদিন দাবায় বসিনি। আজ বসবেন নাকি?'

জগদীশবাবু বাঁ হাতটা শেখরের কাঁধে রেখে নিঃশব্দে হাসতে থাকলেন।

বিলু বলল, 'বাবাকে তুমিও দাদু বল শেখর?'

'হুঁউ। এ বাড়ির সবার দাদু উনি। তাই না দাদু?'

জগদীশবাবু ক্রমাগত দুলেদুলে হাসতে লাগলেন।

শেখর বিলুর দিকে তাকিয়ে বলল, 'ভাবা যায়? আমার এই দাদুর মাথায় পরচুলা, গায়ে কালো আলখেল্লা, সাক্ষাত যমদূত—কলমের ডগায় আসামীর জীবন-মৃত্যু। তাই না দাদু?'

জগদীশবাবু হাসির স্টিল লাইফ।

'দাদু, শুনেছি রিটায়ার্ড জজরা ভীষণ গম্ভীর আর বদমেজাজী হয়—একা থাকতে ভালবাসে। আপনি এমন কেন দাদু?'

জগদীশবাবু শুধু বাঁ হাতটা অদ্ভুতভাবে নাড়লেন। অর্থাৎ কী জানি কেন—এরকম।

বিলু তখন অন্যকথা ভাবছিল। তার চারপাশে এত সব মানুষ—আপদে-বিপদে ছুটে এসে পাশে দাঁড়ানোর মানুষ! মনটা কোথায় যেন ভরে গেল। টলটল করে উঠল। খুব গভীরে ভেসে বেড়ান সেই নতুন সাহসটা আবার ছুঁল সে। আর, এইসব উপস্থিতি নিশ্চয় হাসানের দরুন নয়—হাসান খুব একটা মিশুক প্রকৃতির মানুষ নয়। বিলুর জন্যেই এতসব চেনাজানা—প্রীতিস্নেহ শ্রদ্ধাভাব। বিলুকে এ বাড়ির সবাই ভালবাসে। তার দিকে সবার দৃষ্টি।

কিন্তু সেই বড় ভয়ের কথা আবার। শেখরদের ফ্ল্যাট ছাড়িয়ে কেলেঙ্কারির খবরটা সংক্রামিত হলে কী ঘটতে পারে? বিলুর ইমেজ তো নির্ঘাৎ নষ্ট হবে। সবাই যেন চুপিচুপি পরস্পর বলবে, ওই বউটির আগের স্বামী ছিল একটা। মাঝে মাঝে সে এসে কিছু যেন দাবি করে। বউটির পিছনে আরও কিছু নিশ্চয় আছে! ও খুব সামান্য মেয়ে নয়...

রাত তখন এগারোটা।

ডাক্তার এসেছিল। ইনজেকশন দিয়ে চলে গেছে। মঞ্জরী হাই তুলতে তুলতে ফিরে গেছে। জগদীশবাবু গেছেন। চিকন-ঝুমঝুমি ঘুমিয়ে পড়েছে। আজ এঘরেই শোবে বিলু। মেঝেয় বিছানা করে নিয়েছে। রেখাও শুয়েছে এক পাশে।

শেখর বসেছিল—বসিয়ে রেখেছিল বিলু।

প্রথমে সঞ্চিতা এসে ডেকে গেল, তখন সাড়ে দশটা। শেখর 'যাচ্ছি' বলে আরো আধঘণ্টা দেরি করে ফেলল।

অবশ্য তেমন কোন কথা হচ্ছিল না পরস্পর। শেখর চিকনদের সঙ্গেই কথা বলছিল বেশি।

তারপর এসে গেল অঞ্জলি।...কী? খাবি না, কতক্ষণ থালা পাহারা দিতে হবে?'

বিলু বলল, 'যাও—রাত হয়েছে।'

তখন শেখর চলে গেল। অঞ্জলি যেতে যেতে বলল, 'একা থাকতে পারবে তো বিলুদি? না—মঞ্জরীদের পাঠিয়ে দেব?'

বিলু বলল, 'না—থাক। অসুবিধে হবে না।'

উঠে গিয়ে সদর দরজাটা বন্ধ করল সে। তারপর বন্ধ কপাটে পিঠ রেখে কয়েকমুহূর্ত স্তব্ধ দাঁড়িয়ে রইল। আলনায় কাপড়গুলোর দিকে তাকাল।

ঘরে ঢুকে দরজা বন্ধ করল। আবার ক'মুহূর্ত দাঁড়িয়ে চিকনদের দিকে তাকিয়ে রইল।

একটা দীর্ঘশ্বাস ফেলে সে শাড়িটা খুলে রাখল। অভ্যাস! জামাটা খুলতে গিয়ে খুলল না। টেবিল বাতির সুইচটা নিল হাত বাড়িয়ে। ধরে রাখল প্রায় ত্রিশ সেকেন্ড। মাঠের অসমাপ্ত কথাটা বলার জন্যেই শেখরকে আটকে রেখেছিল। বলা হল না। চিকনরা দেরি করল ঘুমোতে। তাছাড়া কী যেন সংকোচ। শেখর পুরুষমানুষ না হলে হয়ত বলা যেত। নিঃসঙ্কোচে বলে ফেলত, কেন সাজ্জাদের সঙ্গে তার বিচ্ছেদ হয়েছিল।

এই না-বলা কথাগুলো এখন সারারাত হয়ত জ্বালাবে। বলতে ইচ্ছে না জাগলে, বলবার জন্যে উদ্যত না হলে, নিশ্চয় এখন এই চাপা কষ্টের তোলপাড় ঘটত না। মাঠে বেশ বলার পথ ধরেছিল, হঠাৎ সব গোলমাল হয়ে গেল। অন্য কথা এসে পড়ে সব ঠেলে সরিয়ে বেরিয়ে গেল। হ্যাঁ, বিলু বলেছিল, 'বলতেই তো মাঠে চলে এলুম।' তারপর শেখর সিনেমার প্রসঙ্গ তুলে সব ভণ্ডুল করে দিল। সাজ্জাদকে ধোলাই দিয়ে তাড়ানোর কথা এসে গেল। হঠাৎ ওদিকে গিয়ে পড়াটা ঠিক হয়নি। বিলু মোড় ফিরিয়ে আবার খেই ধরতে পারত। বলতে পারত, 'শোন—যা বলছিলাম—কেন ডিভোর্স হল।'

অথচ বিলু নিজেও যেন প্রতিহিংসায় ক্ষেপে কী সব আবোলতাবোল বলে শেখরকে লেলিয়ে দিতে চাইল। যেন শেখর সাজ্জাদকে বেদম মার দিলেই সব জ্বালার নিবৃত্তি ঘটে! আশ্চর্য বিলু, বড্ড আশ্চর্য তোর মতিগতি!...

খাটের পাশে মেঝেয় বিছানা—সেখানে বসে খাটে হেলান দিল বিলু। ঘুমোতে ইচ্ছে করছে না। ঘুমোলেই বিস্মৃতি। অথচ এখন কিছু ভুলে থাকা বিপজ্জনক। মনে হচ্ছে, চারদিকে বিপদের সাজো সাজো রব পড়ে গেছে। এই সাজানো রমণীয় ঘরকন্না, এইসব সুন্দর ছেলে মেয়ে—তার সাজানো বাগানের কিনারায় পালে পালে ব্যাকটেরিয়া কিলবিল করে বেড়াচ্ছে। তার ভয় হতে থাকল। দুঃখ তার বুক থেকে উঠে মাথায় চেপে বসল। তখন সে নিঃশব্দে—ইচ্ছের বিরুদ্ধে কাঁদতে লাগল। মুখটা ঘুরিয়ে খাটের প্রান্তে গুঁজে দিল। চিকনের একটা পা তার চুলে ঠেকে গেল। একটা মৌন হাহাকার তাকে দুলিয়ে ফুলিয়ে একবার স্মৃতি একবার ভবিষ্যতের দিকে হালকা বলের মতন খেলতে সুরু করল।.

কখন একবার চিকনের ঘুম ভেঙেছিল। তার পায়ের তলায় সুড়সুড়ি লেগেছিল। সে অস্ফুট ডেকেছিল, 'মা!' কোন সাড়া পায়নি। সে আবাব ঘুমিয়ে পড়েছিল।

ভোরের দিকে ঝুমঝুমিও চোখ খুলেছিল আধ মিনিটের জন্যে। দেখে, মা চিকনের একটা পা ছুঁয়ে একটু ঝুঁকে মেঝেয় বসে রয়েছে। সামান্য বিস্ময় তার বালিকামনে ঢেউ তুলতে না তুলতে তার চেতনাকে আবার ঘুমের বড় একটা ঢেউ এসে দূরের সাগরে ভাসিয়ে নিয়ে যায়।...

সকালে সারা আকাশ আজ মেঘলা। দারুণ হাওয়া দিচ্ছে। শোবার ঘরের জিনিসপত্র কেঁপে উঠছে। ক্যালেন্ডারের পাতা উড়ছে সশব্দে। এ ঘরের বিছানা আজ রাতে শূন্য ছিল। জানালাগুলো খোলা ছিল। বিলু স্নান করে জানালার কাছে এসে দাঁড়াল। তার মনে হল আজ সারারাত ধরে এ ঘরে প্রচণ্ড উপদ্রব গেছে।

নিচে ছোট্ট লনের ওপাশে একটুকরো পোড়া জমি—কার যেন ডিসপুটেড প্রপার্টি, মামলা চলছে। ভিত খোঁড়া হয়েছিল, দেয়াল ওঠেনি। আগাছার জঙ্গল গজিয়েছে। তার ওধারে রাস্তা। বড় বড় দেবদারু আর কৃষ্ণচূড়ার গাছ। গাছতলায় ফুটপাতবাসীদের ঘরকন্না কোথাও কোথাও। একটা হলদে ট্যাকসি থেকে কারা নেমে ওদিকের বাড়ি ঢুকল। অ্যামবুলেন্স চলে গেল। পুলিশের গাড়ি গেল পিছনে। আজ রাতে কোথায় হাঙ্গামা হয়েছিল।

সাইকেলে খবরের কাগজের নাম লেখা—একজন হকার আসছিল তীরবেগে। হঠাৎ সাইকেল থামিয়ে কাগজ বের করল। একটা লোক গাছের আড়াল থেকে বেরিয়ে এল। কাগজটা নিয়ে পয়সা দিল। তাবপর ভাঁজকরা কাগজটা বগলদাবা করে ধীরে-সুস্থে একটা সিগ্রেট ধরাল।

দুমিনিট পরে তাকে হনহন কবে ছায়াসঙ্কুল ফুটপাতের পাশে রাস্তার সমান্তরাল ঘাসের ওপর পা ফেলে আসতে দেখা গেল।

খুরশিদ ম্যানসনের সামনাসামনি এসে রাস্তার ওপর সে দাঁড়িয়ে গেল। কৃষ্ণচূড়া গাছে হেলান দিয়ে কাগজটা খুলল। পড়তে থাকল।

বিলু ঝটিতে জানলা বন্ধ করে দিল। লোকটা সাজ্জাদ।

আবার ভয়ে নীল হয়ে গেল বিলু। মাথার ভিতরটা খালি লাগল। শেখরকে খবর দেবে? শেখর বলেছে, ওকে দেখিয়ে দেবেন।

কিন্তু শেখর ওকে তাড়িয়ে দিলেও কি কিছু আসে যায় আর? এটা স্পষ্ট যে সাজ্জাদ এবার নিশ্চিত মতলব নিয়েই এসেছে। তা না হলে আবার কেন এবাড়ির ওপর ছায়া ফেলল সে? বিলুকে সে ছেড়ে দেবে না। ইতিমধ্যে যা ক্ষতি করার করে ফেলেছে। হয়ত এ বাড়ির তলায় গুজব দানা বাঁধছে চুপিচুপি। বিলু দাঁতে ঠোঁট কামড়ে ধরল।

একটু পরেই সে সিঁড়ি বেয়ে নামতে থাকল।

৫

বিশাল পার্কটার এখানে ওখানে কিছু ছেলেমেয়ে খেলাধুলো করছে। বেঞ্চে ঘুমোচ্ছে কিছু নিষ্কর্মা, কিছু ভবঘুরে, কিছু ভিখিরি। শেষপ্রান্তে কয়েকটা বড় বিলিতি গাছ আছে। কাছাকাছি ক্যাকটাসের ঝোপ। ছোট্ট ডোবাব জলে রঙীন শালুক ফুটেছে। নির্জনতা দেখে নিয়ে বিলু বলল 'এখানে বসি।'

সাজ্জাদ একটু হেসে ধুপ করে বসে পড়ল।

বিলু কিছুটা তফাতে বসল। মিনিট তিনেক চুপচাপ দুজনে। সাজ্জাদ রহস্যময় দৃষ্টিতে বিলুকে দেখছিল। বিলু বুকের কাপড়টা মেয়েলি সতর্ক অভ্যাসে একটু টেনে দিয়ে বলল, 'কোথায় উঠেছ?'

সাজ্জাদ বলল, 'আপাতত শেয়ালদার কাছে একটা হোটেলে আছি।'

'কদ্দিন থাকতে চাও?'

প্রশ্নটা বেশ তীব্র বলে সাজ্জাদ একটু অপ্রস্তুত হল যেন।... 'কোলকাতা ছেড়ে কেই বা যেতে চায়, বিলু। সবাই কোলকাতা আসে, আর কিন্তু ফেরা হয় না কারো। কোন না কোনভাবে সে কোলকাতার মধ্যেই আমৃত্যু ঘুরে বেড়ায়। আমি অবশ্য কিছুদিন থাকব বলেই এসেছি।'

'কেন থাকবে?'

'থাকব না বলছ, কোলকাতা তো কারো একাব নয়—সবারই।'

বিলু একটা ঘাস ছিঁড়ে বলল, 'ভিসাপারমিট একটা কিছু তো আছে—আর বেশি থাকবে কেমন করে?'

সাজ্জাদ হেসে উঠল।..'নাঃ আমি এমনি এসেছি।'

'তার মানে লুকিয়ে বর্ডার পার হয়েছো!'

'তুমি তো জান—আমি চিরকাল সোসাল আউট ল।'

একটু চুপ করে থেকে বিলু বলল, 'তোমার সেই মামলাটার কী হয়েছিল?'

'জেল হলে তুমি খুশি হতে তো? হয়নি। বেকসুর খালাস। তারপর আরও ছোটখাট কেসে জড়িয়ে পড়েছিলাম—তুমি জান না। কোনটায় কিছু হয়নি।'

'বাংলাদেশে কটা কেস হয়েছিল?'

'একটিও না।'

'গোলমালের সময় খুব লুটপাট করেছিল নিশ্চয়।' বাঁকা ঠোঁটে হাসল বিলু।

'উঁহু। বেরোইনি। নদী দেখে বন-জঙ্গল দেখে সময় কাটাতুম।'

'মুক্তিযোদ্ধা হতে পারলেও তোমাকে কিছু সম্মান দিতে পারতুম। কিন্তু তোমার দুর্ভাগ্য।'

'বিলু, তুমি তো জান—আমি—মানে আমার কোনদিনই কোন ভান নেই, মুখোশ নেই, স্ট্রেটকাট। আমি কোন রাষ্ট্রের নাগরিক নই। ওসব পোষায় না। দেশ—দেশপ্রেম! ফুঃ ফুঃ। এই মস্তোবড় দুনিয়ায় আমি একজন মানুষ মাত্র। যতক্ষণ খাটনি দিতে পারব, যতক্ষণ আমার এই বডিটা ফিট আছে—আমাকে দেখাশুনা করা হবে। এটার কোন ত্রুটি ঘটলেই ব্যস। ফুটপাতে গিয়ে আকাশ দেখতে হবে—যতক্ষণ না ডোম এসে তুলে নিয়ে যায়। বিলু, ওসব আমাকে শিখিয়ো না।'

বিলু স্বাভাবিক হেসে বলল, 'যাক গে। এখন বল কী মতলব তোমার?'

সাজ্জাদ এক পা টানটান করে প্যান্টের পকেট থেকে সিগ্রেট প্যাকেট বের করল। ধীরে-সুস্থে জ্বালিয়ে টানতে থাকল। জ্বলন্ত কাঠিটা ঘাসে পড়ে কয়েক সেকেন্ড ধোঁয়াল। বাতাস অশান্ত। রিং বানাতে ব্যর্থ হল ধোঁয়ার। ঠোঁটটা গোল করে শুওরের মত আকাশের দিকে রাখল সে। দ্রুত এলোমেলো হয়ে যাওয়া ধোঁয়া লক্ষ্য করতে থাকল।

বিলু একটু ঝুঁকে এসে বলল, 'বলছ না যে?'

একটি অস্পষ্ট কী শব্দ করে সাজ্জাদ বলল, 'কোন মতলব নেই।'

'টাকা চাও?'

সাজ্জাদ হো-হো করে হেসে ফেলল। 'নাঃ, ব্ল্যাকমেইল করতে আসিনি। তাহলে কাল তোমার ফ্ল্যাটে ওদের সামনে বলে ফেলব কেন?'

'রাগে মুখ ফসকে বলে ফেলেছিলে।'

'না। তুমি তো জান, আমি রাগিনে—পোষায় না।'

বিলু একটু ভেবে বলল, 'ওটা হয়ত তোমার রেড সিগন্যাল—আমার ছেলেমেয়ের সামনে, বাইরের একটি মেয়ের সামনে...'

সাজ্জাদ হাত তুলে বাধা দিল।...'নেভার। ব্ল্যাকমেইল করার মতলব নেই।'

'তাহলে কেন আজ আবার ওখানটায় এসে দাঁড়িয়েছিলে?'

'জানতুম তুমি এবার ছুটে আসবে—তাই।'

'দায় পড়েছে!'...বিলু ফোঁস করে উঠল।

'কিন্তু এসেছ তো!'

'এসেছি—মুখোমুখি বোঝাপড়া করতে।'

'হ্যাঁ, দ্যাটস দা আইডিয়া। বোঝাপড়া। বারো বছর ধরে যেটার জন্যে উত্ত্যক্ত হয়ে আছি।'

বিলু সতর্কভাবে বলল, 'তুমি কী বোঝাপড়ার জন্যে উত্ত্যক্ত জানিনে—আমারটা অন্যরকম।'

'বল শুনি।'

'আমার ছেলেপুলে হয়েছে, একটা স্বচ্ছন্দ ঘরসংসার পেয়ে গেছি—এদিকে সময়টা তো কম নয়, বারোটা বছর—'

'তার মানে এক লক্ষ সাত হাজার পাঁচশো কুড়ি ঘণ্টা।'

'হিসেব করেও ফেলেছ?'

'হ্যাঁ—হোটেলে বসে তোমার সেই প্রেমপত্রগুলোর খামে গুণের আঁক কষছিলুম।'

বিলু নীল হয়ে অস্ফুট বলল, 'সেই চিঠিগুলো?'

'সেই চিঠিগুলো।'

'সাজ্জাদ, আমার জীবনটা নষ্ট করে কী সুখ পাবে তুমি?'

'বিলু তোমার কান্না দেখলে আমার সেদিনও কষ্ট হত, এখনও হচ্ছে। কিন্তু উপায় নেই—আমি অসহায়। আমারও যে একটা জীবন আছে, বিলু—সে যে কিছু দাবি করছে। এক লক্ষ সাত হাজার পাঁচশো কুড়ি ঘণ্টা—ভাবতে পার? এর প্রতিটি মিনিট ছোবল মেরেছে আমাকে। কেন আমি সেদিন অত উদার হয়ে পড়েছিলাম—আফসোস, দারুণ আফসোস! প্রেমিকের উদারতা সাজে না। বিলুর প্রেমিক উদারতায় আক্রান্ত হয়েছিল। বিলুকে সে হাসিমুখে ডিভোর্সের দলিল—স্বাক্ষরিত দলিল উপহার দিয়েছিল। এর কী মর্যাদা পাওয়া উচিত, তুমিই বল বিলু?'

'কিন্তু এখন তুমি কী চাও? কী পেলে খুশি হও, বল?'

'তুমি সামলে নিয়েছ—বাঃ, এই তো চাই। চোখ মোছো।'

বাধ্য মেয়ের মত চোখ মুছল বিলু। ঘাস ছিঁড়তে থাকল নতমুখে।

'সাজ্জাদ হুসেন এম-এ পাস করেনি—ডকটরেট পায়নি। কিন্তু সে ভালবাসতে জানে। তার মগজের চেয়ে হার্টটা বড়।' নিজের বুকে ঘুঁষি মারল সাজ্জাদ—মুখটা লাল উত্তেজিত।—'তাই এক লক্ষ সাত হাজার পাঁচশো কুড়িটা ঘণ্টা ধরে একটা লাশ সমানে টেনে এনেছে—একবারও ক্লান্ত হয়নি। ওটা ফেলে দিয়ে অন্য কিছু ভবিষ্যতে খুঁজতে বেরোয়নি। সে পাস্টটেন্সের মধ্যেই থেকে গেছে। প্রেজেন্টটেন্স বলে আজ তার কিছু নেই।'

বিলু ভয়ার্ত মুখে একবার তাকাল। সাজ্জাদের ঝাকড়মাকড় চুলগুলো দুর্দান্ত বাতাসে উড়ছে। কোটরগত চোখ দুটো ধু-ধু জ্বলছে। না-কামানো বিন্দু বিন্দু গোঁফ-দাড়ি—কিছু কালো কিছু সাদা, একটা বন্যতার মত ষড়যন্ত্রসঙ্কুল দেখাচ্ছে। নাকের ডগা মুছে সে দূরের আকাশ থেকে কথা খুঁজে আনছে যেন। বিলু নিঃসাড় দেহে বসে রইল।

'কী চাই বলছ? কী চাই আমি? তোমার শরীরটা এখন চমৎকার হয়ে উঠেছে। সচ্ছল সংসারের গিন্নির ঢঙ তোমার মুখে। সুখী আত্মতৃপ্ত মেয়ে তুমি। তোমার এতটুকু অনুতাপ নেই বিলু? এতটুকু ঘৃণা নেই তোমার বর্তমান জীবনটার প্রতি—যা তুমি পেয়েছ নিজের দেহটা বিকিয়ে দিয়ে? বেশ্যাদের সঙ্গে তোমার তফাত কিসের বিলু?'

বিলু দাঁতে ঠোঁট কামড়াল।...'সাজ্জাদ, আমার সহ্যের বাইরে চলে যাচ্ছে!'

'এ তোমার পাওনা! শান্তভাবে নিতে হবে।' বলে সাজ্জাদ আবার সিগ্রেট জ্বালল। 'হ্যাঁ, কী চাই বলছিলে। ঠিকই ধরেছ। একটা কিছু চাই বলে সেবার তালতলার বাসায় হাজির হয়েছিলুম। একটুও সুযোগ দাওনি বলার। কাল গেলুম। কালও সুযোগ পেলুম না। এখন বলা যেতে পারে। কিন্তু হলফ করে বল—সত্যি জবাব দেবে?'

বিলু অস্ফুটস্বরে বলল, 'কেন দেব না?'

একটু ভেবে সাজ্জাদ বলল, 'কেন তুমি খুব হঠাৎ আমাকে ঘৃণা করতে শুরু করেছিলে? কেনই বা হঠাৎ পালিয়ে গিয়েছিলে তোমার মায়ের কাছে—ডিভোর্স চেয়ে বসেছিলে?'

'সে তো তখনই বলেছিলুম।'

'না। আসল কথাটা বলনি। আমি ক্যাশ তছরুপ করেছি, চোর, আমি রেস খেলি, জুয়াড়ি টাইপ,—এসব কোন ব্যাপারই নয়। খুনীর বউরাও সংসার করে, স্বামীকে ভালবাসে। চোরের বউও স্বামীর বুকে মাথা রেখে শোয়। কারণ—মরালিটির চেয়ে ভালবাসা বড়। ভালবাসা সবকিছুর বাইরের জিনিস। তুমি বলেছিলে তোমার শিক্ষাদীক্ষার সঙ্গে সংঘর্ষের কথা। এ কৈফিয়তও যথেষ্ট নয়। সমাজে অনেক উঁচুদরের মানুষ চোর—তাদের বউরা জানে এবং আমৃত্যু পাশাপাশি শোয়। আশ্চর্য, যে-মেয়ে তার শিক্ষা-দীক্ষার সংস্কার কিংবা অভিমানে লাথি মেরে একটা ভ্যাগাব্যান্ড আজেবাজে মার্কা যুবকের মেসে এসে উঠেছিল—সে একদিন হঠাৎ আবার চলে গেল। বন্যার মত। ঝড়ের মত। স্ট্রেঞ্জ!'

'এতে অবাক হবার কী আছে?' বিলু অন্যমনস্কভাবে বলল।...'খুব স্বাভাবিক তার ভুল হয়েছিল। ভুল করে ভালবেসে ফেলেছিল। আসলে আমাদের আচরণ তো ইমেজকে নিয়ে। ইমেজের ভিতর গিয়ে পড়ে উল্টোপাল্টা দেখলে কে আর না পালিয়ে আসে—বল?'

'কিন্তু বিলু, তাই যদি হয়—আমাকে সময় দেওয়া কি উচিত ছিল না-তোমার? দেখতে, আমি তোমার ধারণামত ভালমানুষ হচ্ছি কি না। বল, দিয়েছিলে সময়?'

'দিইনি। জানতুম, তুমি সব রোগের বাইরে চলে গেছো।'

সাজ্জাদ সিগ্রেটটা ঘষে ফেলল মাটিতে। আবার বলল, 'না—তুমি সময় দাওনি। আমি বুঝতেই পারিনি, কেন বিলু পালাল। বিলু তো কিছুটা অন্তত জানত—আমি কী, কেমন। মেয়েদের নাকি একটা সাধনার ব্যাপার থাকে। বিলু সে-সাধনা এড়িয়ে নিজেকেও কি ফাঁকি দ্যায়নি?'

'সবাই বেহুলা নয়। ভেলা ভাসানোর ঝুঁকি সবাই নিতে পারে না।'

'কিন্তু তুমি আমাকে সত্যি সত্যি ভালবাসতে।'

'ভালবাসা-ভালবাসা করো না। শুনতে গা জ্বালা করে। ভালবাসার কাঁটা সবসময় এক জায়গায় স্থির থাকবে—তার মানে নেই। কত ভালবাসা বদলে ঘৃণা হয়ে যায়।'

'আমার তো হয়নি।'

'ও তোমার ভালবাসা নয়—প্রতিহিংসার জ্বালা।'

সাজ্জাদ চমকাল।...'কী বললে?'

'প্রতিহিংসার জ্বালা!'

'কিন্তু এখনও তো তোমাকে ভাল লাগছে—এই যে সামনে বসে আছ, কথা বলছ—আমার মন ভরে যাচ্ছে, বিলু।'

'তা যদি হয়—' বিলু তাকাল সপ্রতিভ চোখে—'তাহলে আবার স্যাক্রিফাইস কর না কেন—ভালবাসার খাতিরে।'

'যেমন?'

'আমার চিঠিগুলো ফেরত দাও। আর...'

'আর?'

'তুমি কোলকাতা ছেড়ে চলে যাও। কখনও তোমার সঙ্গে যেন দেখা না হয়।'

সাজ্জাদ চুপ করে থাকল।

'চাওয়ার সঙ্গে সঙ্গে তালাকনামা লিখে দিয়েছিলে—আর এ তো খুব তুচ্ছ ব্যাপার সাজ্জাদ।'

'হ্যাঁ,—তাই তো।'

বিলু ঝুঁকে এল। চাপা গলায়—একটু উচ্ছ্বাসে বলে উঠল, 'আমাকে যদি এখনও ভালবাসো, আমি যাতে সুখী হই—তোমার কি তা করা উচিত নয়?'

সাজ্জাদ তাকাল। শূন্যদৃষ্টে তাকাল বিলুর দিকে। তারপর বলল, 'আমাকে সুইসাইড করতে বলছ?'

বিলু স্থির তাকিয়ে বলল, 'হ্যাঁ।'

'কয়েকটা দিন সময় চাই, বিলু।'

'বেশ তো। দিলুম। টুকুনের বাবা ফিরে আসার আগেই কিন্তু!'...বিলু অপরূপে ভ্রূভঙ্গী করে হাসল।

সাজ্জাদ অস্থির হয়ে উঠে দাঁড়াল। 'ফোনে জানিয়ে দেব—কখন কী করছি। তুমি বরং তোমার স্বামী কখন আসছেন, জানিয়ে দিও। ফোনগাইডে পাবে প্রতিভা হোটেলের নম্বর। রুম নম্বর তেরো—দা আনলাকি থারটিন।'

দুজনে হাঁটতে থাকল। মৌন পার্কের গেট পেরিয়ে বিলু বলল, 'তাহলে আসি।'

'হুঁ—এস।'

সাজ্জাদ হনহন করে হেঁটে গাছপালায় আড়াল হয়ে গেল। বিলু একটু হাসল। লোকটা একই রকম আছে এখনও। সেই একই রকম নির্বোধ গোঁয়ার আর সেন্টিমেন্টাল। ওর একটা মারাত্মক দুর্বল জায়গা আছে। ছুঁলেই ভিজেবেড়ালটি হয়ে ওঠে। তখন ওকে নিয়ে যা খুশি করা যায়।

দু পা এগিয়ে বিলু থমকে দাঁড়াল। দোতলায় নিজেদের ফ্ল্যাটের জানালায় শেখব বসে আছে। এদিকে তাকিয়ে আছে। সব তো দেখল নির্ঘাৎ। কতক্ষণ থেকে দেখছিল হয়ত।

বিলু ঘরে গিয়েই রেখাকে পাঠাল শেখরকে ডাকতে। একটু পরে শেখর এল হাসতে হাসতে।—'কী ব্যাপার বউদি? কার সঙ্গে—'

ঠোঁটে আঙুল রেখে বিলু বলল, 'চুপ। স্পীকটি নট।'

শেখর ফিসফিস করল, 'কে উনি?'

'সেই লোকটা। সাজ্জাদ।' বিলু দুলে-দুলে প্রায় নিঃশব্দে হাসতে লাগল।

দিনটা আজ মোটামুটি শান্তিতে কাটল বলা যায়। চিকন দিব্যি হেঁটে বেড়াচ্ছে। ঝুমঝুমি যেন ইচ্ছে করেই একটু খোঁড়াচ্ছে। ওদের লাভের মধ্যে স্কুল আর পড়াশুনো থেকে রেহাই। 'বিলকুল নিরামিষ ছুটি'—শেখরের ভাষায়। দুপুরে খেতে বসে চিকন একবার বলে উঠেছিল—'মা, কালকের ওই লোকটার সঙ্গে তোমার প্রথম বিয়ে হয়েছিল বুঝি?' ঝুমঝুমি থামিয়ে দিয়েছিল—'কী অসভ্য রে! বলে না।' বিলু একটু হেসে বলেছিল—'হ্যাঁ।'

একটা ভুল হয়ে গেছে। মঞ্জরীকে বারণ করে দিলে কথাটা হয়ত হজম করে নিত। নিজেদের বাড়িতে কারো কানে তুলতই না। কিন্তু তখন তো মাথার ঠিক ছিল না। তবে হাসানেব কানে ওরা কেউ তুলবে না। শেখর ইতিমধ্যে ম্যানেজ করে ফেলেছে। এখন ভয় শুধু পেটের ছেলেমেয়ের। 'মায়ের বিয়ে' ব্যাপারটা কি ছেলেপুলেদের কাছে চাঞ্চল্যকর? বোঝা যাচ্ছে না। প্রায় আটাশ ঘণ্টা পরে প্রশ্নটা চিকনের কাছ থেকে এল। এটাই! এটাই অস্বস্তি লাগছে। চিকন ওর বাবার মতন কতকটা—আবার কিছু নতুন রকমও বটে। ওর একটা অদ্ভুত অভ্যাস আছে। টুকিটাকি ফালতু জিনিসপত্রের ভিতর থেকে গম্ভীর মুখে কী সব কুড়িয়ে সযত্নে রেখে দেয়। ওর সংগ্রহশালাটা বিচিত্র। পরে দেখা যায় নানান জিনিস জোড়াতালি দিয়ে আরও গম্ভীরমুখে পরীক্ষা নিরীক্ষায় রত সে। বেশ খানিকটা কারিগরি প্রবণতা আছে ওর। খেলা-ঘরের রেডিও ক্যামেরা ইত্যাদি বানাতে প্রচণ্ড চেষ্টা চালিয়ে যায়। বাবা-মাকে মাঝে মাঝে তাক লাগিয়ে দিতে চায়।

তাই অস্বস্তি ওর ওই সংগ্রহবাতিক নিয়ে। 'মায়ের প্রথম বিয়ে' এবং 'লোকটা' মনে হচ্ছে কুড়িয়ে রেখেছে ও। কখন ওই দিয়ে কী বানিয়ে মা-বাবার সামনে তাক লাগাতে আসে বলা যায় না. তবে প্রথম সন্তান—বিলু একবার বলে দেখবে।

ঝুমঝুমি সম্পর্কে সে নিশ্চিত। মেয়েরা মেয়েদের রাখতে জানে। বয়স যত বাড়ে, বাবা ও ছেলে পরস্পর দূরে সরে যায়! আর মা ও মেয়ে আরো কাছাকাছি হতে থাকে।

এই সব অস্পষ্ট ভাবনা শান্তি বিশেষ বিঘ্নিত করে নি। বিকেলে বাবলীদি, তার বর্ধমানের মাসতুতো বোন, মাসীর জা ইত্যাদিদের নিয়ে হাজির হল। কোলকাতার কোথায় কী জাতের শাড়ি মেলে, বিলু নাকি এক্সপার্ট। খুরশিদ ম্যানসনে কারো শাড়ির দরকার হলে বিলুর শরণ অনিবার্য। তাই বিকেলে খুব রবরবার সঙ্গে গড়িয়াহাটের দিকে ঘুরে আসা গেল।

সন্ধ্যার পর একটুখানি গানের আসর বসল বিলুর ঘরে। বাবলীদি আর সেই বর্ধমানের মেয়ে, মঞ্জরী আর সঞ্চিতা এল। বর্ধমানের মেয়েটি মন্দ গায় না। নজরুলগীতি গাইল কখানা, একখানা অতুলপ্রসাদ। বিলু মুখ খোলে না। অথচ ভিতরে গুনগুন সুরের জ্বালা জ্বলছিল। মঞ্জরীকে দিয়ে সে গাইয়ে নিচ্ছিল 'সে কোন বনের হরিণ'—মঞ্জরী হঠাৎ মাঝখানে হেসে হারমোনিয়াম ঠেলে দিল বিলুর দিকে। বিলু তখন গাইতে লাগল।

চিকনদের ঘরে জগদীশবাবু গল্প করছেন। ভোঁদা, চপল, সানুরা সব এসেছে।

হাসানের ফ্ল্যাট আজ জমজমাট। বিলুর মনে সুখের স্বাদ থরথর। সচেতন বিহ্বলতায় সে তার ঘরকন্নাকে বাইরের বিশালতার সঙ্গে জুড়ে দিতে পেরে মনে মনে ভাবছে, এরপর আর কিছু থাকতে নেই।

আসর ভাঙার মুখে শেখর এল।

আর গানের মুড নেই কারো। এখানে ওখানে শূন্য চায়ের পেয়ালা পড়ে রয়েছে। খাটের চাদর এলোমেলো। সোফা এদিকে-ওদিক। কফিটেবিলের ঢাকনা ঝুলছে। শেখর সব দেখেটেখে বলল, 'ঠিক আছে। আমি একাই গাই।'

বর্ধমানের মেয়েটি বাদে সবাই হেসে উঠল। শেখরের গলায় সুর ওঠে না—প্রকৃতির বঞ্চনা ছাড়া আর কী হতে পারে? সে হারমোনিয়ামে বারকয় বিশ্রিভাবে আওয়াজ তুলে বিলুর দিকে তাকাল।

বর্ধমানের মেয়েটি শেখরকে হাঁ করে দেখছে—বিশ্রি দেখছিল। এবার সে বলল, 'কদিন আছেন তো? আসবেন সবসময়—কেমন?'

বাবলীদি বলল, 'থাকবে কী! কাল সকালে চলে যাচ্ছে। মাসীর ভীষণ অসুখ। আজই চলে যেত—কেনাকাটা করতে রাত হল, বলছিলুম না তখন?'

বিলু একটু হাসল। বেঁচে গেল শেখরটা। ওই চাউনি দেখলে সব বোঝা যায়। মফঃস্বলের মেয়েরা কেমন যেন। কদিন থাকতে পেলে শেখরকে চেষ্টা করে দেখতো নির্ঘাৎ।

সবাই চলে গেলে বিলু বলল, 'ও শেখর, প্রেম করবে?'

শেখর হারমোনিয়ামের রীডে আঙুল চালিয়ে খেলা করছিল। আনমনে বলল, 'কার সঙ্গে?'

'ভিড়ে একটা অচেনা মেয়ে ছিল, দেখেছ?'

'হুঁউ।'

'কেমন?'

'ভাল।'

'তোমাকে ভালবেসে ফেলেছে।'

'তাই বুঝি?'

'এই! তুমি মন দিচ্ছ না।'

'দিচ্ছি তো!'

'তোমার ভাল লাগল না ওকে?'

'কাকে?'

বিলু এগিয়ে এসে ওর চুল ধরে টানল 'শুধু ন্যাকামি। যেন ভাজা মাছটি উল্টে খেতে জানে না!'

শেখর হাসল।...'সত্যি, জানি না।'

খাটে ওর সামনে থেকে হারমোনিয়ামটা সরিয়ে দিয়ে বিলু বসে পড়ল।...'আচ্ছা শেখর, তুমি আমার সঙ্গে এত সব কথা বল, সেগুলো কি এই রকম আনমাইন্ডফুল কথাবার্তা?'

'অর্থাৎ যাকে বলে কথার কথা—বলছেন তো?'

'হ্যাঁ।'

'কেন এ সন্দেহ হচ্ছে আপনার?'

'কী জানি। আমার ধারণা, তুমি আমার সঙ্গে সবসময় মুখোশ পরে ঘোরো।'

'অর্থাৎ অভিনয় করে যাই?'

'নিশ্চয়। আর—পিছনে গিয়ে মনে মনে নিশ্চয় হাসাহাসি কর—মেয়েটি যেন কী।'

শেখর হাঁ করে কয়েক মুহূর্ত তাকিয়ে রইল ওর মুখের দিকে। তারপর বলল, 'হঠাৎ এসব বোঝাপড়ার খেয়াল চাপল কেন বলুন তো?

'বোঝাপড়া! হ্যাঁ—সবার সঙ্গে একে একে বোঝাপড়া করতে ইচ্ছে হচ্ছে।'...বলে বিলু একটা টানা প্রশ্বাস ফেলল—অল্প শব্দে। খাটের বাজু একহাতে আঁকড়ে ধরল সে...'বেশ মুড এসেছিল আজ। তুমি এসে পণ্ড করে দিলে যেন শেখর।'

শেখর ত্বরিতে উঠে দাঁড়াল—এবং মুখে হাসি।...'তাহলে চলে যাই।'

বিলু হাত ধরে টানল।...'উহুঁ -বস। হয়ত তোমার দোষ নেই—আমারই। কী সব ভাবি। শোন—ভাঙা মুড জোড়া লাগিয়ে দাও তো, শেখর!'

'ওরে বাবা! সে কি পারি?'

'কী পারো তাহলে? বোকা, শেখর তুমি ভারি বোকা!'

'সেকথা অস্বীকার করছে কে?'

'শেখর একটা হাসির গল্প বল না!'

শেখর তক্ষুনি বসে পড়ল।...'কোন এক গ্রামে এক পণ্ডিতমশাই ছিলেন। তাঁর বাড়ির সামনে মাঠ— মাঠে একটা ইটের পাঁজা ছিল। পণ্ডিতমশাই প্রতিদিন সকাল আর সন্ধ্যায় সেই ইটের পাঁজার আড়ালে গাড়ুহাতে পায়খানা করতে যান, আর ফেরার সময় একখানা করে ইট নিয়ে আসেন। একখানা মাত্র ইট হাতে আনলে কে কী বলবে? একদা দেখা গেল কী জানেন? ইটের পাঁজাটা নেই—আর পণ্ডিতমশায়ের বাড়িটা পাকা হয়ে গেছে।'

বিলু বলল, 'ভ্যাট! এ কী গল্প!'

শেখর চোখ বুজে একটু ভেবে বলল, 'তাহলে আরেকটা শুনুন। ছেলে ভীষণ দুষ্টুমি করে—তা নিয়ে বাবার কাছে নানান অভিযোগ আসে। বাবা অফিস থেকে ফিরে শোনেন, আর মারধোর লাগান। তবু কিছু হয় না। অগত্যা বাবা একদিন ছেলেকে বললেন, শোন খোকা—যা কর, কর! কিন্তু প্রতিদিন একটি অন্তত সৎকর্ম করলে একপেট করে রাজভোগ খাওয়াব। পরদিন আপিস থেকে ফিরেই বাবা জিজ্ঞেস করলেন—খোকা, কী সৎকর্ম করেছ? খোকা বলল,—ওই যে মোটাসোটা হোঁদল-কুৎকুৎ কেদারবাবু আছেন, প্রতিদিন বেচারা ট্রেন ফেল করেন। হেঁটে যেতে যেতে গাড়ি ছেড়ে যায়। যাবে না? অমন শরীর নিয়ে নড়াচড়াই যে মুশকিল। তা বাবা, আজ কেদারবাবুকে ট্রেন ধরিয়ে দিয়েছি।...বাবা খুশি হয়ে বললেন, কেমন করে বাবা? খোকা বলল, কেন—আমাদের বাঘাকে কেদারবাবুর দিকে লেলিয়ে দিয়েছিলুম!'...

বিলু হাসি লুকিয়ে বলল, 'কিস্যু হল না।'

শেখর বলল, 'তাহলে লাস্ট অ্যাটেমপ্ট! এক সময় উত্তরবঙ্গে আমার মামাবাড়ি বেড়াতে গেছি। হঠাৎ সকালবেলা পাশের ঘরে বিকট চিৎকার শুনলুম মামার।...টান, টান,...নামা, নামা, নামা...তোল তোল তোল,...ঘোরা ঘোরা ঘোরা ..মোচড় দে . মোচড় দে.. মোচড় দে...ব্যাপার কী? আলমারি সরানো হচ্ছে নাকি? উঁকি মেরে দেখি—ও হরি, মামা ছেলেকে 'ক' লেখা শেখাচ্ছেন।'

এইবার বিলু হাসতে হাসতে দুটো হাতে শেখরের জামা আঁকড়ে প্রায় বুকে মাথা ঘষে দিল। জামার বোতামের কাছটা ফরফর করে ছিঁড়ে গেল চাপে।

শেখর ওর দুকাঁধে হাত রেখে সোজা করে দিল। জামার ছেঁড়া জায়গাটা দেখে বলল, 'কেউ জিজ্ঞেস করলে এখন কী বলব, বউদি?'

বিলু হাসি থামিয়ে ছেঁড়াটা দেখে উঠে দাঁড়াল...'খুলে ফেলো। এক্ষুনি রিপু করে দিচ্ছি।'

'থাক। ছেড়ে দিন।'

'উঁহু। খোলো।' বলে বিলু জোর করে ওকে জামা খুলতে বাধ্য করল। তারপর টেবিলের ড্রয়ারথেকে সূচসুতোর কৌটো বের করে শেলাইতে ব্যস্ত হল। খুব নিপুণ গৃহিণীর ভঙ্গিতে দাঁতে সুতো কেটে সে হাসিমুখে একবার তাকাল শেখরের দিকে।

আলো ঘরে উজ্জ্বল। শেখরের কমলা-রঙের বলিষ্ঠ শরীরটা ঘরের পরিবেশকে কী একটা উত্তেজনা দিচ্ছিল, ঘরটা যেন উসখুস করতে থাকল। বিলু বলল, 'সেলাই একসময় পারতুমই না—এখন অভ্যাসে শিখে গেছি। চিকনের প্যান্ট তো সবসময় সেলাইয়ের কাছে কেটে যায়।...'শেখর, তুমি স্কুটার কিনবে বলেছিলে যে।'

'পিতৃদেবের ইচ্ছে।'

'আজকাল স্কুটারের পিছনে বউকে চাপিয়ে নিয়ে যায়। হাসি পায় না শেখর?'

'আপনাদের গাড়ি আসছে কবে?'

বিলু হাসল।—'আর আসছে না।'

'কেন, কেন?'

'সায়েব ফিরে এসে যখন শুনবে, এ বউ বাসি-বউ তখন...' বিলু খিলখিল করে হেসে উঠল।

'যাঃ! হাসানদা ও নিয়ে মাথা ঘামাবেন না।'

'শেখর, ধরো—তুমি যদি টুকুনের বাবা হতে, কী করতে ভেবেছ?'

'আমি কী করতুম? কিছু না। হাসতুম।'

'ভাল করে ভেবে দেখে বল।'

একটু ভেবে নিয়ে শেখর বলল, 'হয়ত প্রথমে একটু খারাপ লাগত। তারপর এড়িয়ে যেতুম। কারণ চিকন ঝুমঝুমি টুকুন—এ সংসারটা—এসব তো একটা মস্তো হিমালয়ের চূড়ো। একটা অতীত ঘটনার ঝড়ে এ পাহাড় ওড়ানো যায় না। যায় কি বউদি?'

'উপমাটা যেন ঠিক হল না তোমার।'

'কিছু যায়-আসে না তাতে!'

দাঁতে সূচ নিয়ে বিলু একটু চুপ করে থেকে বলল, 'মেয়েদের একটা ইনটুইশান থাকে। বুঝতে পারছি, সামনে ভীষণ একটা বিপদ আসছে। আমি কী করব শেখর?'

শেখর গিয়ে তার পাশে বসল।...'আপনি হাসানদাকে সব বুঝিয়ে বলবেন।'

'বলব। হয়ত—সত্যি বলেছ অতীতের ঝড়ে বর্তমানের এ পাহাড় ধ্বসে যাবে না। কিন্তু আমাকে টুকুনের বাবা তো আর আগের মত ভালবাসতে পারবে না। অবিশ্বাস এসে সামনে দাঁড়াবে। শেখর, ইমেজ নিয়েই তো যত কাণ্ড। ইমেজ ভেঙে গেলে যে কী হয় আমি জানি। ডক্টর হাসানের সংসার অবিকৃত থেকে যাবে, তার বউ থেকে যাবে বউর ভূমিকায়—অথচ একটা কিছু নষ্ট হয়ে যাবে, যা এতদিন ছিল বলে একটু সম্পূর্ণতা ছিল। শেখর, তুমি টের পাচ্ছ না যে আমি কত দূরে সরে যাব ওর কাছ থেকে, নিছক একটা দরকারী যন্ত্রের হাতলের মত। আমি স্বামীর ভালবাসা হারাব। আমি...'

'আপনি বড্ড এমোশনাল মেয়ে, বউদি।'

'আচ্ছা শেখর?'

'বলুন।'

'তোমার চোখে তো আমার ইমেজ গেছে। তুমি জেনে গেছ সব। তোমার কী রকম লাগছে আমাকে? কোনরকম বাধো বাধো ঠেকছে না?'

শেখর হাসতে লাগল।...'মোটেও না। আমি কিছু ভাবি নি। সব ঠিক হ্যায়।'...বলে সে বিছানায় থাপ্পড় দিল।..হল...? জামা দিন।'

'শেখর, তোমার বাড়িতে নিশ্চয় নানাকথা বলাবলি হয়েছে?'

'তেমন কিছু হয় নি। হলে আপনি টের পেতেন না? দিদি এল কতবার, মঞ্জরী-সঞ্চিতা এল। কিছু টের পেলেন? মা ওসব ব্যাপারে ভীষণ সতর্ক। বারণ করে দিয়েছে সবাইকে।'

'কিন্তু তোমার মা কাল থেকে একবারও আসেন নি। আমিও লজ্জায় যেতে পারছিনে।'

'আরে মা কাল পাইকপাড়া থেকে ফিরে অসুস্থ। হাঁফানিটা বেড়ে গেছে হঠাৎ। বলেনি কেউ?'

'না তো।'...বিলু জামাটা ছুঁড়ে দিয়ে হন্তদন্ত হয়ে উঠল। কৌটোয় সূচসুতো রেখে বলল, 'চল—যাই একবার।'...

## ৬

সকালের ডাকে হাসানের এক্সপ্রেস চিঠি এল। পোস্টকার্ড। অল্প কয়েকটা বাক্য। চিকন একটানে পড়ে মায়ের দিকে ছুঁড়ে দিল। হয়ত একটা চমৎকার চিঠি আশা করেছিল।

মেঝেয় পড়েছিল, কুড়িয়ে নিল বিলু।...মিছেমিছি হয়রানি। ওড়িশায় জোর বর্ষা নেমেছে। এক্সক্যাভেশন বন্ধ। শিগগির ফিরছি। তোমরা সাবধানে থেক।

ওড়িশার আকাশের মেঘ থেকে একটা বজ্রবিদ্যুতের ছটা কোলকাতার আকাশে এসে খুরশিদ ম্যানসনের ছাদ ভেদ করে বিলুর বুকের ভিতরটা চিকমিকিয়ে দিল।

সে দ্রুত ফোনগাইড বের করে প্রতিভা হোটেলের নাম্বার খুঁজল। তারপর সাবধানে রিঙ করল। এনগেজড। আবার রিঙ করল। এনগেজড। অস্থির হয়ে আবার নাম্বারটা খুঁজে লিখে নিল খবরের কাগজের মাথায়। রিঙ করল। এনগেজড।

আরো মিনিট পাঁচেক ব্যর্থ চেষ্টার পর সে উঠল। শাড়ি বদলে মুখটা সামান্য ঠিক ঠাক করে নিয়ে কিচেনে গেল। 'রেখা, আমি আসছি। ও কী রে! এখুনি এত সকালে ভাত চাপালি কেন? ওরা তো আজও স্কুলে যাবে না বলছে!'

চিকন পিছন থেকে বলল, 'যাব বলেছি। ছুটির টাস্ক দেখিয়ে দিচ্ছে না? তুমি যেখানে যাচ্ছে যাও না। ওকে নিয়ে পড়লে কেন?'

চিকনের কি মাকে অসহ্য লাগছে আজকাল? এমন ব্যবহার তো আগে করত না। ভাল করে কথাও বলতে চায় না যেন। কেন এমন করে সে?

বিলু টুকুনের গালে চুমু খেয়ে বলল, 'ঝুমঝুমি, ভাইকে দেখিস।'

ঝুমঝুমি এসে বলল, 'তুমি কোথায় চললে? বাবা যে-কোন সময় এসে যাবেন যে। আমরা স্কুলে যাব।'

বিলু মিষ্টি হেসে বলল, 'একবার ব্যাঙ্কে যাব। বেশি দেরি হবে না রে!'

চিকন বলল, 'আজ সকালেই তো একশো টাকার নোট ভাঙিয়ে আনলুম। রেখা, ক টাকার বাজার এনেছিস রে?'

অদ্ভুত ছেলে তো! বিলুর ইচ্ছে করল ঠাস করে গালে একটা চড় মারে! কিন্তু মনটা ভিতরে অন্যরকম—তোলপাড়। চড় মেরে বসার জন্যেও যেটুকু লক্ষ্য দরকার, তাও দিতে পারছে না। তাই কোন জবাব না দিয়ে বেরিয়ে গেল। যেতে যেতে শুনল, পিছনে ঝুমঝুমি বলছে, 'কেন তুই মায়ের মুখের ওপর মুখ দিস্ রে বাঁদর? ভারি আমার কত্তাবাবা সেজে গেছেন। দাদুর মত চশমা পরবি, চশমা?'

'ঝুমি তোর খুব বাড় হয়েছে। দাঁড়া, বাবু আসুন।'

ঝুমঝুমির গায়ের জোরে চিকন এঁটে ওঠে না। ঝুমঝুমি হয়ত এবার মেরেই বসবে। সিঁড়িতে পা রেখে বিলুর মনে হল, তাই মারুক। পেকে লাল হয়ে গেছে এরি মধ্যে।

শেখরদের ফ্ল্যাটের দরজায় একটু দাঁড়াল। শেখরের এখন থাকার কথা। ডেকে নেবে সঙ্গে? পরে ভাবল—না। অসুবিধে হতে পারে। সাজ্জাদকে একা পাওয়া দরকার।

রাস্তায় নেমে কিছুক্ষণ দাঁড়িয়ে থাকতে থাকতে ট্যাকসি পেয়ে গেল। বিলু উঠে বলল, 'শেয়ালদা—প্রতিভা হোটেল।' ট্যাক্সিওয়ালা হয়ত বিলুর কণ্ঠস্বরে গতির বিপুল চাপ লক্ষ্য করেছিল, খুব স্পীডে চালাল গাড়িটা।

বিলু মনে মনে ঈশ্বরকে একটা প্রার্থনা করছিল। সব ভালোয়-ভালোয় চুকে গেলে ফিরে এসে চিকন সম্পর্কে সিদ্ধান্ত নেবে। পেটের ছেলে—কথা রাখবে না মায়ের? হুঁ—আর একটু বেশি বয়সের ছেলে হলে ভাবনা ছিল না। কিন্তু ওর এই এগারো বছর বয়সটা ভারি গোলমেলে সময়। হঠাৎ বিলুর মাথায় কী ভেসে এল অস্পষ্ট মৃদু আভাষমাত্র, অথচ ওতেই সে শিউরে উঠল। কী ভাবছিল সে? স্কুলে যাবার পথে চিকনের একটা অ্যাকসিডেন্ট? তাই কি?

বিলু, কী ভাবছিলি তুই? বিলু, তুই মা।...হু হু করে শব্দহীন কান্নায় ভেসে গেল বিলু। মুখ নামাল—যাতে ট্যাক্সি ড্রাইভারটা দেখতে না পায়।

এখন প্রায় আটটা। রাস্তা কিছু ফাঁকা। অনেক দোকানপাট খোলেই নি। মোড় ঘুরে কিছুদূর গিয়ে গাড়ি প্রতিভা হোটেলের সামনে থেমে গেল। ব্যাগ খুলে ভাড়া বের করতে গিয়ে সে নিজের এ্যাকাউন্টের চেক বইটা আছে নাকি দেখে নিল। ঝুমঝুমির বিয়ের জন্য স্ত্রীর নামে টাকা জমাচ্ছে হাসান।

হোটেলের সামনে দাঁড়িয়ে একটু ইতস্তত করল বিলু। তারপর সোজা ঢুকে গেল। বেশ বড় হোটেল। পরিচ্ছন্ন সুন্দর। কাউন্টারে গিয়ে জিগ্যেস করল, 'তের নম্বর রুম কোন ফ্লোরে?'

'সেকেন্ড।'

লোকটা কিছু জিজ্ঞেস করল না দেখে আশ্বস্ত হল বিলু। তিনতলায় উঠে ফাঁকা করিডোরে নম্বর দেখতে দেখতে সে এগোল। তের নম্বর একবার শেষ দিকে। দরজায় নক করল সে। বুক কাঁপতে থাকল। পা দুটো ভারি হয়ে গেল। মনে হল, বিপদ যেন সামনে ওৎ পেতে আছে। কিন্তু আর তো সরে আসা যায় না। দরজা খুলে যাচ্ছে। সাজ্জাদ খালি গায়ে একটা লুঙ্গি পরে আছে। অবাক দেখাল ওকে।...'বিলু! এস, এস। আমি ভাবতেই পারিনি—ইস্!'

বিলু ঘরে ঢুকে সিঙ্গেল খাটের পাশে চেয়ারটায় বসে পড়ল।

সাজ্জাদ বলল, 'কী খাবে বল?'

'থাক। অতিথি সৎকার পরে করবে। যে জন্যে এলুম, শোন।'

সাজ্জাদ একটু তফাতে বিছানায় বসল।

'বল।'

'ও আজকাল-ই ফিরছে। চিঠি এসেছে এইমাত্র।'

'বেশ তো।'

'বেশ তো কী বলছ? তুমি কথা দিয়েছ—'

সাজ্জাদ হাত তুলে বলল, 'সবুর বিলু, সবুর। হচ্ছে। আমার মনটা ভরিয়ে দিয়েছ বিলু। অপূর্ব তোমার আসা! রিয়েলি, আমি ভীষণ বিচলিত বোধ করছি। দাঁড়াও, একটা সিগ্রেট খেয়ে নিই। আনন্দ হবে—তুমি তো জানোই, আমি কত সিগ্রেট খেয়ে ফেলি।'...বলে সে বালিশের নিচে থেকে সিগ্রেটের প্যাকেট বের করতে ব্যস্ত হল।

বিলু ওকে খুঁটিয়ে দেখছিল। ওর হাত কাঁপছে দেখল। ভীষণ উত্তেজিত হয়ে পড়েছে লোকটা। এখন বয়স কত হল? হয়ত ছত্রিশ-টত্রিশ হবে! এরই মধ্যে কিছু চুল পেকে গেছে। হাতের দু-চারটে লোমও পেকেছে, সম্ভবত অ্যালকহলিক রিঅ্যাকশন। মদ খাওয়া অভ্যেস ছিল। এখনও নিশ্চয় খায়। পাঁজরের হাড়গুলো স্পষ্ট দেখা যাচ্ছে। বার বছর আগে মোটামুটি বেশ স্বাস্থ্যবান ছিল এই লোকটা। সামান্য গোঁফ থাকত তখন। এখন পুরোটা চেঁছে রাখে। কানের পিছনে সাবানের ফেনা লেগে রয়েছে।

সাজ্জাদ সিগ্রেট ধরিয়ে বলল, 'সারারাত ঘুম হয়নি আজ। ইনসমনিয়া তো বরাবর ছিল—জান। কাল হল কী, একবারও চোখ বোজা গেল না। তার ওপর পাশে কোথায় বিয়ে না কী—রাত তিনটে থেকে মাইক জুড়ে দিল। তুমি কিছু খাও বিলু। নিচে রেস্তোঁরা আছে। যা হোক কিছু। কাল পার্ক স্ট্রিটের চীনা রেস্তোঁরায় গেলুম। দেখলুম, অনেক অদলবদল হয়েছে। সেই ক্র্যাব খাওয়ার কথা মনে পড়ছে?'

বিলু হঠাৎ বলল, 'বিয়ে করনি কেন?'

'সে অবশ্য তোমাব বিরহের দরুন নয়।' হাসতে লাগল সাজ্জাদ। 'কোন হতভাগিনীকে এনে কষ্ট দেব? কোন ফিক্সড ইনকাম নেই। বিয়ে করলেই তো ছেলেপুলে ঠেকানো যাবে না, তখন?'

'ইনকাম নেই তো হোটেল খরচ কোথায় পাচ্ছ?'

সাজ্জাদ হাসল। 'জুয়ো খেলি। তাছাড়া কী করব?'

'তুমি যদি সৎপথে থেকে ব্যবসা-ট্যাবসা কর, কিছু টাকা দিতে পারি।'

'তোমার দয়া বিলু।'

'না—ঠাট্টা করিনি। সত্যি দিতে চাই।'

'করুণাময়ী শামীম-আরা বেগম! তার বদলে নিশ্চয় আমাকে সেই প্রেমপত্রগুলো দিতে হবে। তাই না?'

'তুমি আমাকে কেন ক্ষমা করতে পারছ না সাজ্জাদ?'

'ক্ষমা করার মানে তো সেই চিঠিগুলো ফেরত দেওয়া! তারপর কোলকাতা ছেড়ে বাইরে দূরে থাকা।' সাজ্জাদ ভুরু কুঁচকে মিটিমিটি হাসল।...'সব ভেবে দেখেছি সারাটা রাত।'

বিলু উদ্বিগ্নমুখে বলল, 'কী ঠিক করেছ?'

'কোন সিদ্ধান্তে পৌঁছতে পারিনি।'

'কিন্তু তুমি কাল পার্কে আমাকে কথা দিয়েছিলে!' বিলু অস্ফুট চিৎকার করল।

'তুমি ভয় পেয়ো না। চিঠি কারো হাতে পড়বে না। চিঠি আমার কাছেই থাকে। তবে যা কথা দিয়েছি রাখব। বার বছর ধরে রেখে আসিনি কি বিলু? তোমার স্বামীর কানে তুলেছি? বল!'

'আমি তো নিশ্চিন্ত থাকতে পারছি নে।'

'দেখ বিলু, চিঠি দিয়ে দেওয়াটা কোন ব্যাপার নয়। আমার মুখের কথাই তো তোমার স্বামীর কাছে যথেষ্ট। বুঝতে পারছ তো ব্যাপারটা? স্রেফ আমার মুখের কথা। যদি চ্যালেঞ্জ করে—ম্যারেজ রেজিস্ট্রারের খাতায় তার প্রমাণ রয়েছে।'

বিলু এটা ভাবেনি। সে শিউরে উঠল।

'তাই বলছি—আমার মুখের কথাই যথেষ্ট। আমি বলছি—মানে কথা দিচ্ছি—তোমার স্বামীর কানে কক্ষনো উঠবে না। তুমি এমন করে আমার ঘরে চলে এসেছ—আর আমি পাল্টা শত্রুতা করব, যত বদমাস হই—ও আমার ধাতে নেই।'

'চিঠিগুলো তুমি কী করবে? ওগুলো দিতে আপত্তি করছ কেন?'

'তুমি ভীষণ বোকামি করছ বিলু। আমি যদি একটা চিঠি রেখে বাকিগুলো দিই? তুমি তো জানতেও পারবে না।'

বিলু হাসল।...'পারব। আমার স্পষ্ট মনে আছে—মোটামুটি তিনটে চিঠি তোমাকে লিখেছিলুম। বিয়ের আগে দুটো, পরে একটা। শেষ চিঠিটা প্রেমপত্র ছিল না। তালাক চেয়ে লিখেছিলুম।'

সাজ্জাদ মুখ নিচু করে নিঃশব্দে সিগ্রেট টানতে থাকল।

'বল?'

সাজ্জাদ ঘুরে বসল।...'কত টাকা দেবে?'

'কত চাও? অবশ্য আমার খুব বেশি তো সাধ্য নেই।'

'সাধ্য অসাধ্য বুঝিনে। যদি স্রেফ বিজনেস টক হয়—সেদিকে আমি ভীষণ স্ট্রিকট, বিলু।'

'তিনটে চিঠির জন্যে আমার সম্বল—তিন হাজার টাকা দিতে পারি।'

সাজ্জাদ নিঃশব্দে হেসে বলল, 'আমি তিন লাখ চাই যে।'

বিলু মুখ নামিয়ে বলল, 'থাকলে তাই দিতুম।'

বাইরে থেকে ট্রামের বাসের চড়া শব্দ ভেসে এল। বাইরে দিনের গোলমাল বেড়ে যাচ্ছে। ঘরে দু মিনিট টানা নীরবতা। তারপর সাজ্জাদ কেমন জ্বলজ্বলে চোখে তাকাল।...'বিলু অত টাকা যখন নেই—তখন...'

তাকে থামতে দেখে বিলু চঞ্চল হয়ে উঠল, 'তখন কী?'

'তুমি—তোমার যা আছে, মানে যা খরচ হয়ে যায়নি, ফুরোয়নি—তাই দাও।'

বিলু নড়ে বসল।.. 'তার মানে?'

'মানে খুব সোজা।' সাজ্জাদ নির্বিকার মুখে বলল। 'তোমার দেহের সুখ বার বছর পরে কী আছে, দাও।'

'অসভ্য! নীচ! ইতর!'...বিলু ফুঁসে উঠল।

সাজ্জাদ দেয়ালের হুক থেকে একটা ফোলিওব্যাগ টেনে নিল। খুলে একটা মোড়কে বাঁধা কাগজ বের করল। সুতো ছিঁড়ে তিনটে বেরঙা পুরনো খাম বিলুর সামনে তুলে ধরল।...'লুক! দা প্রপার্টি। এবার ঠিক কর—কী করবে? তিন মিনিট সময় দিলুম।'

বিলু কেঁদে উঠল।...'তুমি এত নিষ্ঠুর সাজ্জাদ!'

'তুমিও কি কম নিষ্ঠুর, বিলু!'

বিলু দু-হাতে মুখ ঢাকল। তার পিঠ কাঁপতে থাকল। খোঁপা ভেঙে কাঁধে নেমে এল চুলের স্তবক। ঘর শিরশির করে উঠল—চাপা ঝাঁঝাল সুগন্ধের উত্তেজনায়।

সাজ্জাদ বলল, 'লুক! এক হাতে দেব—অন্য হাতে নেব। ব্যস।'...

কতক্ষণ পরে নিজেকে সামলে নিয়ে বিলু তাকাল। খুব উজ্জ্বল দৃষ্টি—হিংস্র। তার নাসারন্ধ্র কাঁপছে। দাঁত চেপে বসেছে নিচের ঠোঁট। তারপর অস্ফুট স্বরে সে বলল, 'এস—দাও।'

সাজ্জাদ তাকাল—তার মুখের দিকে নয়, দেহের দিকে। তারপর খাম তিনটে ওর হাতে গুঁজে দিল। বিলু ক্ষিপ্রহাতে সেগুলো ব্যাগে ভরে ফেলল।

সাজ্জাদ ওর দু কাঁধে থাবা মারল যেন। টেনে তুলল চেয়ার থেকে। ঠেলে বিছানায় ফেলে দিল। তারপর পাশে বসে আবার ওর দুটো কাঁধে হাত রেখে মুখে কিম্বা বুকে কী যেন দেখতে থাকল। বিলু চোখ বুজে মুখটা কাত করেছে। একটু একটু হাঁফাচ্ছে। ঘরভরা ঘামের গন্ধ। সাজ্জাদ হঠাৎ মুখে একদলা থুথু ছুঁড়ে দিল—'থুঃ থুঃ!'

তারপর উঠে দাঁড়িয়ে বলল, 'চলে যা, চলে যা এখান থেকে! বেশ্যা, ডাইনি, হোর! গেট আউট ফ্রম মাই রুম! গেট আউট!'

বিলুর হাত ধরে টেনে বিছানা থেকে তুলে দাঁড় করিয়ে দিল সে। আবার চেঁচিয়ে উঠল—'বেরিয়ে যা এক্ষুনি! গেট আউট ছেনাল কুত্তিন কাঁহেকো!'

বিলু মুখটা মুছেই দরজা খুলে বেরোল। পিছনে দরজাটা সশব্দে বন্ধ হয়ে গেল।...

সময় হু হু করে চলে যাচ্ছে। বিলুর চোখ ঘড়ির কাঁটার দিকে। পরে বুঝতে পারে, সময় ওখানে নেই। সময় যেন বাইরে—আকাশে সূর্যে। সূর্য কয়েক টুকরো মেঘ পেরিয়ে দক্ষিণ পশ্চিমের একলা কালো চিমনি এড়িয়ে ললিতাভবনের পাম গাছগুলো মাড়িয়ে, হাউসিং এস্টেটের স্কাইক্রাপার ডিঙিয়ে পালিয়ে যাচ্ছে। হুগলী নদীর ওপারটা জ্বালাতে জ্বালাতে সূর্য সুসময় নিয়ে পালাচ্ছে।

আবার টের পায়, সময় বাইরে নয়—তার ঘরে ও তার ঘরকন্নায়। আর তার নিজের মধ্যেও সময়ের থাবা। যত সময়কে ওতপ্রোত দেখে সে, তত ভয় পেয়ে যায়।

দূর ঢেনকানলে যে গাড়ি সান্টিং ইয়ার্ডে কামরায় কামরায় জোড়া হচ্ছে—সেই বিশাল ধূসর এঞ্জিনটা স্পষ্ট দেখতে পায় বিলু। কামরাগুলো ঝাড়পোঁছ করছে সুইপার স্টাফ। যে নেভিব্লু উর্দিপরা ড্রাইভার আর ফায়ারম্যানরা গাড়িটা নিয়ে আসবে তারা এখন গল্পগুজব করছে। ঢেনকানল থেকে গাড়ি আসবে বলে হাওড়া স্টেশনও তৈরি হচ্ছে। যে ট্যাক্সিওয়ালা হাসানকে বয়ে আনবে সেও পাম্পিং স্টেশনে ট্যাক্সি ঢুকিয়ে তেল নিচ্ছে। ডাঃ হাসান আলি খুরশিদ ম্যানসনে ফিরে আসবে তার জন্যে এইসব ব্যাপক তোড়জোর চলেছে। মোটামুটি কয়েকশো লোক এই ব্যাপারটার সঙ্গে জড়িয়ে পড়েছে টের পায় বিলু। সেই কয়েকশো লোক—নানান পেশা ও নানান জায়গায় তাদের বসবাস, বিলুকে একটা দুর্ঘটনায় পৌঁছে দেবার জন্যে সাজোসাজো রব তুলছে।

বিলু খুব অসহায় বোধ করল। বস্তুত এসবই যেন সময়ের ষড়যন্ত্র বিলুকে ঘিরে। তার কিছু করার নেই। দুঃসময় ওরা আনতে বদ্ধপরিকর—ওই কয়েকশো লোক। এবং এখন তাহলে যা চলে যাচ্ছে তা সুসময়। এখন সে নিরাপদ। তারপর আসছে বিপদ।

কিছু একটা করে ফেলতে হয়। খুব জোর আর দ্রুত সাবান ঘষে জলে কিছু ডেটল ফেলে সে স্নান করে নিল। গায়ের ঘিনঘিনে ভাবটা কমে গেল। গালে সাজ্জাদের থু থু পড়েছিল, ঘষার চোটে সেখানটা লাল হয়ে গেছে। তাড়াতাড়ি খানিকটা হালকা প্রসাধন সেরে নিল।

চিকন ঝুমঝুমি স্কুলে। কয়েকগ্রাস খেতে চেষ্টা করল, পারল না। বমিভাবটা বাড়ছে। একটা ট্যাবলেট খেল। খুব ক্লান্তি লাগছে। ঘুম পাচ্ছে। কিন্তু শুলে যে চলবে না। এক্ষুনি বেরোতে হবে।

হোটেল থেকে ফিরেই শেখরকে আসতে বলেছিল—ঠিক বারোটার মধ্যে। বারোটা বাজতে দু মিনিট বাকি তখন শেখর এল।...'কী ব্যাপার? দুপুরে কোথায় বেরোবেন?'

'চল। কিছু জরুরি কাজ আছে।'

'কিন্তু বেরোবেন তা তো বলেনি রেখা। বলেছিল, ডেকেছেন।'

বিলু ওর পোশাক দেখে নিয়ে বলল, 'আর সাজতে নেই। বেশ অ্যাংগ্রি ইয়ংম্যান দেখাচ্ছে। চল যাই।'

'কী মুশকিল! স্নান দাড়িকামানো...' শেখর চিবুক ঘষতে থাকল।

বিলু ওর হাতে টেনে বলল, 'তর্ক করে না। চল কোথাও খাইয়ে দেব। সময় কম।' তারপর গগলস পরল চোখে।

দুজনে বেরল। কিছুক্ষণের মধ্যেই ট্যাক্সি পাওয়া গেল। বিলু চাপা গলায় বলল'মেটিয়াবুরুজ।' ট্যাক্সি ড্রাইভার একবার ঘুরে দুজনকে দেখে নিয়ে স্টার্ট দিল।

শেখর বলল, 'হঠাৎ মেটিয়াবুরুজে কী ব্যাপার?'

বিলু হাসল।...'সব ব্যাপার তোমার জানা চাই-ই। আগে তো এমন করতে না—চুপচাপ ফলো করতে।'

'ঠিক আছে।'

বিলু বলল, 'কাজ না হওয়া অব্দি কিন্তু তোমাকে খাওয়ানো যাচ্ছে না। খিদে সইতে পারবে তো?'

'হুঁ-উ।'

বিলু একটু চুপ করে থেকে হঠাৎ চাপা হাসল। 'কোথায় যাচ্ছি জান? ম্যারেজ রেজিস্ট্রারের অফিসে।'

শেখর চোখ বড় করে বলল, 'সে কী! কার বিয়ে?'

'আমার।'

'আপনার বিয়ে?'

'হুঁ—আমার নয় তো কার?'

'কার সঙ্গে বিয়ে?'

কথাগুলো ঝটপট হচ্ছিল। বিলু ওর একটা হাত নিয়ে খেলতে-খেলতে বলল, 'তোমার কী মনে হচ্ছে? কার সঙ্গে আমার বিয়ে হওয়া উচিত?'

শেখর এবার হেসে ফেলল 'না—আমার সঙ্গে নিশ্চয় নয় তা তো বোঝাই যায়।'

'কিন্তু ম্যারেজ রেজিস্ট্রার আবার এক ভদ্রমহিলা—সম্ভবত বুড়ি। দুজনকে দেখলেই ভাববেন, এইরে, খেয়েছে! এই ধিঙ্গি আধ-বুড়ো মেয়েটা এমন সুন্দর ছেলেটার মুণ্ডু খাবার লিগাল পারমিট চাইতে এসেছে!'

শেখর একটু আড়ষ্ট হল মুহূর্তে। পরক্ষণে হাসি দিয়ে কাটাল।

বিলু বলল, 'শেখর—তা যদি সত্যি হত, তুমি ব্যাপারটা ভাব তো!'

'ভাবলুম।'

'কী মনে হল?'

'হ্যাঁ—এমন তো হতেই পারত। কত হচ্ছে।'

'তোমার রোমাঞ্চ হল না, শেখর?'

শেখর 'যান' বলে চিবুক জানলার ফ্রেমে রাখল। রবীন্দ্রসদন—ভিকটোরিয়া হু হু করে ছাড়িয়ে গেল গাড়ি।

'মাথা সরিয়ে রাখো।'...বলে বিলু একটু চুপ করে থাকার পর বলল, 'আমার কিন্তু রোমাঞ্চ হয়। আবার নতুন করে জীবনটা শুরু করে দেওয়া যায়। কোন পিছুটান নেই, সামনেটা ক্লীন, স্বচ্ছ। এতদিনের সব অভিজ্ঞতা কাজে লাগাই তাহলে। আঃ!'

শেখর ঘুরে বলল, 'কী হল?'

'কিছু না।'...গগলসের ভিতর একটু ভিজেভাব—পাপড়ি চটপট করছে। গগলস খুলে রুমালে চোখ আর কাচ মুছল বিলু।...'এটা রেসের মাঠ না? একসময় শনিবারে শনিবারে এসে ঘোড়দৌড় দেখতুম।'

'রেস খেলতেন না তো?'

'একজন চেনা লোক খেলত—তার সঙ্গে আসতুম। বার দু-তিন এসেছিলুম যেন।'

'বউদি!'

'হুঁ, শেখর?'

'ম্যারেজ রেজিস্ট্রার দিয়ে কী হবে!'...বলে শেখর বিলুর সিঁথির দিকে তাকাল।..'আরে! আজ আপনি সিঁদুর পরেন নি যে?'

বিলু হাসল। 'অমনি ভয় ধরে গেল? শেখর আমি এখন খাঁটি শামীম-আরা বেগম। ডটার অফ লেট সৈয়দ শাহেদুল ইসলাম অফ এগারোর দুই রহিম বকস লেন। মেটেবুরুজ।'

শেখর রাস্তা আর লোকজন দেখতে লাগল। বিলুবউদি মাঝেমাঝে স্বচ্ছ পর্দার আড়াল থেকে রহস্যময়ীর মত কথা বলে, যেন দূর থেকে কণ্ঠস্বর ভেসে আসে। আবেগ থাকে, কাঁপন থাকে থরোথরো—বিলুবউদি তখন দূরের মানুষ। এখন সেই রকম।

..তারপর আর কোন কথা নেই। মেটেবুরুজ এসে গেল কতক্ষণ পরে। এক জায়গায় বিলু বলে উঠল, 'রোখো, রোখো!' গাড়ি দাঁড়াল। মিটার দেখে পয়সা গুনে দিয়ে বিলু আর শেখর নামল। ট্যাকসি ড্রাইভারটি বুড়ো মানুষ। হঠাৎ ফ্যাচ করে হেসে গোঁফ মুছে বলল, 'কুছ বখশিস তো দেনা চাহিয়ে ম্যাডম!'

শেখর শুনতে পেয়ে বলল, 'কাহে সর্দারজী?'

বুড়ো সর্দারজী হাসতে হাসতে হাত নাড়ল। 'যাইয়ে, যাইয়ে!'...তারপর বোঁও করে চলে গেল। পেট্রোলের কড়া গন্ধে নাক জ্বালিয়ে দিয়ে গেল।

বিলু বলল, 'বখশিস চাচ্ছিল নাকি?'

'হ্যাঁ। সব কানখাড়া করে শুনছিল ব্যাটা।' শেখর হাসতে লাগল। 'ভেবেছে বিয়ে করতে যাচ্ছি।'

বিলু হাসল না। শুধু বলল, 'লোকটার সেন্স অফ হিউমার আছে। এস।'

দুজনে একটা গলিতে ঢুকল। কিছুটা যাবার পর মোটামুটি একটা চওড়া রাস্তা পড়ল—চারপাশে বস্তী। রাস্তাময় লোক। ছোটখাটো কারখানা। ট্রাক, টায়ার, লোহালক্কড়। আবার একটা বড় গলি। দর্জি এলাকা। কিছুদূর গিয়ে আরেকটা রাস্তায় পড়ল। একটু দাঁড়িয়ে বিলু বলল, 'চিনতে পারছিনে। ভারি মুশকিল হল তো!'

শেখর বলল, 'কাকেও জিজ্ঞেস করে নিন না।'

বিলু জিভ কেটে বলল, 'যাঃ! তুমিই লজ্জায় পড়ে যাবে। এতবড় ধিঙ্গি মেয়ে এনেছ সঙ্গে!'

শেখর পা বাড়িয়ে বলল, 'কাজ নিয়ে কথা। লজ্জার কিছু নেই।'

বিলু চারিদিকে তাকাচ্ছিল। অস্ফুট বলল, 'একটা কী গাছ ছিল—পাশে গলি, গলিতে সিঁড়ির দরজা—দোতলায় সাইনবোর্ড। আশ্চর্য তো, কোন গাছ নেই!'

'প্রতিদিন বদলে যাচ্ছে কোলকাতা।'...শেখর বলল।...'আচ্ছা, নিচে কী দোকান ছিল মনে আছে?'

'আছে! ওষুধের দোকান। এদিক থেকে যেতে বাঁহাতি পড়বে।'

'চলুন—খুঁজে দেখি।'

কিন্তু কোন ওষুধের দোকান খুঁজে পাওয়া গেল না। সব দোকান ডান দিকে। এই যেন নিয়ম। যেটা খোঁজে, সেটাই মেলে না। যেদিকের বাসে যাবে বলে দাঁড়িয়ে আছে—তার উল্টোদিকের বাসই আসে

ক্রমাগত। রাস্তার শেষপ্রান্ত অব্দি দেখে ফিরল দুজনে। শেখর বলল, 'আপনার রাস্তা ভুল হচ্ছে না তো?'

মোটেও না।'

'দেখবেন—রাস্তার নামও বদলায়।'

'কিন্তু এই তো ইউসুফ দেওয়ান রোড।'

'তাহলে বদলায়নি। চলুন এবার উল্টোদিকের শেষ অব্দি যাই।'...চলতে চলতে আবার বলল শেখর, 'আচ্ছা ম্যারেজ রেজিস্ট্রারের অফিসও তো ঠিকানা বদলাতে পারে!'

'হ্যাঁ—তা পারে বই কি।'

শেখর একটু ভেবে বলল, 'ফোন গাইডে মিলবে না?'

বিলু চিন্তিত মুখে বলল, 'দেখে এসেছি। খুঁজে পাইনি।'

'ম্যারেজ রেজিস্ট্রারের নাম মনে আছে?'

'হ্যাঁ। বেগম আসিয়া কামাল।'

শেখর হাসল। 'সব মুখস্ত আছে —আর ঠিকানাটা নেই?'

বিলু রুমাল স্পঞ্জ করল মুখে। ভীষণ ঘেমেছে। ওকে ক্লান্ত আর বিপন্ন দেখাচ্ছে। শেখর বিরক্ত হতে গিয়ে একবার তাকাল। তখন একটু কষ্ট পেল মনে।...'আসুন—নিশ্চয় খুঁজে বের ক'রে ফেলব।'

এ এমন ব্যাপার যে কাকেও জিজ্ঞেস করতে বাধছে। রাস্তার লোকেরা তাকাচ্ছে। উজ্জ্বল রোদে দুটো ঝকঝকে মানুষ—এ পরিবেশে একটু বিশিষ্ট। সবারই চোখ পড়ে যায়। অন্তত বিলুর ওপর তো পড়েই।

রাস্তাটা আবার শেষ হল। ওদিকে আরও বড় রাস্তা—সামনে বিরাট কারখানার পাঁচিল। বড় রাস্তায় কিছু গাছ আছে। একটা বটগাছের ছায়ায় দাঁড়িয়ে বিলু করুণ হাসল।...'দেখ তো কী কাণ্ড! লোকে টাকা পায় না। আর আমি এতগুলো টাকা নিয়ে একজনকে দেবার জন্য ঘুরে হন্যে হচ্ছি। সে জানেও না।'

'টাকা দেবেন? কেন?'

'ঘুষ। টাকা নয়।'

'সে কী! জানেন তো ঘুষ দেওয়াও একটা ক্রাইম!'

'হ্যাঁ—আজ আমি ক্রিমিন্যাল।'

'ঘুষ দেবেন কেন?'

'বারো বছর আগের একটা বিয়ের রেকর্ড নষ্ট করতে চাই।'

শেখর এতক্ষণে বুঝল।...'তাই বলুন! আমি তো তখন থেকে আকাশপাতাল হাতড়াচ্ছি। কিছু বুঝতে পারছিনে।'

বিলু ভ্রূভঙ্গী করে বলল, 'তুমি বোঝ সবই—তবে দেরিতে।'

শেখর কিছু ভাবল। তারপর বলল, 'এক কাজ করা যাক। আপনি এখানে অপেক্ষা করুন। আমি একা গিয়ে কাকেও জিজ্ঞেস করলে লজ্জা কী? আমার কোন ব্যাপারেই লজ্জাটজ্জা নেই। প্র্যাকটিকাল আমি সবসময়।'

বিলু কী বলতে গিয়ে ঠোঁট ফাঁক করল, বলল না।

শেখর বলল, 'ঠিক এখানটায় থাকবেন কিন্তু। বড্ড রোদ। ছায়া আছে এখানে।' তারপর হনহন করে চলে গেল।

বিলু মনে মনে আবার ঈশ্বরকে আবেদন-নিবেদন সুরু করল। তারপর পীরআউলিয়াদের শরণাপন্ন হল। মানত কামনা করল। তাতেও মনের খুঁতখুতোমি গেল না। তখন, শেখরের মা যে সাধুবাবার কথায় দিনরাত পঞ্চমুখ, সেই অলৌকিক শক্তিধর সাধু—যাঁর দেহ থেকে ঘামের বদলে বিভূতি ঝরে, তার বাঁধানো ফটোটা স্মরণ করে কাতরভাবে বলল, 'আমি মুসলিম মেয়ে—কিন্তু তোমাদের কাছে সব মানুষই ঈশ্বরের অনুগৃহীত—সবাই অমৃতের সন্তান!' বিলু দেখল, আবার তার গগলস ছপছপ করছে।

অদূরে নাপিতের সামনে বগলে তুলে যে খ্যাঁদানেকো লোকটা বসে রয়েছে, সে তার দিকে আড়চোখে তাকাচ্ছে। আর নাপিতও ক্ষুরে শান দিতে দিতে তাকে অশ্লীল চোখে দেখল, তারপর হাঁটুর নিচে ক্ষুরটা বার-দুই ঘষে বগলের দিকে তাকাল। একটা রাস্তার ছেলে বিলুর কাছে এগিয়ে এসে হাত বাড়াল। বিলু দুটো দশ পয়সা দিল। তবু সে দাঁড়িয়ে রইল। বটগাছটা স্থির। পাতা কাঁপে না। বাতাস বন্ধ। আজও কি বৃষ্টি হবে না? ধুলো উড়িয়ে চলে গেল একটা খালি ট্রাক। নেড়ি কুত্তাটা দৌড়ে এদিকে এসে প্রাণ বাঁচাল। বিলু টের পেল, আকাশভরা বৃষ্টির মত ঝরঝর করে কাঁদতে পারলে ভাল হত। সে মুখ ঘুরিয়ে গগলস খুলে দ্রুত চোখ মুছে নিল। বুকের ভিতরটা হু হু করছে এত।...

শেখর আসছে না। এত দেরি হচ্ছে কেন ওর? প্রায় দুটো বেজে এল।

মঞ্জরীদের কাছ থেকে কোন ভয় নেই। শেখরের মা প্রতিশ্রুতি দিয়েছেন। বলেছেন, 'তুমি আমার পেটের মেয়ে, বিলু। আমার অঞ্জলি মঞ্জরী সঞ্চিতার দিদি। দোষ তো তোমার ছিল না, মা ভুল করেছিলেন তুমি কী করবে? ভেবো না। আমরা আছি—আমি আছি। কোন অশান্তি হবে না। আমি খালি ভাবছি—আমিও তো তোমার মায়ের মত করতে পারতুম। মেয়ের ভালোর জন্যেই তা করতুম। যাক গে, তুমি ভেবো না।'

ঝুমঝুমি ও নিয়ে বাবার সামনে মুখ খুলবে না—সে বিশ্বাস আছে। মেয়েরা খুব কম বয়সে সব বুঝে নিতে পারে। ভয় শুধু চিকনকে। বড় রহস্যময় ছেলেটা।

আর রেখা আছে। রেখা কাচভাঙার শব্দে দৌড়ে এসেছিল—

কিন্তু তক্ষুনি চলে যায়। মেয়েটার সাতেপাঁচে কান থাকে না। ওকে নিয়ে কোন ঝামেলা নেই।

...শুধু চিকন—

...আর সাজ্জাদ? বিলু শিউরে উঠল আবার। আজ টের পাওয়া গেছে, লোকটা তাকে কী দারুণ ঘৃণা করে। আসলে এই বারোটা বছর লোকটা নিজের ঘৃণার সঙ্গে লড়াই করে কাটাচ্ছে। আর ঘৃণা তাকে তাড়িয়ে বিলুর ফ্ল্যাটে হাজির করে দিয়েছিল। বাকি সময় তার ঘৃণাকে ঠেলে রেখে সময় গেছে। এবং ঘৃণা থেকেই প্রতিহিংসার বীজ জেগে ওঠে।

বিলুর মুঠোয় ব্যাগটা কেঁপে উঠল। কী একটা ঝিলিক দিল মাথায়। দাঁতে ঠোঁট কামড়ে ধরল। সময় চলে যাচ্ছে হু হু করে। ঢেনকানলে ট্রেনটা প্ল্যাটফরমের দিকে সান্টিং লাইন থেকে এগিয়ে যাচ্ছে। তখনই সে ঠিক করে ফেলল, তালতলায় যাবে এখান থেকে।...

এতক্ষণে শেখরকে আসতে দেখা গেল। একটা প্রাইভেট গাড়ি চলে যাওয়া অবধি অন্য ফুটপাথে অপেক্ষা করল সে। তারপর দৌড়ে এল। মুখে হাসি টলটল করছে। ..'কেল্লা ফতে!'

বিলু রুদ্ধশ্বাসে বলল, 'খোঁজ পেয়েছ?'

'পেয়েছি।'...শেখর হাসল সশব্দে।...'বাপস্, কাণ্ড! নতুন আপিস করেছে গলির ভিতরদিকে। কোন বুড়ি নেই—এক প্রৌঢ় ভদ্রলোক এখন ওসব করেন। আপনার সেই বেগম সায়েবা মারা গেছেন ক-বছর আগে।...তারপর শুরু হল জেরা। ওরে বাবা, লুকিয়ে বিয়ে করার এত ঝক্কি কে জানত! মেয়ের বয়স, আত্মীয়-স্বজনের খবর, আমার বয়স—বাবা-মা...উঃ! অনেক কষ্টে বোঝালুম, বিয়ে করতে আসিনি। আমার এক আত্মীয়ার বিয়ে হয়েছিল বারো বছর আগে—একটা মামলায় সেই রেকর্ড দরকার হচ্ছে। কেমন, ভাল বলিনি?'

'হুঁ। তারপর?'

'ভদ্রলোক হেসে উঠলেন। নো রেকর্ড। সিক্সটি ফোরের রায়টের সময় আগের অফিস পুড়ে যায়। কিছু পাওয়া যায়নি—স্রেফ ছাই ছাড়া। তারপর বছর আষ্টেক হল, আমি রয়েছি। কোন উপায় নেই, ব্রাদার।'

বিলু বলল, 'ট্যাকসি ডাকো শেখর।'

এসপ্ল্যানেডে এসে বিলু বলল, 'চলো তোমাকে খাইয়ে দিই।'

শেখর বলল, 'না বউদি। বাড়ি ফিরে খাব।'

'ভ্যাট, আড়াইটে বেজে গেছে। তাছাড়া এখনও কিছু দেরি হবে।'

'আবার কোথায় যাবেন?'

'তালতলা।'

শেখর হাল ছেড়ে বলল, 'চলুন।'

ট্রাফিক পুলিশ হাত ওঠাল। ট্যাকসি চলতে থাকল আবার। বিলু বলল, 'সাবিরে, চল।'

পর্দাঢাকা কেবিনে বসে বিলু অর্ডার দিল। শেখর বলল, 'আপনি না খেলে খাবো না কিন্তু।'

বিলুর মুখটা কঠিন দেখাচ্ছিল। চাপা স্বরে বলল, 'তোমার সঙ্গে তো কতবার খেয়েছি। কিছু খেতে ইচ্ছে করছে না—বমি হয়ে যাবে।'

'তালতলায় কার কাছে যাবেন?'

'পরে বলব'খন।...'

যখন বেরল, আবহাওয়া বদলে গেছে। এসপ্ল্যানেডের দিকে আকাশে চাপ চাপ মেঘ জমেছে। বাতাস ঘুরপাখ খাচ্ছে রাস্তায়। একটা খালি ফলের ঝুড়ি গড়াতে লেগেছে। সবাই নাক ও ভুরু কুঁচকে আকাশ দেখছে। পিছনে ঝড়ের চাপ নিয়ে ওরা রিকশোয় উঠল।

গীর্জার কাছে একটা গাড়িবাবান্দার সামনে পৌঁছে বিলু বলল, 'রোখকে! শেখর, তুমি ওখানটায় অপেক্ষা কর। আমি শিগগির ফিরছি।'

শেখর দৌড়ে সেই বারান্দায় গিয়ে দাঁড়াল। বৃষ্টি পড়তে লেগেছে। বিলুর রিকশো এগিয়ে গেল গলির দিকে।

বৃষ্টি জোর শুরু হয়ে গেল। রাস্তায় জল জমে যাচ্ছিল। নির্ঘাৎ গাড়িটাড়ি বন্ধ হয়ে যাবে। শেখর বৃষ্টি দেখতে থাকল। সেদিন এই বৃষ্টি নিয়ে বাজি ধরেছিল। সেদিন বৃষ্টিটা হলে তাকে কী দিত বিলুবউদি? মোগলাই খিচুড়ি তো বটেই—কিন্তু সেটা ঠিক বাজির বাবদ যথেষ্ট নয় বিলুর কাছে—অন্তত সেই রকম মনে হয়েছিল ওর মুখ দেখে। শেখর মৃদু লজ্জায় আচ্ছন্ন হল। বিলু বউদির আচরণ সময়ে কোথায় যেন পৌঁছবার লক্ষণ এনে ফেলে। কোথাও লাল আলোর ডেনজার সিগনাল জ্বলে ওঠে, বুকটা গুরু গুরু কেঁপে ওঠে—অথচ হঠাৎ বিলুবউদি সব ইলিউশনের জাল গুটিয়ে হাসতে হাসতে বলে ওঠে, 'ও শেখর, হল কী তোমার?'

অথচ কী আছে মহিলাটির—বিপুল টান, এড়ানো যায় না, বারবার কাছে যেতে হয়, অনেক এলোমেলো কথা বলতে হয়, ভাল লাগে। ভিতরে কী জ্বালা আছে, বোঝা যায়। একটা গভীর অতৃপ্তির অস্থিরতা ওর মুখে কখনও-কখনও স্পষ্ট হয়ে ফোটে।

এক ঘণ্টা পরে আকাশ সাফ হয়ে গেল। রাস্তায় খুব বেশি জল জমে নি। মধ্যে বৃষ্টিটার দম ফুরিয়ে গিয়েছিল। আবার রোদ দেখা দিল। তারপর বিলু হেঁটেই ফিরল। মুখটা কেমন লালচে—অথচ নির্বিকার। এসেই বলল, 'এক ঘণ্টারও বেশি।'

'বৃষ্টিতে বেরোলুম না। চল, এবার ফেরা যাক। ট্যাকসি ডাকো।'

শেখর বলল, 'আর ট্যাকসি পাবেন না। বৃষ্টি পড়তেই সব উধাও হয়ে যায়। ট্রাম বাসেও ভিড় বেড়ে যায়। হাঁটতে পারবেন না?'

'পাগল! রিকশো করে নিই।'

রিকশোয় দুজনে যখন যাচ্ছে বিলুর মাথার ভিতর হাজার হাজার মাছি-ওড়ার শব্দ হচ্ছে। খুব অদ্ভুত লাগছে। কতকগুলো কথা গুড়ের মতন চেপটে লেগে রয়েছে মাথার ভিতর দিকে—তা কেন্দ্র করেই এত মাছির ভনভনানি।...'ঠিক হ্যায়—পারতিভা হোটল, রুম লম্বর তেরাহ্—শেয়ালদা—তো ঠিক হ্যায়। চুপসে বইঠ যাইয়ে।'...আবার—'ঠিক হ্যায় ঠিক হ্যায়! সাজ্জাদ হুসেইন! আরে এক শালা সাজ্জাদ থা ধুকড়ি বাগানমে—হাঁ, ঘোড়ে পর জীনকা বদলা জান লাগা দেতা—তো হাঁ—পারতিভা হোটল—তেরাহ্ লম্বর। হামারা আদমি ভি হ্যায় উধার ..'

ঝুমঝুমির বিয়ের টাকার এক হাজার গেল। যাক্। হাসান টের পেতে দেরি হবে। ততদিনে শাড়ি কেনা কমিয়ে ম্যানেজ করে ফেলবে।...

আবার স্নান করে ফেলতে হবে। শেখর নিজেদের ফ্ল্যাটে ঢুকে গেল। বিলু সিঁড়ি বেয়ে ভারী পায়ে

উঠতে থাকল। ফ্ল্যাটের দরজায় বোতাম টিপতে গিয়ে বুকটা ধড়াস করে উঠল। হাসান ইতিমধ্যে ফেরে নি তো? চিকনদের এতক্ষণ স্কুল থেকে ফেরার কথা। প্রায় পাঁচটা বেজে গেছে।

কাঁপা হাতে বোতাম টিপল। মিঠে টং আওয়াজ হল। অস্থির হল। অস্থির হতে থাকল বিলু। তারপর ঝুমঝুমি দরজা খুলল।

বিলু রুদ্ধশ্বাসে বলল, 'কেউ এসেছিল?'

ঝুমঝুমি জবাব দিল, 'কে আসবে! কেউ না! এস—চিকনের খুব জ্বর এসে গেছে! পা ফুলে ঢোল হয়ে গেছে। স্কুল থেকে রিকশো করে নিয়ে এলুম।'

বিলু অস্পষ্ট আর্তনাদ করে দৌড়ে গেল। হাঁফাতে-হাঁফাতে বলল, 'চিকন, চিকন! তোর জ্বর এসেছে কেন?'

চিকনের বুকের ওপর পড়ে দু হাতে ওর মুখটা নিয়ে গালে বুলোল।...'ইস্, জ্বরে যে পুড়ে যাচ্ছে! হঠাৎ কেন জ্বর এল রে? তখন বারণ করলুম, স্কুলে যাস নে ওই নিয়ে। কেন স্কুলে গেলি বাবা?'

চিকন চোখ খুলল না।

বিলু বলল, 'ঝুমঝুমি, শিগগির সেই ডাক্তারবাবুকে ডেকে আন্ মা।'

ঝুমঝুমি বলল, 'আমি চিনি নাকি? এখন ডাক্তার থাকে না। সেই সন্ধেবেলা ছাড়া বসেই না।'

বিলু ঘর থেকে বিভ্রান্তভাবে বেরিয়ে গেল। একজন ডাক্তার চাই-ই—যেখান থেকে হোক, খুঁজে আনবে।

সিঁড়িতে মায়ের অস্থির পায়ের শব্দ মিলিয়ে যেতে শুনল ঝুমঝুমি।...

## ৭

পূর্বদিক থেকে আবার একটা রাত এসে অনধিক বারো ঘণ্টা খুরশিদ ম্যানসনকে ঢেকে রেখে পশ্চিমে চলে গেল। এই বারোটা ঘণ্টার খুঁটিনাটি জরীপ করলে বিলু ওরফে শামীম-আরার নিছক গতানুগতিক একটা ছবি ফোটে। সে ছবির সঙ্গে শতকরা নিরানব্বইটি সন্তানবতী যুবতী বউয়ের কোন অমিল নেই।

হাসানের ফ্ল্যাটে সন্ধ্যার দিকে যথারীতি কিছু ভিড় হয়েছিল। শেখরের মাও অনেক কষ্টে উঠে এসেছিলেন। শেখরের বাবা একটু বসে গিয়েছিলেন। মঞ্জরী রাতটা থেকে গেল বিলুর পাশে। ডাক্তার আসতে দেরি হয়েছিল। কিন্তু তেমন কোন ভয়ের কারণ নেই বলে গেছেন। এসব কাটাছড়ায় অনেক সময় কিছু ইরিটেশন ঘটে থাকে। জ্বর চলে যাবে। ফোলা কমে যাবে। পেনিসিলিন চালিয়ে যেতে হবে পর পর। উপায় নেই।

জগদীশবাবু মনে খুব কষ্ট পেয়েছেন। প্রায় সাড়ে দশটা অব্দি চিকনের মাথার কাছে বসে থেকে গেলেন। চিকন বিড়বিড় করে ভুল বকছিল জ্বরের ঘোরে। মাথা ধুইয়ে দিয়েছে মঞ্জরী। বিলু আর সে-বিলু নেই। হতাশ শিথিল উদ্‌ভ্রান্ত এক মা।

শেখর গেল এগারোটায়। তার আগে মঞ্জরী গিয়ে খেয়ে এল। ঝুমঝুমি আর মঞ্জরী নিচে বিছানা পেতে শুয়েছিল। খাটে চিকনের পাশে বিলু—একদিকে টুকুন। কিছু পরে মঞ্জরীর ঘুম ভেঙে যায়। সে দেখে কোণের দিকে বিলু হাঁটু ভাঁজ করে ঝুঁকে রয়েছে। সে চমকে উঠেছিল। বিলু মাটিতে লুটিয়ে পড়লে সে উঠে বসেছিল বিছানা থেকে। পরক্ষণে ব্যাপারটা তার মাথায় এসে যায়। ও হরি! বিলুবৌদি নমাজ পড়ছে! আশ্চর্য তো, কোনদিন দেখে নি বা ভাবেও নি মঞ্জরী।

বিলু দু হাত তুলে নিঃশব্দে প্রার্থনা করছিল।

ভোরের দিকে আবার মঞ্জরীর ঘুম ভাঙে। বিলুবউদি কি গান করছে গুনগুনিয়ে? সে মাথা তুলে দেখে, কোণে একটা নকসাকাটা সুদৃশ্য আসনে বসে একটা কাঠের আধারে মোটা একটা বই পড়ছে গানের সুরে। শাস্ত্র-টাস্ত্র হবে। ভাষাটা বোঝা যায় না। পরে মঞ্জরী টের পায়, কোরান পড়ছে বিলুবউদি। মাথায় ঘোমটা টেনে দিয়ে খুব নিষ্ঠার সঙ্গে কোরান পড়ছে। ছেলের অসুখে মা যে এমন টুকিটাকি ধর্ম পালনে ব্রতী হয়, এ খুব স্বাভাবিক ব্যাপার। তবে বিলুবউদি বলেই অবাক লাগছে।

মঞ্জরীর আর ঘুম এল না। বিলু বউদির অমন সুরেলা গলা, আর সুরটা যেন রাগ ভাঁইরো ঘেঁষা—জায়গায়-জায়গায় অবিকল আহির-ভাঁইরো মনে পড়িয়ে দ্যায়! বিলুবউদি কি সুরে একটু-আধটু কান্না মিশিয়ে দিচ্ছিল? মঞ্জরী ধর্মের ব্যাপারে একটু নিঃসাড়, কিন্তু মনটা কেমন শুদ্ধ করে দিল বিলুবউদি। চিকন ভাল হয়ে উঠুক—আবার হাসি ফুটুক বউদির মুখে, এই ফ্ল্যাটে আবার গানের জমাট আসর বসুক, মঞ্জরী মনে-মনে কামনা করছিল।...

আলমারির মাথায় কোরান সুদৃশ্য কাপড়ের মোড়কে জড়িয়ে তুলে রাখল বিলু। আসনটা গোটাল। তুলে রাখল একপাশে। তারপর ঘোমটা ফেলে দিল। জানলায় গিয়ে দাঁড়াল একবার। বাইরে ধূসর আলো ফুটেছে। মোহিতবাবুর ফ্ল্যাটে লেগহর্ন মোরগটা বার-বার ডেকে উঠছে। বিলু এদিকে ঘুরতেই মঞ্জরী চোখ বন্ধ করে ফেলল।

বিলু পাশের ঘরে চলে গেল। রেখাকে জাগিয়ে দিল। টুকুনের দুধ তৈরি রাখতে হবে। চিকনকে বার্লি দিতে হবে। কাল সেই স্কুলে যাবার সময় খেয়েছে।

নিজের শোবার ঘরে জানালাগুলো খুলে দিল বিলু। শেষ রাত থেকে চিকন গাঢ় ঘুমে আচ্ছন্ন হয়েছে। কপালে ঘামের ফোঁটা দেখে এসেছে! সূর্য উঠতে উঠতে যদি জ্বর ছেড়ে যায়, রাস্তা থেকে একজন ভিখিরি ডেকে এনে খাইয়ে দেবে। সঙ্কল্প করেছে।

আবার বিলুর চোখ ছলছল করে উঠল। কাল সকালে প্রতিভা হোটেলে যেতে-যেতে ট্যাকসিতে একটা দৃশ্য আচমকা ভেসে উঠেছিল—চিকনের অ্যাকসিডেন্ট! কোথায় ছিল চেতনার কোন অন্ধকার তলায়, কী সর্বনেশে ষড়যন্ত্র চলেছিল সেখানে। মা হয়ে ছেলের মৃত্যু কামনা করে বসেছিল সে!...বিলু, তোর এ পাপের ক্ষমা নেই!...দু হাতে জানালার রড আঁকড়ে ধরল সে। ললিতা ভবনের মাথায় হাল্কা লাল রঙ ছড়াচ্ছে। সূর্য আসছে একটা দীর্ঘ দিন সঙ্গে নিয়ে।...চিকন তার প্রথম সন্তান। মা হবার যদি কোন গৌরব থাকে, চিকন তাকে প্রথম দিয়েছিল। ও যখন পেটে এল, তখন সে কী ভয় বিলুর! সব সময় মনমরা হয়ে থাকত। হাসান সান্ত্বনা দিলে সে ক্ষেপে যেত। কী হবে, কী হবে, এই ভাবনার মধ্যে একদিন সব শেষ হল। শারীরিক কষ্টের হঠাৎ অবসান হলে যে সুখ আসে, তার মধ্যে দিয়েই পিটপিট করে ছেলেকে দেখেছিল বিলু। সে-মুহূর্তে একটু ঘেন্নাভাব আসে নি, তা নয়। অতটুকু কী একটা—বড় গিরগিটির মত—হাত তুলে মাকে বলেছিল, 'না না!' মা হেসে খুন। নার্সিং হোমের সবাই খুব হেসেছিল। 'না—জন্মের সঙ্গে সঙ্গেই নতুন মায়ের স্নেহবাৎসল্য কিছু বিশাল হয়ে আসে না। ওটা আস্তে আস্তে বাড়ে সহজাতবোধকে কেন্দ্র করে—কিম্বা বলা যায়, বোধটা আস্তে আস্তে বিশাল বাৎসল্য হতে থাকে। চিকনের দৃষ্টি, হেসে ওঠা, অসহায়তা, কান্না—একটা-একটা করে রোদ-আলো-বাতাসের মত বাৎসল্যময় মাতৃত্বের পৃথিবীকে শস্য ফুল ফলে ভরিয়ে তুলেছিল।

অথচ বারো বছর ধরে বিলুর পিছনে একটা অশুভ ছায়া ঘুরে বেড়াচ্ছিল। তার জন্যে সে একটুও শান্তি পায় নি মনে। হাসান কখনও গম্ভীর হয়ে থাকলে, কখনও অকারণ কথা-বলা কমিয়ে দিলে বিলু চমকে উঠেছে—কিছু জেনে ফেলে নি তো?

সময় সব কিছু সইয়ে দেয়। বিলুর মনে শান্তি ছিল না—কিন্তু পিছনের ছায়ার উৎপাতটা সরে গিয়েছিল। পরে টের পেয়েছিল, হাসান খুব একটা কানপাতলা স্বভাবের মানুষ নয়। নিজের চাকরি সংক্রান্ত ব্যাপার ছাড়া কোন কিছুতে তার মনোযোগ কম। অবশ্য বিলু তার জীবনের আর একটা বড় অংশ হয়ে উঠেছিল নিশ্চয়। প্রত্নতত্ত্বের নোট কিম্বা বই বুজিয়ে রেখে সে বিলুকে ভালবাসা দেওয়া-নেওয়ার প্রচুর অবসর করে নিতে জানত। তাছাড়া সে নির্বিবাদী প্রকৃতির মানুষ। ঝঞ্ঝাট এড়িয়ে চলা তার রীতি। অন্তত বিলুর ধারণা এই।

কিন্তু উৎপাত সইলেও তবু পিছনের ছায়ার ভয়টা ঘোচে নি বিলুর—ঘোচে না! মানুষের কতটুকু বোঝা যায়? হাসানের এই চেহারা, নিতান্ত খোলস হতেও তো পারে। অনেক আগ্নেয়গিরি আছে—যা টানা ঘুমে বছরের পর বছর কাটিয়ে দেয়। তারপর হঠাৎ একদিন জেগে ওঠে। বিস্ফোরণ শুরু হয়। হাসানের নির্লিপ্ত আচরণের পিছনে তেমনি শক্তি লুকিয়ে নেই, তার গ্যারান্টি কোথায়? মাঝে-মাঝে

বিলুর তো সন্দেহ হয়েছে, হাসান তাকে যেন সারাক্ষণ ভোলানোর চেষ্টায় ব্যস্ত। একবার তো কড়া কথা বলে নি—দু-চারটে গালমন্দও করে নি। বিলু কোন দরকাবী জরুরি কাজ করে না রাখলেও তার জন্যে হাসান চটে যায়নি। এই তো ওড়িষ্যা যাবার রাতের ঘটনা মনে পড়ছে বিলুর। কেমন চুপচাপ নিজের কাজ করে গেল।

বিলুর সন্দেহ আরও বাড়িয়ে দিয়েছে সে-রাতে হাসানেব আচরণ। সে শেখরের ব্যাপারে কিছু সংশয়ে ভুগছে, মনে হয়েছিল বলেই বিলু ক্ষুব্ধ হয়েছিল। তাই একটু এড়িয়ে যাবার চেষ্টা করেছিল মাত্র। কিন্তু আজ কমাস ধরে শেখরের সঙ্গে মিশছে, আরও অন্তরঙ্গ মেশার দৃশ্যও হাসানের চোখে পড়েছিল, তবু তো সে গায়ে মাখেনি কিছু। হঠাৎ এমন হল কেন সে রাতে? বিলু অনেকসময় আলাদা বিছানা করে শুতে গেছে, হাসান জোর করে তুলে নিজের পাশে শুইয়েছে তাকে।

সে রাতে হাসান বিছানায় আসে নি। জেগে বসে থেকে রাত কাটাল। ভোরে ডাকলও না—চলে গেল।

এবং আগের দিনই দুপুরে সাজ্জাদের ফোন এসেছিল! সাজ্জাদ কি তাহলে অফিসে থাকতেই তাকে...

মঞ্জরী এসে বলল, 'চিকন জল খেল, বউদি। জ্বর তো ছাড়েনি। বেড়েছে মনে হল। থার্মোমিটারটা খুঁজে পেলুম না। কোথায় রেখেছেন?'

বিলু হন্তদন্ত এগোল। 'আমার বালিশের নিচে আছে। চল, দেখছি।'

জ্বর আবার বেড়েছে। আবার একশো দুই। চিকন একটু একটু গোঙাচ্ছে রাতের মত। বিলু ওর মুখের কাছে ঝুঁকে থাকল কতক্ষণ।...'চিকন, আমার চিকন! আর জল খাবে? সোনা—আমার মানিক—আমার প্রাণ। মাথা টিপে দেব?'

চিকন লাল চোখ একবার খুলে বলল, 'বাবু আসেনি?'

'না। আসবে—এসে যাবেখন। তুমি ঘুমোও।' বিলু ওর চুলে হাত বোলাতে থাকল।...'লেবু খাবে? দেব? মঞ্জরী, লেবু দাও তো ভাই।'

কতক্ষণ পরে শেখর এল। মঞ্জরীর বদলে সঞ্চিতা এসেছে। শেখরকে দেখামাত্র বিলু উঠল। ওর হাত ধরে নিজের ঘরে নিয়ে গেল। বিলুর চেহারা দেখে শেখর অবাক। একরাতেই মানুষ এমন বদলে যায়! সেই সপ্রতিভ অতি-নাগরিকা মেয়েটি এ কী হয়ে পড়ল!

খাটের ওপর ধুপ করে বসে পড়ল বিলু। যেন হাঁফাচ্ছে সে...'শেখর, কী হবে!'

শেখর বলল, 'আপনি একটুতেই এমন ভেঙে পড়বেন, ভাবা যায় না! সত্যি, বড্ড অবাক লাগছে। খেলতে গিয়ে অমন কতবার আমার পা ফুলে ঢোল হয়েছে, একশো চার ডিগ্রি জ্বরে ভুগেছি—ভাবতে পারেন?'

'শেখর, ও তো এখনও ফিরল না! টেলিগ্রাম করে দেবে?'

'সে দিচ্ছি। কিন্তু পাবেন কি না সন্দেহ আছে।'

'শেখর!...' হঠাৎ কান্নায় ভেঙ্গে পড়ল বিলু।...'কাল সকালে মা হয়ে আমি চিকনেব মরণ চেয়েছিলুম! তাই এমন হল!'

শেখর অপ্রস্তুত। সে কান্নাকাটি পছন্দ করে না। বিলুবউদি সবসময় 'ইমেজের' থিওরি আওড়ায়। শেখরের চোখে বিলুবউদির ইমেজ সত্যি সত্যি ভেঙে যাচ্ছিল। সে দুটো হাত ওর কাঁধে রেখে সোজা করে দিয়ে বলল, 'বউদি, বউদি! শুনুন—একটা কথা শুনুন। হ্যাঁ—মুখ তুলুন তো!'

বিলু মুখ তুলল। ঠোঁট কাঁপছে। গালদুটো ভিজে গেছে।

শেখর বলল, 'মা হয়ে ছেলের মৃত্যু কামনা না কী বলছিলেন! শুনুন—এই আমার মা—আমার মা কেন, আমার বন্ধুদের মাও—মাঝে মাঝে আমাদের কী বলত জানেন?'—শেখর অবিকল মেয়েলি-ভঙ্গিতে নকল করে বলল, 'মর, মর, তুই মরে যা—এখুনি মরে যা! তোর মুখে চিতের আগুন উঠুক...!'

বিলু নিষ্পলক চোখে বাইরে আকাশ দেখতে থাকল।

'হ্যাঁ—জাস্ট এসব মায়েদের কথা। শুধু বাঙালি মায়েদের নয়। ইলিয়ট রোডে আমার এক বন্ধু আছে—অ্যাংলো। তার মা তো সবসময় বলে, ম্যাথু! দা সান অফ দা বাস্টার্ড, গো—গো ইনটু দা কফিন—গো অ্যাটওয়ান্স! আই মাইসেলফ ডিগ ইওর গ্রেভ!'

শেখর বিলুকে হাসাতে পারল না। তখন সে আবার চেষ্টা করল।..'বউদি, একটা মা-ছেলেসংক্রান্ত গল্প বলি শুনুন। গল্প নয়, সত্যি।...'

বিলু উঠে দাঁড়াল।...'একবার ডাক্তারবাবুকে খবর দাও, শেখর। হঠাৎ জ্বরটা কেন বেড়ে গেল।'

'ঠিক আছে। দিচ্ছি!' বলে শেখর বেরিয়ে গেল।'

বিলু ওঘরে গিয়ে দেখল টুকুন জেগে হাত-পা ছুঁড়ে খেলা করছে। বুক টনটন করছিল কতক্ষণ থেকে। ওর মাই খেলেই টুকুনের অম্বল হয়ে যায়। বাথরুমে গেলে ফেলে দেয়। এখন দারুণ মাতৃভাব ওকে পেয়ে বসেছে বলে টুকুনকে তুলে মাই দিল। টুকুন চুষেই ছেড়ে দিল। কেঁদে উঠল। বিলু একটু হাসল।...'পছন্দ হচ্ছে না—না রে? রেখা, ওর দুধের শিশি কই?'

সঞ্চিতা টেবিল থেকে এনে দিল।...'একটু গরম আছে যে!'

'থাক্। ওই খাবে। আমার দুধ ওর আর মিষ্টি লাগে না।'

হাসান এই বিলুকে দেখলে মনে মনে খুশি হত। এখন সে কোথায় হয়ত ট্রেনের অপেক্ষায় চুপচাপ বসে আছে।...

আবার একটা রাত গেল। দিন এল। চিকনের জ্বর ছেড়ে গেল। পরের রাতটা আর জ্বর এল না। পায়ের ফোলাভাবটা কমে স্বাভাবিক হয়ে উঠল। হাসান এল না।

পরের দিনও হাসানের খবর নেই। টেলিগ্রাম করা হয়েছিল, তবু। শেখর বলল, 'আজকাল টেলিগ্রামের চেয়ে চিঠি আগে পৌছয়। আসলে আমার মনে হয় কী জানেন বউদি? এমন পাণ্ডববর্জিত জায়গায় আছেন যে সেখানে পোস্টম্যান যায় না। হয়ত ভীষণ জঙ্গল—দুর্গম পাহাড়ি এলাকা।'

আনমনা বিলু বলল, 'তাও হতে পারে।' সে তখন খবরের কাগজ ওল্টাচ্ছে। যখনই ফাঁক পায়, একই দিনের কাগজ একবার করে খুঁটিয়ে দেখে। সকাল থেকে রাতে শুতে যাবার সময় অব্দি এরকম।

নাঃ, কাগজেও সেরকম কোন খবর নেই। দুর্ঘটনা, খুনখারাবি, হোটেলের বিছানায় লাশ ইত্যাদি থাকেই সচরাচর। কিন্তু ঠিক যে খবর চায়, তেমনটি নেই।

কিন্তু আবার একটা নতুন ভয় তার সঙ্গ নিল। কলিংবেল বাজলেই ভাবে—ওই যাঃ! পুলিশ এল না তো? ওদের কিছু বিশ্বাস নেই। টাকা খেলেই বা কী! ওদের কোন ধর্মাধর্ম মরালিটি বিবেকবোধ বলতে তো কিছু নেই। ভয় দেখিয়ে একজনকে কোলকাতা থেকে তাড়াতে বলে এসেছিল হারুন গুণ্ডাকে। হারুন উৎসাহের চোটে খুনখারাবি করে বসতে পারে—ভয়টা এখানেই। সেজন্যেই খবরের কাগজে হন্তদন্ত চোখ বুলোয় বিলু। বুক ঢিপঢিপ করে ওঠে। যে গোঁয়ার লোক—হয়ত উল্টে হারুন বা তার লোককে মারতে এসেছিল, তখন ছুরি চালিয়ে দিয়েছে পেটে। বিলু ভয়ে নীল হয়ে যায় আবার।

চিকনের অসুখ সেরেছে, কিন্তু মেজাজ আগের চেয়ে তিরিক্ষি! মা যে এত করল, তার প্রতি নজরই ছিল না যেন। কী ছেলে পেটে ধরেছিল বিলু! শেখর ঠিকই বলে—'চিকন এ ফ্ল্যাটের নাম্বার ওয়ান রিবেল।'

পরদিন সকালে বিলু আর চুপ করে থাকতে পারল না। প্রতিভা হোটেলে ফোন করে দেখলে হয়। পরক্ষণে ভয় হল—যদি কিছু মন্দ ঘটে থাকে, এভাবে তেরনম্বর ঘরের লোকটি সম্পর্কে খোঁজ নেওয়া কি ঠিক হবে? পুলিশ দরকার হলে এক্সচেঞ্জ অফিস থেকে সব খবর নাকি বের করতে পারে—কে কত নম্বর থেকে এইমাত্র ফোন করেছিল ওখানে।

ফোনগাইড হাতে ধরে সে ভাবতে থাকল। এ খুব বিপজ্জনক ঝুঁকির ব্যাপার। প্রতিভা হোটেলের ত্রিসীমানায় তার যাওয়া উচিত নয়।

আর একটা উপায় তালতলা গিয়ে হারুনের কাছে খবর নেওয়া। কিন্তু সেখানেও একই ভয়। পুলিশ সব পারে। কোথায় ফাঁদ পেতে রেখেছে, কোন ঠিক নেই।

অতএব থাক। যা হবার, হবে। বিলু দাঁতে ঠোঁট কামড়ে চারটে ঘরে অকারণ ঘুরল। এটাওটা নাড়াচাড়া করল। সেই মাতৃত্বের ভাবটা আর মনে কোথাও নেই। গালের একটা জায়গা আবার হু হু জ্বলে উঠেছে। আয়নার সামনে গিয়ে দাঁড়াল সে। গাল লক্ষ্য করল। কোন দাগ নেই। কোন ক্ষত গজিয়ে ওঠেনি। কিন্তু মাংস কেটে একদলা ঘৃণার মতন কদর্য কিছু থু থু রক্তে গিয়ে মিশেছে। চোয়াল শক্ত হয়ে গেল বিলুর। এ জ্বালা কি প্রতিহিংসার জ্বালা? গাল থেকে মাথা, মাথা থেকে বুক—স্নায়ুতে শিরায় ধমনীতে হু হু করে জ্বালার স্রোত বইতে থাকল। সে নিজের চোখ দুটো লাল হতে দেখল। নাসারন্ধ্র স্ফুরিত হতে দেখল। তারপর তার চেহারা ঠেলে কী একটা ভয়ঙ্কর বেরিয়ে আসতে চাইল।

মাথা ঘুরে পড়ে যাচ্ছিল, শেখর এসে দুহাতে ধরে ফেলল। তুলে বিছানায় শুইয়ে দিল। একটু ঝুঁকে ডাকল, 'বউদি, বউদি, কী হল হঠাৎ?'

বিলু চোখ খুলে মৃদু হাসল। মাথা দোলাল একটু।

'মাথা ঘুরে উঠেছিল?'

'কে জানে!'

'যা ধকল গেল! এত রাত জাগলেন—তার ওপর সব অদ্ভুত ঝামেলা। চুপচাপ বিশ্রাম নিন কয়েকটা দিন। সব ঠিক হয়ে যাবে।'

বিলু উঠে বসল...'আমার কিছু হয়নি।'

শেখর শশব্যস্তে বলল, 'আরে না না—উঠবেন না! নার্ভাসনেস অনেক সময় বড্ড ক্ষতি করে। দিদি সেবার প্রায় মাসখানেক ভুগল—বারণ শোনে নি, তাই।'

বিলু চোখ পাকিয়ে বলল, 'আমার কিছু হয়নি।'

'কিছু হয়নি যদি, আমার সামনে থেকে বিছানায় গেলেন কেমন করে?'

বিলু একটু হাসল আবার। 'দুষ্টু ছেলে! তোমার গায়ে অত জোর নেই।'

'দুষ্টু ছেলে। হ্যাঁ—গাল টিপলে দুধ বেরোয় আমার। দেখুন বউদি, চেষ্টা করে বয়স্কা প্রবীণা হওয়া যায় না। ওটা আপনি আসে বয়সের সঙ্গে।'

'আমাকে যদি কেউ দুষ্টু মেয়ে বলে আমার খুব আনন্দ হয়, শেখর।'

শেখর গম্ভীর মুখে প্রবীণ সেজে বলল, 'দুষ্টু মেয়ে, চুপচাপ শুয়ে থাকো তো!'

'শেখর, আমাকে আপনি বল কেন? তুমি বললেই পার।'

'বলব।'

'বলব নয়, এক্ষুনি বল।' বলে বিলু দুহাতে খোঁপাটা গোছাতে থাকল। আশ্চর্য, সেই জ্বালাটা কোথায় গেল? একটা অন্ধ সুখ চেপে বসেছে সারা দেহে।..'শেখর, আশা করি, এতদিনে আমরা অনেক কাছাকাছি চলে এসেছি। আর আপনি-টাপনি ভাল লাগে না।'

শেখর হাসতে হাসতে বলল, 'কাছাকাছি? হ্যাঁ—সে তো ঠিকই। মাত্র একটা ছাদের ব্যবধান এই যা। আপনি ওপরে, আমি নিচে।'

'ফের আপনি বললে কথার জবাব দেব না কিন্তু।'

'ঠিক আছে। আপনি শব্দটা ডিলিট করলুম। জবাব আমি চাই না—চাই না।'

'শেখর, তুমি বল।'

বিলুর কণ্ঠস্বরে সত্যিকার জেদ টের পেয়ে শেখর বলল, 'ঠিক আছে। আমাকে তুই বলতে হবে।'

'কেন?'

'বারে! আমি তো বয়সে ছোট।'

'বেশ, বলব।'

'এক্ষুনি।'

বিলু ফিক করে হেসে ফেলল।...'শেখর চল্ না ভাই—আজ কোথাও বাইরে ঘুরে আসি রে! মাইন্ড দ্যাট, ডবল তুই বললুম।'

শেখর একটু ভেবে বলল, 'কোলকাতার বাইরে? বেশ তো বোটানিকাল গার্ডেনে চল। ভ্যাট, ডাবল ইমপসিবল!'

বিলু বাইরে আকাশ দেখে নিয়ে বলল, 'ঠিক বলেছ—সরি! বলেছিস। চল্, খেয়েদেয়ে বেরোব।'

শেখর অবাক।...'সে কী! ইয়ার্কি করে বললুম—আর সঙ্গে সঙ্গে স্যাংশনড। এই গরমে অদ্দূর যেতে নেই।'

বিলু উঠে দাঁড়াল।...'না—আমার এক কথা। তোমাদের—থুড়ি তোদের...দ্যাখ শেখর, প্রথম প্রথম একটু গুরুচণ্ডালী দোষ হবে। হোক। চালিয়ে যাই। তা যা বলছিলুম, তোদের হের ডকটর যতক্ষণ নেই, ওড়াউড়ি করে নিই প্রাণভরে। আর শেখর, এবেলা তোর নেমন্তন্ন। বাড়িতে বলে আয় কেমন?'

'কী খাওয়াবে?'

'ওই তো! বামুনের নোলায় জল গড়াচ্ছে তো!'

'অভ্যাস!'

'ও শেখর, জানিস? তোরা যেমন বামুন, আমরা—মানে আমার বাবার বংশ মুসলমানদের কুলীন বামুন। আমরা সৈয়দ তা জানিস তো?'

'তোমার হের ডক্টর?'

বিলু মুখ টিপে হেসে নাক কুঁচকে বলল, 'স্রেফ শূদ্দুর—চাষবাস পেশা।'

'তাহলে বিয়ে হল কেমন করে?'

'হবে না কেন—দুজনেরই ধর্ম এক যে।'

'সেও তো ঠিক। আমাদের মত বর্ণাশ্রম নেই তোমাদের। অবশ্য আজকাল ওসব কে আর মানে! আমাদের এখন প্রায়ই অসবর্ণ বিয়ে হচ্ছে।'

'কী বললি? অসবর্ণ?'

'হ্যাঁ। শোননি কথাটা?'

'ভ্যাট! মনে ছিল না। ও শেখর, আমার বিয়েটা তাহলে বামুনে-শূদ্রে—অর্থাৎ অসবর্ণ বিয়ে। তাই না?'

'হিন্দু শাস্ত্রমতে তাই।'

বিলু কী ভাবতে থাকল। একটু পরে বলল, 'শেখর, বর্ণ তো চার রকম—তাই না?'

'ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্র। আসলে এই চতুবর্ণাশ্রম সমাজব্যবস্থার ভিত্তি ছিল অর্থনীতি। সামাজিক বৃত্তি অনুযায়ী...'

বিলু হাত তুলে বলল, 'থাম! আমি তোর ছাত্রী নই। ওসব একসময় মুখস্থ করতুম রাত জেগে। আমি ভাবছি—হ্যাঁ ঠিক বলছিলি, সামাজিক বৃত্তি—বৃত্তি মানে তো প্রফেশন?'...

'হুঁ। কেন?'

'ধর, কোন মেয়ের প্রফেশন—ভালবাসা! ক্রিয়াপদ হিসেবে বলছি ভালবাসা...'

'ভ্যাট! ও কি প্রফেশন হয়? অবশ্য দেয়ার আর গার্লস—হু মেক লাভ, সোজা কথায়...' জিভ কাটল শেখর।...'মারবে না তো?'

'বুঝেছি—তুই কাদের কথা বলছিস।...প্রসটিট্যুটস তো? ওতে লজ্জা কিসের? না—আমি বলছি, এমন সব মেয়ের কথা—যারা আমাদের সমাজেই আছে। তাদের জীবনের একটি মাত্র লক্ষ্য থাকে—টু লাভ সামবডি—শুধু চায় ভালবেসে জীবন কাটাতে। তাদের ঘরকন্না-সংসার-স্বামীভক্তি—সবকিছু কখনও একটা উপায় বা মীনস, কখনও নেহাৎ শো—তাদের অবজেকট বা লক্ষ্য প্রেম। তাদের কী বর্ণ বলি রে?'

'বর্ণ সবসময় অর্থনৈতিক ব্যাপারের সঙ্গে সংশ্লিষ্ট, বউদি।'

'না বুঝে তর্ক করিসনে শেখর। মেয়েদের জীবনেও অর্থনীতি জড়িয়ে আছে। অত ব্যাখ্যা করাব সময় আমার নেই।'

'তবে বলে যাও, শুনে যাই।'

'এই মেয়ের বর্ণকে কী নাম দেব, ভেবে পাচ্ছিনে।'.. বিলু খুঁজতে থাকল।

'প্রেমবর্ণ। পাঁজিমতে প্রেমবর্ণ আর গণ হচ্ছে অপ্সরা—অপ্সরা গণ। ওঃ, দারুণ! প্রেমবর্ণ অপ্সরাগণ। বলে যান।'

বিলু কথা খুঁজতে গিয়ে ব্যর্থ হল। ভ্রূ কুঁচকে শেখরের মুখের দিকে তাকাল। তারপর হেসে ফেলল। শেখর বলল, বউদি, তুমি—বুঝলে, তুমি একটা আস্ত পাগল! যাও, রান্না করো গে। আজ কিন্তু হাসানদা আসছে—আই জাস্ট স্মেল। বেশি করে রাঁধবে। মুরগি আনছ তো? নাকি সেই মাছের কোরমা?'

বিলু ওর কাঁধে ছোট্ট একটা কিল মেরে কিচেনে গেল। মনটা প্রসন্ন হয়ে গেছে! তার এ মনটা এত রহস্যময়। কখন কী হয়, টের পায় না। এখন কী নিশ্চিন্ত লাগছে! কোথাও বিপদের ব্যাকটিরিয়া ঝাঁকে ঝাঁকে পিলপিল করে এগোচ্ছে কিনা আর দেখা যাচ্ছে না।

অথচ বিপদটা মিথ্যাও নয়। আছে কোথাও আনাচে-কানাচে। সাজ্জাদ কিংবা স্বয়ং হাসান—পিছনে বা সামনে দুটি পুরুষের আড়ালে মুঠিতে লুকনো ছুরির মত বিপদ। বিলু বলল, 'রেখা, এবেলা আমি রাঁধব। শোন, তুই কিছু মশলা বেটে রাখ। দ্যাখ তো কী আছে—কী নেই?'

রেখা বলল, 'সব আছে।'

'আন্দাজে সব আছে! পেঁয়াজ রসুন আদা জিরে লঙ্কা ধনে... আর কী যেন, গরম মশলা, আছে?'

'সব আছে।'

'তেজপাতা?'

'হুঁউ।'

'ঘি কতটুকু আছে?'

'গোটা কৌটোটা খরচ হয়নি।'

'বাঃ!'...বিলু কৌটো খুলে পরিমাণ অনুযায়ী একটা বড় প্লেটে সাজিয়ে রাখল। 'খুব পিষে ফেলবি কিন্তু। ছিবড়ে না থাকে।'

চিকন আস্তে আস্তে এল। ঝুমঝুমি পিছন থেকে বলল, 'মা, চিকন গন্ধ পেয়েছে—টনক নড়েছে।'

বিলু মশলা রেখে ওর চিবুকে হাত রেখে বলল, 'আজ দুটো খাবে।'

চিকন একটু গলল।..'মা, কাগজে দেখলুম—আবার হাটারি ছবিটা এসেছে। দেখব।'

'দেখবি বইকি। একসঙ্গে দেখব। আমার টুকুনও দেখবে।'...বিলু ওর কাঁধ ধরে খাবার ঘরে এল। ছোট্ট খাটে টুকুন হাত পা ছুঁড়ে খেলা করছে। রঙীন বেলুনটা ধরার চেষ্টা করছে। বিলু তাকে আদর করতে থাকল।...'টুকনছোনা কী দেখবে রে? হাটারি।'

শরীরটা কিন্তু সায় দিচ্ছে না। দুর্বল মনে হচ্ছে। বিলু মাথাটা দুহাতে টিপে ধরল। একটা ট্যাবলেট খেতে হবে। চিকন ঝুঁকে টুকুনকে দেখতে লাগল। বিলু বলল,—'ঝুম, একবার মঞ্জরীকে ডাকবি? তোরা থাকবি—আমি চট করে নিউ মারকেট ঘুরে আসি ওকে নিয়ে। মুরগী আনব।'

ঝুমঝুমি বলল, 'আমি যাব, মা!'

চিকন ভেংচি কাটল।...'অ্যাম্মি গ্যাবো ম্যাঁ। বাবু আসবে—তুই যাবিনে।'

ঝুমঝুমি তেড়ে গেল।...'ওরে হিংসুক! আমি যেতে চাইলে ওর কষ্ট হয়। বিছানায় শো গে না—দাঁড়িয়ে কেন? আঁঃ উঃ, করগে না!'

বিলু মেয়েকে ধমকাল।...'আবার অসুস্থ ছেলেটার সঙ্গে ঝগড়া করছিস? যা বলছি, শোন। মঞ্জরীকে ডেকে আন্।'...

মঞ্জরী এল একটু পরে। ওকে নিয়ে বিলু বেরল। বাইরে সে ট্যাকসি—অগত্যা রিকশো ছাড়া চলেই না। তাই বিলু ডাকলে সবাই তার সঙ্গে যেতে চায়।

খেতে দেরি হয়ে গিয়েছিল। তাই বোটানিকাল গার্ডেনস যাওয়া হল না। কিন্তু বিলুর মাথায় যা আসে, তা হওয়া চাই-ই। গঙ্গার ধারে বিকেলটা কাটল। ছুটির দিন—তাই প্রচণ্ড ভিড় বাড়ছিল ক্রমশ। সন্ধ্যার দিকে ফোর্টের কাছে মোটামুটি নির্জন ঘাসের মাঠ খুঁজে নিয়ে বিলু আর শেখর বসল। বসল না ঠিক—কাছাকাছি অর্ধশায়িত অবস্থান করল। একটা ফিকে জাফরান রঙের ভাঙা চাঁদ গঙ্গার আকাশে দেখা যাচ্ছিল। খুব বেশি কথা হচ্ছিল না আজ। যা হল, তা বাইরের ব্যাপার নিয়ে। নিজেরা পরস্পর আড়ালে লুকিয়ে থেকে যেন লড়াই চালিয়ে গেল। লড়াই? দুজনে মৃদুভাবে অনুভব করছিল তাই। আক্রমণ কিংবা আত্মরক্ষা—দুটো ব্যাপারেই কত জিনিস দরকার হয়।

ওঠবার সময় দুজনেরই মনে হল—আজই কী একটা বলার ছিল, যাকে বলে সোজাসুজি পষ্টাপষ্টি—বলা হল না। অথচ বলা উচিত। খুব দেরি হয়ে যাবে ক্রমশ। এর পর সব অনিশ্চিত হয়ে পড়তে পারে।

কিন্তু দুজনের মনেই ভয়—কে জানে কোনজনেরটা উল্টো, যারটা নেগেটিভ সে ভাবল অন্যটা যদি পজিটিভ হয়, অন্যজনও এরকম ভাবল—অবচেতনে, এবং বিস্ফোরণের তাপ কি সইতে পারবে কিংবা কী হবে পরিণতি—চুপচাপ উঠে পড়ল।

দোতলার ফ্ল্যাটে শেখর ঢুকে যাচ্ছিল—বিলু হতে ধরে টানল।...'বারে! ঘর থেকে বের করে নিয়ে গেছিস, আর ঘবে পৌঁছে দিবিনে?'

শেখর একটু হাসল।...'আমি বের করিনি। তুমিই বেরিয়েছিলে বউদি।'

'তাই, হল। আয়। চা খেয়ে যাবি।'

'মাথা ধরে গেছে।'

'চায়ে মাথা ছাড়ে। তাছাড়া আমার স্টকে কয়েক শো রকম ট্যাবলেট আছে।'

অগত্যা শেখর সিঁড়ি বেয়ে উঠতে থাকল। বিলু তার একটা হাত ছাড়েনি। হঠাৎ শেখরের মনে হল, বিলুবউদি নিজের শরীরের সব ভার তার হাতে চাপিয়ে দিচ্ছে ক্রমশ। তার গায়ে কাঁটা দিল। আজ কী একটা গোলমাল ঘটে গেছে কখন—অজ্ঞাতসারে। পা দুটো ভারি লাগছে। না—ঠিক এভাবে—এই চোখে কোনদিন নিজেকে দ্যাখেনি সে। বিলুবউদিকেও দ্যাখেনি। নিজেকে কেমন নতুন লাগছে।

বিলু চাপাস্বরে বলল, 'রেডি! একসঙ্গে জোড়া আঙুলে সুইচ টিপব কিন্তু।'

এ কী খেলা বিলুবউদির! ভিতরে ঢং করে আওয়াজ হবার আধমিনিট পরে দরজা খুলল। দুজনে চকিতে হাত ছেড়ে দিল। হাসান একটু সরে দাঁড়াল। মুখে হাসি—'এস, শেখর!'

বিলু দ্রুত ঢুকে গেল ঘরে নিঃশব্দে। শেখর বলল, কখন এলেন? টেলিগ্রাম পাননি?'

'ভেতরে এস।'...বলে হাসান পা বাড়াল। শেখর ঢুকে সে দরজা বন্ধ করে দিয়ে বসবার ঘরে চলে গেল। 'বস শেখর।'

শেখর বসল।

'টেলিগ্রাম পেলুম আজ সকালে। যেখানে ছিলুম, একেবারে জঙ্গুলে জায়গা। তারপর পাহাড়ী নদীর ব্যাপার। হঠাৎ হুড়মুড় করে বান এসে গেল। সেই জল নামতে দুদিনের ধাক্কা। তারপর টেলিগ্রাম—'

'চিকন সেরে গেছে।'

'হ্যাঁ। শুনলুম সব। যা খচ্চর ছেলে। তোমার খবর কী?'

'ভাল। হাসানদা, ওখানে কোথায় একসক্যাভেশন হচ্ছে? কী ব্যাপার?'

হাসান হেসে উঠল—হাসবার সময় দুহাত একটু তুলে ফেলা ওর মুদ্রাদোষ। বলল, 'আর বোলো না। সবখানেই আজকাল আড়াই হাজার বছরেব ওদিক ছাড়া কিছু মেলে না। বেগাস! পণ্ডশ্রম! কারণ টেস্টে বেবিয়ে পড়ল জাবিজুরি। আসলে চমক সৃষ্টি না করতে পারলে তো আজকাল পাত্তা পাওয়া যায় না।'

শেখব বলল, 'উঠি হাসানদা। বউদির কদিন করাত্রি যা গেল—ভাবা যায় না! তাই আজ বললুম, চলুন—একবার ময়দানে ঘুবে আসবেন।'

হাসান বলল, 'আচ্ছা ভাই—আবার এস কিন্তু।'

শেখর অকারণ একবার চড়া গলায় 'বউদি—চললুম' বলে বেবিয়ে গেল।

ওঘরে বিলু কাপড় বদলাচ্ছিল, তখন হাসান এল।...'কী? মাথা ঠাণ্ডা হল?'...বলে বিলুর দিকে চোখ টিপে হাসল।

বিলু মুখ নামিয়ে বলল, 'আমার মাথা তো গরম হয়নি। তোমারটা ঠাণ্ডা হল নাকি, তাই শুনি।'

'আমার মাথাই নেই—তো ঠাণ্ডা বা গরমের প্রশ্ন।'...বলে হাসান ওর দিকে কয়েক মুহূর্ত তাকিয়ে থাকল।...'খুব ঝড় গেছে মনে হচ্ছে?'

বিলুর চোখ দুটো জ্বলে উঠল।...'ছেলের অসুখ নিয়ে রসিকতা করতে পারছ?'

'না—সে ঝড়ের কথা বলিনি। তোমার চেহারা এমন হল কেন?'

'কেমন?'

'রাত জেগে ছেলের সেবা করেছ—জানি—শুনেছি সব। কিন্তু চেহারায় এ ছাপ অন্যরকম।'

বিলু কথা বলল না। শাড়িটা পায়ে ঠেলে এককোণে সরিয়ে দিল।

হাসান বলল, 'যাবার সময় তোমাকে ওঠাই নি—ভাবলুম ঘুমোলে নার্ভ শান্ত হবে তাই।'

বিলু তাকাল।

'কাছে এস, বিলু। মনে হচ্ছে কদ্দিন তোমাকে দেখিনি!'

বিলু নিষ্পলক তাকিয়ে রইল।

'কী হয়েছে তোমার? বিলু, কেন এমন দেখাচ্ছে তোমাকে? ছেলের অসুখ—না বিলু, আমি বিশ্বাস করিনে! তুমি জান না—যাবার পর প্রতিমুহূর্তে এত ছটফট করেছি—মনে হয়েছে, খুব অবিচার করে এসেছি তোমার প্রতি। সবসময়ে ভেবেছি, একটা চিঠি লিখে ক্ষমা চাইব—'

বিলু আস্তে বলল 'কেন আমার কাছে ক্ষমা চাইবে? দোষ তো আমিই করেছি। আলাদা শুয়েছিলুম। কিছু গোছগাছ করে রাখিনি।'

'না বিলু।' হাসান একটু আবেগাপ্লুত হয়ে পড়ছিল ক্রমশ...'আমি ইদানীং কেমন যেন হয়ে পড়েছি। এমন ছিলুম না—তুমি তো বারোবছর ধরে দেখছ। তুমি যাতে কষ্ট পাও, তেমন কাজ বিন্দুমাত্র করতে চাই-নি—অথচ...'

আচমকা বিলু ঝাঁপিয়ে পড়ল ওর বুকে। ফুলে-ফুলে কাঁদতে থাকল। রেখা এসে পড়েছিল, তক্ষুনি পালিয়ে গেল। ওঘরে গিয়ে ফিসফিস করে বলল, 'এই, তোমরা এখন ওঘরে কেউ যেও না! তোমাদের মা খুব কাঁদছে—বাবু কাঁদছে। এখন যেতে নেই।' ...

অনেক রাতে—গীর্জায় বারোটার ঘণ্টা বেজেছে তখন—বিলু হাসানের বুকে মাথা রেখে বলল, 'একটা ভীষণ নতুন কথা শোনাতে চাই তোমাকে—জানিনে কী ভাবে নেবে—তবু আমাকে ক্ষমা করবে তো? বল?'

'নিশ্চয় করব। বল—বারোটা বছর খুব কম নয়, বিলু। এই বারোটা বছর ধরে একটা কঠিন ভিত গড়ে উঠেছে। সহজে এ ভাঙবার নয়। তাছাড়া, চিকন ঝুমঝুমি টুকুন—ওরা তার ওপর দাঁড়িয়ে রয়েছে! কোন রিস্ক নেই—তুমি বল।'

বিলু টেবিল ল্যাম্পটা নিবিয়ে দিল। তারপর মুখ তুলে বাইরের দিকে তাকিয়ে একটু হাসল।...'হাসি পাওয়া উচিত তোমার। অদ্ভুত একটা ব্যাপার!'

'আচ্ছা, বল না!' হাসান ওকে জড়িয়ে ধরল।

'বলছি।' বলে একটু চুপ করে থাকার পর এবার একটু শব্দ করে হাসল বিলু।...'ভ্যাট্‌, লজ্জা করছে।'

'লক্ষ্মী মেয়ে লজ্জা করে না।'

বিলু ওর মুখের ওপর ঝুঁকে দুম করে বলে বসল, 'জান—আমার আরও একবার বিয়ে হয়েছিল?'...পরক্ষণেই কান পাতল। সারা দেহে চেতনা নিয়ে প্রস্তুত হল সে। সেকেন্ডে শুনতে থাকল।

হাসান খুব আস্তে বলল, 'জানি, বিলু।'

'জান? তুমি জান?'...বিলু হাঁস-ফাঁস করে উঠল।

'হ্যাঁ—জানতুম।'

'জানতুম!' বিলু আর্তস্বরে বলল...'কবে থেকে জানতে? কে বলেছিল তোমাকে?'

'তোমার মা মারা যাওয়ার আগে আমাকে সব বলে গিয়েছিলেন।'...হাসান খুব শান্তভাবে বলল।...'তোমার মনে পড়ছে কি? আমি ডাক্তারের কাছে যেতে চাইলুম—উনি যেতে দিলেন না। আমার একটা হাত আঁকড়ে ধরলেন। তখন তোমাকে বললুম—তুমি ডাক্তার ডাকতে গেলে। ঘরে তখন কেউ ছিল না—উনি সব বললেন। আমার হাতের ওপর মাথা রেখে বললেন, তুমি আমার ছেলে হাসান—কথা দাও, এর জন্যে বিলুকে কোন দুঃখ দেবে না। কথা দিলুম।'

'ফিরে এসে মাকে দেখলুম, চলে গেছেন।'

'হ্যাঁ, তোমাকেও খুঁজছিলেন—পেলেন না। হয়ত এ নিয়ে কিছু বলতেন।'

কিছুক্ষণ দুজন চুপ করে থাকল। বাইরে রাস্তার গাছগুলো শন শন করল গ্রীষ্মরাতের বাতাসে। গাড়ির শব্দ হল। একবার কুকুর ডাকল। তারপর বিলু বলল, 'কেন তুমি আমাকে তারপর কিছু বল নি?'

'বলি নি—হয়ত অপ্রস্তুত হবে, লজ্জা পাবে—আমার কাছে অত দিন সব লুকিয়ে রেখেছ বলে।'

'আশ্চর্য! এই বার বছর ধরে সব গোপন করে আসছ!'

'তুমিও তো আসছ, বিলু।'

বিলু মৃদু কান্নায় আবিষ্ট হয়ে বলল, 'ভেবেছিলুম, তুমি আমাকে ঘেন্না করবে—মায়ের মিথ্যা বলার প্রতিশোধ নেবে আমার ওপরে।'

হাসান অস্ফুট হাসল। পিঠে হাত বুলিয়ে বলল, 'নাও, হয়েছে। ঘুমোও।'

বিলু বলল, 'তুমি যাবার দিন সেই লোকটা এসেছিল!'

বিলু ভাবল, হাসান বলে উঠবে কোন লোক্টা—কিন্তু হাসান তা বলল না। বলল, 'শুনলাম। আলমারির কাচ ভেঙেছে, ফুলদানি ভেঙেছে! চিকন সব বলেছে আমাকে।'...পরক্ষণে সকৌতুকে বলে উঠল—'কোন আশা দাও নি তো ভদ্রলোককে?'

বিলু তীব্র ঝাঁঝাল ঘৃণায় বলল, 'চোর মাতাল জুয়াড়িকে একটা আশাই দেওয়া যায়। জেলে দেবার আশা। আর শোন, তুমি আমার স্বামী—তোমার স্ত্রীকে যে অপমান করতে আসে, তার শাস্তি তুমি দেবে না?'

'বল, কী করতে হবে?'

'ও শেয়ালদার কাছে প্রতিভা হোটেলে উঠেছে—তের নম্বর ঘরে। ঠিকানা দিলুম। এবার দেখতে চাই, স্বামীর কর্তব্য কীভাবে পালন কর।'

'ঠিকানা পেলে কোথায়?'

বিলু সেকথার জবাব না দিয়ে বলল, 'ওর একটা কিছু না হওয়া অব্দি আমার জ্বালা যাবে না।'

'দেখব। এখন ঘুমোও।'

বিলু ওর ঠোঁটে ঠোঁট নামিয়ে বলল, 'আজ আরও কিছুক্ষণ জেগে থাকি না!'

## ৮

দুপুরে অফিস থেকে হাসান রিঙ করল।...'কে বলছ? বিলু? শোন, প্রতিভা হোটেলের ব্যাপারটা খোঁজ নিলুম। তের নম্বরে কে এক সাজ্জাদ হুসেন ছিল—বাংলাদেশ থেকে এসেছিল—গত বুধবার সকাল দশটার মধ্যেই চেক আউট করেছে বলল।'

'গত বুধবার!'...বিলু ঠোঁট কামড়ে ধরল। বিলু সেদিনই তো সাজ্জাদের কাছে গিয়েছিল!

'হ্যাঁ। হোটেলের লোকই স্টেশনে পৌঁছে দিয়েছিল। ভদ্রলোক বাংলাদেশে ফিরে গেছে।'

'ঠিক বলছে তো?'

'মিথ্যে বলবে কেন? ট্রেনে তুলে দিয়েছে বলল। যাকগে—তুমি নিশ্চিন্ত হলে তো?'

'হেসো না। গা জ্বালা করে।' (জ্বালা করবে না? হারুন গুণ্ডা হাজারটা টাকা মেরে দিল।)

'বিলু এখন কী করছ?'

'টুকুনকে স্নান করাতে যাচ্ছিলুম।' (হারুন টাকাটা কি ফেরত দেবে?)

'এবেলা কোথাও বেরোচ্ছ নাকি?'

'কিচ্ছু ঠিক নেই। কেন?' (নাঃ গুণ্ডার সামনে গিয়ে দাঁড়ানোর সাহস নেই।)

'ভাবছিলুম দুটো টিকিট এনে রাখি—ইভনিং শোর।'

'বাহাদুর! হঠাৎ এ শৌখিনতা কেন?'

'কী আশ্চর্য! কখনও দুজনে একসঙ্গে দেখি নি সিনেমা?'

'দেখেছ—বারো বছরে বারো বার।'

'আসলে কী জান, সিনেমা-টিনেমা আমাকে বড্ড বোর করে!'

'তুমিও তো শেখরের দলে।'

'শেখর সিনেমা দেখে না বুঝি?'

'শোন—তাই কর। আমি তৈরি থাকব।...হ্যালো, হ্যালো, হ্যালো!'

'শুনছি, বল।'

'এক কাজ কর বরং। টিকিট—দুটো নয় চারটে নিও। কোন হলে হাটারি নামে একটা বন-জঙ্গলের ছবি হচ্ছে দেখে নিও। কেমন? চিকন বেচারা বলছিল—মনটা ভাল হবে। ঝুমঝুমিও দেখবে। লক্ষ্মীটি, একেবারে আপার ক্লাশ নিশ্চয় পেয়ে যাবে—ভিড় হচ্ছে শুনলুম।...হ্যালো, হ্যালো!'

'হ্যাঁ।'

'শুনলে কী বললুম?'

'হুঁ।'

'ছেড়ে দিচ্ছি।'

'আচ্ছা!'...

বিলু ব্যস্ত হয়ে উঠল। ও ঘরে গিয়ে ডাকল—'চিকন, ঝুমি! ইভনিং শোয়ে আজ সবাই মিলে সিনেমা দেখব রে! টিকিট আনতে বললুম।'

ওরা নেচে উঠল। বিলু টুকুনকে আদর করতে করতে বাথরুমে ঢুকল। মেঝেয় পা ছড়িয়ে বসে টুকুনকে উরুর ওপর রাখল। শান্ত ভদ্র শিশুটি হাসছে। বিলু খুব আস্তে সাবধানে সাবান বোলাতে থাকল ওর বুকে, পেটে, পা দুটোয়।...'আমার টুকুনছোনা কবে বড় হবে। হাটারি দেখবে! বাঘ-ভাল্লুক দেখবে।...ঝুমি, মা আমার, ডেটলের শিশিটা পেড়ে দাও! ও চিকন, আজ চান করবি নাকি? না বাবা—আজ থাক। গা মুছে শুধু মাথাটা ধুবি। একটু অপেক্ষা কর, আমি ধুইয়ে দেব।..' তারপর টুকুনের কান্নার মধ্যে বিলু গুনগুন করে গাইতে লাগল—'পাগলা হাওয়ার বাদল দিনে...'

খুরশিদ ম্যানসন ঘিরে আজ উদ্দাম পাগলাটে হাওয়া অবশ্য বইছে। কিন্তু আকাশ জুড়ে গনগনে প্রচণ্ড নীল—জ্বলজ্বলে রোদ গাছপালার ডালে-পাতায়, বাড়ির কার্নিশে, ছাদে, জলের ট্যাঙ্কে গড়িয়ে গড়িয়ে ছলকে পড়ছে। রাস্তার কালো পীচ গলে যাচ্ছে। দূরে মেয়েদের কলেজের গেটের পাশে তরুণ শিমুল ফুলে-ফুলে রাঙা। কৃষ্ণচূড়াও ফুটেছে। এখানে-ওখানে বুগানভিলিয়ার রঙীন ঝাঁপি। ও রাস্তায় গাড়ি চলে কম। দু-এক মিনিট অন্তর অন্তর একবার করে নিখাদ শূন্যতা ভেসে উঠছে ফিলমের 'ডিজলভে'র মতন।

প্রতিশ্রুত সব পারিবারিক দায়িত্ব চুকিয়ে বিলু যখন বাথরুমের দরজা বন্ধ করল, তখন তার ঠোঁটে সেই বাদল দিনের গানটা রঙের মতন লেগে রয়েছে—একটা মোহ চেপে বসে আছে, ধুয়ে যায় না।...'যা না চাইবার তাই কোথা পাই গো।' গাইতে গাইতে সে অতিধীরে ব্লাউস খুলল, ব্রেসিয়ার খুলল, সায়ার ফাঁস খুলে দিল, তারপর চুল খুলে ফেলল। চুলগুলোকে বুকের দিকে দু পাশে বয়ে যেতে দিল। স্তনদুটো ঢেকে রাখল কয়েক মুহূর্ত। ঝরনার চাবি খুলে দিল একটুখানি। ঝির ঝির জল পড়তে থাকল।...'পাব না, পাব না, মরি অসম্ভবের পায়ে মাথা কুটে...।' কাল ফোর্টের মাঠে সন্ধ্যাবেলায় কী

একটা অসম্ভবের দুয়ারখোলার প্রবল চাপ আসছিল ভিতর থেকে—এই চাপের শব্দহীন যন্ত্রণাটা রাত্রি আসার মতন সব অস্পষ্ট করে ফেলছিল। এই তো হয়। সবচেয়ে কঠিন কথাটা বলতে বাধে না।—সহজতমটাই এসে আটকে যায়। হ্যাঁ—এমনি হয়। যা রোদের মতন, বৃষ্টির মতন, সূর্যের মতন সহজ আর স্বাভাবিক, যা প্রকৃতির অনিবার্যতা—তার দিকে আঙুল তুলে কে বলে ওঠে, ওই দ্যাখ রোদ, দ্যাখ বৃষ্টি, কিম্বা আরে, ওটা তো সূর্য! দেখিয়ে দিলেও কি কাজ হয়? যাকে বলি, সে বলে—বেশ তো, রোদ আছে—থাকে, তাতে কী? সে আসলে কবে থেকে বিস্মিত হতে ভুলেছে। সব সয়ে গেছে তার চোখে। হায়, এত বৃষ্টি এত গনগনে সূর্যটা নিয়ে এদিকে আমার জ্বালা! প্রহরে-প্রহরে মুহূর্তে-মুহূর্তে তুমি সব গায়ে নিচ্ছ, তবু নির্বিকার—তুমি নির্লিপ্ত। আর আমার কী হচ্ছে? আমি কখনও জ্বলছি, কখনও হু হু কাঁদছি!

...কাল ও খুব কম কথা বলছিল। অন্যমনস্ক দেখাচ্ছিল ওকে। কী যেন বলবে বলবে করে আমার দিকে তাকাচ্ছিল। অন্ধকারে ওর চোখ দুটো বারকয় জ্বলতেও দেখলুম। অথচ ওর মুখে জাহাজের গল্প, ফোর্টটার ইতিহাস, হলওয়েল মনুমেন্ট—আর আমি বললুম সম্ভবত মুসলিম সম্প্রদায় ফ্যামিলি প্ল্যানিং ভাল চোখে দেখছে না—ওদের বোঝান দরকার। তারপর বললুম, ও শেখর, এখন কেউ এসে ছুরি দেখিয়ে ঘড়িফড়ি চেয়ে বসলে তুই কী করবি রে? আমার চেনা একটি মেয়ের গল্প শোন। বাংলাদেশে চলে গিয়েছিল—এখানে বর পাচ্ছে না, তাই। গিয়ে তো মার্চের গণ্ডগোলে পড়ে গেল বেচারা। পালিয়ে আসবার পথে নারীত্ব-টারীত্ব সব তো গেলই, কোন রকমে প্রাণটা নিয়ে আসতে পারল। এখানে যদি এল, তো আবার এক বিপদ। ভিকটোরিয়ার ওখানে একটা চেনা ছেলের সঙ্গে সন্ধেবেলা বেড়াচ্ছে, প্রেমিক নয়—নিতান্ত চেনা ছেলে—তা হঠাৎ দুজন এসে যেই বলেছে, দাদা, দেশলাই আছে? ব্যস, ছেলেটি গুণ্ডা ভেবে তক্ষুনি দৌড়ে পালিয়ে গেল। ওরা তো অবাক।...শেখর, তুই শুনছিস না?

...শুনছি।

...যাক। আচ্ছা শেখর, এই যে আমি তোর সঙ্গে ভীষণ মিশি, তোর খারাপ লাগে না?

...কেন?

...তুই তো প্রায় বলিস সংখ্যাগুরুরা সংখ্যালঘুদের ক্ষেত্র বিশেষে একটা ওয়েটেজ দেয়—বলিস্ নে?

...বলি।

...ও শেখর, তোর এই মেলামেশা সেই 'ওয়েটেজ দেওয়া' নয় তো?

ও হাসতে লাগল। আবার বলল, তুমি একটা পাগল, বদ্ধ পাগল।

আজকাল ও আমাকে এরকম পাগল বলে চালাবার চেষ্টা করে। সত্যি কি আমার আচরণে আজকাল কোন ইনস্যানিটি দেখতে পায় ও? অবশ্য এই কটা দিন আর রাত আমার ভীষণ গেছে। হয়ত পাগল হয়েই উঠেছিলুম। কী অদ্ভুত সব ব্যাপার করে বেড়ালুম! আসলে আমার যত ভয় ইমেজ নিয়ে। সব সময় ভেবেছি, ওই যাঃ, কারা সব লোহার রড আর হাতুড়ি নিয়ে মূর্তি ভাঙতে এল। নাকি মূর্তি ভাঙার যুগ এসে গেছে? সব ইমেজ দিকে দিকে চুরমার হতে চলেছে।...ও শেখর, আমি গেলুম রে। এই ভেনাস মূর্তি—এই আমার অস্তিত্ব। একে কোথায় লুকোব, বল্ত শেখর?...

বাথরুম থেকে বিলম্বিত তোয়ালের মধ্যে দেহ রেখে এ ঘরে আসতেই বিলু চকিতে অপ্রস্তুত হল। আসবি তো আয়, সেই শেখরই এসে বসে রয়েছে!..বিলু চমকটা কাটিয়ে বলল, 'কতক্ষণ এলি? বস, তোর কথাই এতক্ষণ ভাবছিলুম, অনেকদিন বাঁচবি।'

শেখর মৃদু হাসল।...'আধঘণ্টা ধরে স্নান কর তুমি! সর্দি করে না?'

'না তো! শোন, একটু মেহনত কর।'

'বান্দা হাজির।'....শেখর অন্যমনস্কভাবে বলল কথাটা।

'তুই বান্দা কী রে! শাহজাদা বল্। আমি অবশ্য বাঁদী।'...হেসে উঠল 'ওই খাটের বাজুতে যা সব ঝুলছে, একটা করে দে। প্রথমে—ওরে বুদ্ধু, নাঃ, এজন্মে তোর বউ হবে না! প্রথমে ওটা নয়—সায়া দে।'

ধবধবে নকসাকাটা সাদা সায়াটা পরার সময় দরজার ওদিকে দাঁড়িয়ে পর্দা টেনে শেখরকে আড়াল করল বিলু। তারপর মুখ বাড়িয়ে বলল, 'হুঁ—এবার শাড়ি।'

শাড়ির পর ব্রেসিয়ার, তারপর ব্লাউস। তারপর বিলু ঘরে এল।...'নে—পিঠের বোতাম এঁটে দে।'

বোতাম আঁটতে আঁটতে শেখর বলল, 'কী সাবান মেখেছ? নাক জ্বলে যাচ্ছে।'

'ও আমার গায়ের সুরভি।'...বলে বিলু অয়নার সামনে এসে চুলে চিরুনি চালাল।...'জানিস? আজ আমরা সপরিবারে জঙ্গলে যাচ্ছি?'

শেখর তাকাল।

'হুঁ—সত্যি। আমি, আমার সায়েব, চিকন, ঝুমঝুমি।'

'বাইরে কোথাও? সেই ঢেনকানল নাকি?'

'উঁহু—কোলকাতাতেই।'

'সব তাতেই হেঁয়ালি তোমার! সোজা বললেই চুকে যায়।'

'সোজা বলা তো সোজা নয় রে! বললেও কি কেউ বোঝে? বুঝলেও আমল দেয় না। জলকে জল বললে কেউ কান করে না। যদি বলি এইচ-টু-ও, অমনি ছুটে আসে—কী বললে, কী বললে?'

শেখর কিছু বলল না। একটা পত্রিকা টেনে নিয়ে ছবি দেখতে থাকল।

বিলু বলল, 'বিকেলে কোথাও যাবি শেখর?'

'না। কেন?'

'আমরা ইভনিং শোতে হাটারি দেখতে যাব। সে সাড়ে পাঁচটায় বেরোলে চলবে। এখন বাজে দেড়টা। দুটো থেকে পাঁচটা অব্দি আমার হাতে কোন কাজ নেই। এই তিনটে ঘণ্টা কি জলে ফেলব? উঃ, সময়—সময় এত তাড়াতাড়ি চলে যাচ্ছে! আজকাল আমার প্রতিটি সেকেন্ড এত দামী মনে হয়, জানিস শেখর? ইচ্ছে করে, একটি সেকেন্ডও বাজে খরচ হওয়া ঠিক নয়—ঠকে যাব।''

'কিসে খরচ কর ঠিক, শুনি?'

বিলু ওর কানের কাছে মুখ নিয়ে গিয়ে ফিসফিস করে বলল, 'ভালবাসায়—প্রেমে।'

শেখর হাসতে লাগল।

'আমাকে খুব নির্লজ্জ ভাবলি বুঝি?'

'নাঃ।'

'কী বলব রে—আজকাল আমার ইচ্ছে করে—ইচ্ছে করে...' বিলু হঠাৎ থেমে শূন্যদৃষ্টে দক্ষিণ পশ্চিম আকাশের সেই চিমনিটা দেখতে থাকল। হুসহুস করে ঘন কালো ধোঁয়া বেরুচ্ছে। যতক্ষণ না সাদা ধোঁয়া বেরতে লাগল, বিলু একইভাবে চুলে চিরুনী ধরা হাত রেখে তাকিয়ে রইল। তারপর বাঁ হাতটা পেটে রেখে বলল, 'কদিন থেকে পেটটা কেমন ব্যথা-ব্যথা করছে। কী হয়েছে বল তো?'

'ডাক্তার দেখাও। গ্যাসট্যাস হতে পারে।'

'দেখাব। আচ্ছা শেখর, দার্জিলিং যাওয়ার কী হল তোদের?'

'দেরি আছে।'

'ও কি যেতে চাইবে?' একটা ছোট্ট দীর্ঘশ্বাস ফেলল বিলু।... 'বলবে, ছুটি পাওনা নেই। এইতো কিছুদিন আগে গাঁয়ে থেকে এল মামলার ব্যাপারে। অবশ্য আমি চিকনদের নিয়ে...নাঃ, ঝামেলা সামলাতে পারব না। তুই তো বাবা পাহাড়ে-পাহাড়ে চড়ে বেড়াবি! হবে না—আমার কিছু হবে না!'

শেখর পত্রিকার ছবি দেখতে থাকল।

'মাঝেমাঝে টের পাই, আমার জীবনটা কী হাস্যকর, কী ব্যর্থ, ভালগার! কোন কাজে লাগল না—কোন কাজে লাগল না! শুধু ছেলেপুলে ধরলুম পেটে, ঘরকন্না করে এলুম একটানা! আর কিছু না—কিচ্ছু না!'...বিলু হঠাৎ ব্যস্ত হয়ে উঠল।...'তোর খাওয়া হয়েছে? আয় না—আমার সঙ্গে খাবি! এবেলা বিশেষ কিছু নেই অবশ্য—স্রেফ মাছ ভাত। আয়!'

'খেয়ে ফেলেছি। খেয়েই চলে এসেছি!'

বিলু ওর মুখের দিকে তাকিয়ে ভুরু কুঁচকে বলল, 'হঠাৎ এলি যে? কী উদ্দেশ্য বলছিস না।'

'বলব। তুমি খেয়ে এস।'

বিলু একটু চুপ করে থেকে বলল, 'বুকটা টিপটিপ করিয়ে দিলি। সত্যি, কাঁপছে। কী কথা রে?'

'সামান্য। তেমন কিছু না। তুমি খেয়ে এস না!'

বিলু ধপ করে ওর পাশে বসে পড়ে বলল, 'উঁহু। না শুনলে খাওয়াই হবে না।'

ওর মুখের দিকে একবার তাকিয়ে চোখ নামাল শেখর। তারপর বলল, 'তুমি সত্যি পাগলামি করছ, বউদি!'

বিলু কড়ামুখে বলল, 'আর কত পাগল বলবি আমাকে, শেখর? জানিস, বারবার কাকেও পাগল বললে একসময় সত্যি পাগল হতে বাধ্য? আমার মধ্যে তুই—হ্যাঁ, তুই একটা ইনস্যানিটি এনে ফেলছিস! আমার আজকাল ভয় করে, বড্ড ভয় করে। ভাবি, কী অস্বাভাবিকতা দেখতে পায় ওরা!'

শেখর দমল না। শান্তভাবে বলল, 'তুমি না খেলে বলব না।'

তখন বিলু হাসল। 'জানিস, লোকে ঠিক এই পদ্ধতিতেই মৃত্যুর খবর দেয়? না খাওয়া অব্দি অপেক্ষা করে। কার মরার খবর দিবি রে?'

শেখর একটু চমকাল যেন। কিন্তু কিছু বলল না।

বিলু ঝুঁকে গেল। 'তাহলে,—তাহলে টাকা ধার চাইবি বুঝি?'

শেখর দ্রুত সাড়া দিল।...'টাকা কোনদিন তোমার কাছে ধার চেয়েছি? কী টাকা দেখাচ্ছ?'

বিলু হাসিতে ভেঙে পড়ল। ওর পিঠে মৃদু আঘাত করে বলল, 'এটা একটা চড় মারলুম তোকে। ব্লাইন্ড টেবর নামে একটা ইংরেজি ছবি দেখেছিলুম। অন্ধ মেয়েটি বাড়িশুদ্ধ লোকের খুন হয়ে যাওয়ার ফলে আতঙ্কে বোবা হয়ে গেছে। কী ঘটেছে কিছু বলতে পারছে না। তখন আচমকা যেই না একটা চড় মারা অমনি মুখের বোবায় ধরাটা কেটে গেল। সশব্দে কেঁদে সব বলে ফেলল। বুঝতে পারছি আমার চড়টা ব্যর্থ হল। আয়, আমি খেতে বসব—তুই সামনাসামনি বসে বলবি। আয়, ওঠ।'

ওকে টানতে টানতে নিয়ে গেল খাবার টেবিলে। রেখা যথারীতি থালাবাটি সামনে সাজিয়ে রেখে গেল। বিলু একটুকরো মাছ ভেঙে কাঁটা ছাড়িয়ে বলল, 'হাঁ কর। তোকে দিয়েই উদ্বোধন করিয়ে নি।'

শেখর যন্ত্রের মতন হাঁ করল।...তারপর নিরাসক্ত মুখে চিবুতে চিবুতে টেবিলের কভারে মোমবাতির জমাট মোমের দাগ নখে খুঁটতে লাগল।

বিলু খাচ্ছিল। ওর মুখে একটা আত্মতৃপ্তির উজ্জ্বলতা ছলকে বেড়াচ্ছিল—সেটা নিশ্চয় আহারের সুস্বাদে নয়। কিন্তু নিজেই টের পাচ্ছিল এ একটা মরিয়াপনা—ভিতরে ভিতরে শক্ত হয়ে ওঠার ভাব। একটা কঠিন প্রস্তুতি। কী বলবে তাকে শেখর? খুব মারাত্মক কিছু কি? সেটা কী হতে পারে? মাঝে মাঝে আঙুলে ভাত বাছার সময় দ্রুত এগুলোও অবশ্য ভেবে নিচ্ছিল।

কিন্তু শেখর মুখ খুলল না। বিলু মোটামুটি খেয়ে নিয়ে জলের গ্লাস তুলল ঠোঁটে। জল খেতে খেতে গ্লাসের ওপর দিয়ে তাকাল শেখরের দিকে। শেখর এখন আরও গম্ভীর। জল খেয়ে ছোট ঢেকুর তুলে বিলু উঠতে যাচ্ছিল—শেখর ডাকল, 'বউদি!'

'বোস্ আসছি।'.. বলে বিলু বেসিনের দিকে চলে গেল। বেশ সময় নিয়ে মুখ-হাত ধুল সে। ব্রাকেটে টাঙানো তোয়ালেতে হাত আর ঠোঁট স্পঞ্জ করল। আয়নায় একবার যেন সিঁথিটা দেখে নিল। সিঁদুর পরার জন্যেই কি সিঁথিটা আস্তে আস্তে চওড়া হয়ে যাচ্ছে? সে সরে এসে ডাকল, 'আয়—ওঘরে আরাম করে শুয়ে শুনব।'

শেখর উঠে দাঁড়াল। কিন্তু নড়ল না। মুখ তুলল। তারপর আস্তে বলল, 'যে কথাটা বলতে এসেছিলুম!...'

বিলু থমকে দাঁড়িয়ে গেছে ঘরের মাঝামাঝি জায়গায়।

'আমাকে আর ডাকবে না বউদি। তোমার সঙ্গে মেলামেশা আমার পক্ষে আর নানা কারণে সম্ভব হবে না। ইতিমধ্যে অনেক ব্যাপার টের পাচ্ছি—সেগুলো তোমার আমার বা হাসানদার মর্যাদার পক্ষে ভীষণ ক্ষতিকর। শুধু ক্ষতিকর নয়, তার চেয়েও খারাপ কিছু। আর...' সে কথা খুঁজতে থাকল।

বিলু স্থির দাঁড়িয়ে তাকিয়ে আছে ওর মুখের দিকে।

'...আর, তোমার স্নেহ কিংবা ভালবাসার ভার বইবার যোগ্যতা আমার নেই বউদি।'

স্নেহ কিংবা ভালবাসা! বিলুর গলার ভিতর একটা বোবা চিৎকার উঠল দূরের ঝড়ের মতন—কী শেখর, কী? স্নেহ না—ভালবাসা? ভালবাসা—না স্নেহ? তুই কী মার্কা দিচ্ছিস শেখর, স্নেহ—না ভালবাসা? বোকা ছেলে. দুটো থেকে একটা বাছবার বুদ্ধিটুকুও নেই তোর—টের পাসনে চাল কিংবা ডাল, তেল কিংবা জল, সকাল কিংবা সন্ধ্যা?

'আমাকে ক্ষমা কর বউদি।'...বলে শেখর ঝুঁকে এল বিলুর পায়ের দিকে হাত বাড়িয়ে। এবং বিলু পলকে ঘুরে উর্ধ্বশ্বাসে শোবার ঘরে গিয়ে ঢুকল। জানলার রড দু-হাতে আঁকড়ে ধরে আকাশের দিকে তাকাল। ললিতাভবনের পামগাছগুলো প্রচণ্ড দুলছে ঝোড়ো বাতাসের চাপে।

ও-ঘরে শেখর এক মুহূর্ত ইতস্তত করে চলে গেল নিঃশব্দে।

দুমদাম হাতুড়ির শব্দ শুনছিল বিলু। ঝাপসা অন্ধকারে তরুণ সব হাত 'জামায় রক্তের দাগ' নিয়ে একটা অনেককালের পুরনো অর্ধশায়িত পৌরাণিক মূর্তি ভাঙছে আর ভাঙছে। দুমদাম ...ঠকঠক...ধারাবাহিক ধ্বনিপুঞ্জ।

পাঁচটা বেজে এল। চিকন ঝুমঝুমি এরই মধ্যে সেজেগুজে তৈরী হয়েছে। মাকে তৈরী হতে বলছে। জ্বালাতন করছে। বিলু শুয়ে ছিল। এই উঠি বলেই উঠছে না বিছানা থেকে। শেষে ভাইবোনে হাত ধরে জোর টানাটানি করলে উঠতে বাধ্য হল।

ওরা দু-পাশে দুই কড়া প্রহরী। বাইরে বেরোতে হলে বিলু যা-যা করে, অর্থাৎ ঠিক যেভাবে সাজে, সেদিকে দুজনের নজর। ঝুমঝুমি বলল, 'এই মা, মুখটা কেমন বাসি হয়ে থাকল যে! ভ্যাট! চোখ দুটো খালি-খালি লাগছে! এই পেনসিল, নাও—আঁকো।'

বিলু কখনও রেগে যাচ্ছিল, কখনও একটু হেসে ফেলছিল।... 'তোরা কি পেত্নী সাজাতে চাস আমাকে?'

'হুঁ—আমাদের বেলায় এমন। আর অন্যের সঙ্গে বেরোলে, তখন যে...'

'হুঁ। আকাশের পরী সেজে যাই।'

'বারে! আমাদের ইচ্ছে করে না বুঝি!'—ঝুমঝুমি অনুযোগ করল।

চিকন গম্ভীর মুখে লক্ষ্য করছিল। বলল, 'টিপ পরলে না কেন? ঝুমঝুমি টিপ পরার রঙ দে।'

বিলু টিপ পরে বলল, 'নাও—হয়েছে তো? এবার ছুটি দাও।'

চিকন বলল, 'ওকী মা! অত সিঁদুর দিয়েছ কেন? মেছুনী দেখাচ্ছে।'

বিলু বলল, 'দেখাক।'

সে শাড়ি বের করছিল। ভাইবোন হুমড়ি খেয়ে পড়ল। দুজনে দুটো শাড়ি বেছে নিয়ে সমান দাবি জানাতে থাকল। বিলু, রেগে বলল, 'নে—তোরাই পরে বসে থাক।'

তখন চিকন বলল, 'ঠিক আছে। টস করব। ঝুমি, তোর হেড না টেল?'

টসে কিন্তু ঝুমঝুমিই জিতে গেল। সে মাকে জড়িয়ে ধরে আদর করে ফেলল আবেগে। চিকন গোমড়ামুখে সরে এল।

শাড়িটা পড়ে আয়নার সামনে দাঁড়াল বিলু। ঝুমঝুমির মনে কি একটা জাঁকানো ঘরকন্নার গিন্নিটি বসে রয়েছে? এই চওড়া নীল পাড় জরির কাজ করা ঘিয়ে মটকা শাড়ি নীলপাখার আঁচল—বিলুকে এক পরিপাটি গোছালো সংসারের কর্ত্রী করে ফেলেছে। বিলু দেখল, একটু ব্যাকডেটেড হয়ে গেছে তার চেহারা। এর সঙ্গে আগের বাইরে সেজে বেরনো বিলুর কোন মিল নেই। বয়সটাও বেড়ে গেছে সঙ্গে সঙ্গে। নাঃ চুলটা ম্যাচ করছে না—খোঁপা বদলাতে হবে।

সে খোঁপা ভেঙে আবার নতুন ধাঁচে খোঁপা বাঁধতে থাকল। আলতোভাবে মনে হল, হাসান যেন এরকম সাজগোজই চায়—ভালবাসে। হাসান আজ খুব খুশি হবে।

পিয়ানোটা আজ একতারা হয়েই বাজুক। খোঁপা বাঁধতে বাঁধতে হঠাৎ মনে ঝিলিক দিয়ে একটা গান এসে গেল। সেদিনের গানটা। দাঁতে কামড়ানো কালো ফিতেটা চুলের ভিতর ঘুরে যেতে বিলু গুনগুন করে উঠল—'মনে কী দ্বিধা রেখে গেলে চলে।'

সব শেষ করে একটু ঘুরে আয়নায় পাছা দেখে নিয়ে গাইতে গাইতে পাশের ঘরে গেল বিলু।...'সেদিন ভরা সাঁঝে যেতে যেতে দুয়ার হতে কী ভেবে ফিরালে মুখখানি...।' টুকুনকে আদর করতে থাকল। 'উঁহু, যায় না! জঙ্গল। বাঘ আছে। বাবা! খেয়ে ফেলবে! হা-লু-ম।' তারপর ঘুরে বলল, 'সাড়ে পাঁচটা বেজে গেল। তোদের বাবু কই রে?'

চিকন বিরক্ত হয়ে বলল, 'ঠিক ট্রাফিক জ্যামে পড়ে গেছে! একটু আগে বেরন উচিত ছিল।'

বিলু বলল, 'আপিস থেকে বেরিয়েছে কিনা কে জানে!'

ঝুমঝুমি ঝাঁঝাল স্বরে বলল, 'শুধু কাজ আর কাজ বাবুর! আর কারো আফিস নেই!'

বিলু বলল, 'একবার দেখ না আপিস থেকে বেরিয়েছে নাকি?'

চিকন ফোনের দিকে এগিয়ে গেল সঙ্গে সঙ্গে। ডায়াল করল। তারপর সাড়া পেতেই বলল 'আমি ডকটর এইচ আলির সঙ্গে কথা বলতে চাই।'

'বলছি। কে? চিকন বলছ?'

'তুমি বেরোওনি? আমরা যে. '

'তোমার মাকে দাও তো বাবা।'

চিকন ডাকল—'মা, তোমার।'

বিলু দৌড়ে এল।...'কী ব্যাপার? বেরোয়নি? কার ফোন?'

'বাবুর।' বলে চিকন ফোনটা দিয়ে পাশে দাঁড়াল। নাকের ফুটো দারুণ কাঁপছে। বারবার যেন সর্দিটানার মত শোঁক শোঁক করছে সে।

বিলু আস্তে বলল, 'হ্যালো-ও! বলছি।'

'বিলু? শোন। একটু গোলমাল হয়ে গেছে। আমার বেরনো হল না। বুঝতেই পারছ—একসপার্ট হওয়ার জ্বালা। লক্ষ্মীটি, তুমি ওদের নিয়ে যাও। টিকিট তিনটে পাঠিয়ে দিয়েছি। ট্যাকসিতে গেছে। তোমরা ওই ট্যাকসিতেই হলে চলে যাবে।'

ঠিক সেই মুহূর্তে বেল বাজল। হাসানের অফিসের লোক তিনটে টিকিট নিয়ে এসেছে।

## ৯

খুরশিদ ম্যানসনের ওপর ছায়া ফেলে মেঘগুলো চলে যায়। কোনটা একটু থেমে যায় কিছুক্ষণ। আবার চলে যায়। কিন্তু বৃষ্টি ঝরে না। এবারকার গরম অসামান্য। মাঝে একদিন নাকি একশো সাত ডিগ্রি অবধি উঠেছিল—কাগজে লিখল। মন সবসময় শুধু একটা কামনায় নুয়ে আছে ঃ বৃষ্টি! বৃষ্টি দাও! করুণায় শীতল কর! প্রকাণ্ড ভারি চাকার মতন সব দিনগুলো রাতগুলো, থরথর কাঁপন আছে—খুব ধীরে এঞ্জিনটা গড়ায় যখন বিস্তীর্ণ সান্টিং ইয়ার্ডে আর হঠাৎ হঠাৎ চমকে দেয় তীক্ষ্ণ হুইসেলে! পরে বোঝা যায় ওটা আত্মঘোষণা, আত্মস্বীকৃতি। আমি আছি—এখানে আছি, এই সোচ্চার হুঁশিয়ারি।...

দিন যায়। একটা করে মৃত্যু অস্তিত্বের একটা স্তর সম্পূর্ণ করে দেয় একটা স্থূল দীর্ঘ সীমারেখায়। তার ওদিকটায় মনে হয় শূন্য—কিছু নেই। পেরিয়ে গেলেই আবিষ্কার করি, এই তো আরেকটা স্তর। আগেরটার মতন নয় মোটেও—কিছু মিল আছে কিংবা নেই—তবে অমিলই বেশি। আগের স্তরে সবুজ ঘাস ছিল, এখানে এখন কঠিন নগ্ন পাষাণ মাটি। হয়ত কোথায় জলের শব্দ। কবি এলিয়টের 'ওয়েস্ট ল্যান্ডের' মতন—ড্রিপ ড্রপ...টুপ টাপ টুপ টাপ...' হয়ত ইলিউশন। ধুঁয়ো থাকলে আগুন থাকার মতন—কোথাও রিয়েলিটি একটা থাকে বলেই।

হাসান টের পাচ্ছিল, বিলুর একটা কিছু ঘটেছে। কিন্তু মুখ ফুটে কিছু বলতে পারছিল না। সন্ধ্যায় ফিরে সে দেখেছে, যথারীতি তার ফ্ল্যাটে সান্ধ্য-আসর বসেছে। বাবলীদি মঞ্জরী সঞ্চিতারা সবাই এসেছে। ওরা গাইছে। কখনও বিলুও গাইছে। কিন্তু কী একটা নেই। নিশ্চিত নেই। বিলুর মুখে নয়, কথায় নয়, চেহারাতেও না—সে পরিবর্তন ধরা পড়েছে তার দৈনন্দিন জীবনযাত্রার ছন্দে। বেরোয় না তেমন। জানলার পাশে বসে বই পড়ে চুপচাপ। বাইরের দিকে তাকিয়ে থাকে। আপিস থেকে ফিরে

আর হাসানকে জিজ্ঞেস করতে হয় না ছেলেমেয়েদের—মা কখন বেরিয়েছে রে? তার ছেলেমেয়েদের মা ঠিক চুপচাপ বসে আছে ঘরে। নয়ত টুকুনকে আদর করছে। নয়ত রেকর্ড প্লেয়ারের সামনে ঝুঁকে গান শুনছে।

মঞ্জরীই একদিন আবিষ্কার করল, বিলু তাদের ফ্ল্যাটে কতদিন যায়নি। পরক্ষণে তাকে টানতে টানতে একরকম জোর করে নিয়ে গেল। তখন বিকেল। অঞ্জলি আপিস থেকে ফেরেনি। ওর মা কাসুন্দির বয়েম খুলে শুঁকছিলেন। সঞ্চিতা উদাস চোখে দেখছিল। বিলুর অন্যমনা ভাবটা মুহূর্তে কেটে গেল শেখরের মাকে দেখে। ...'মাসিমা, কাসুন্দি খাচ্ছেন বুঝি?' সে সকৌতুকে বলে উঠল।

'কে, বিলু? এস, এস। আমি কদিন থেকে কেবলই ভাবছি—মেয়ের আমার দেখা নেই কেন? আমার আবার এদিকে যা হচ্ছে, সিঁড়িতে একেবারেই ওঠানামা করতে পারিনে।'

বিলু বলল, 'পুরনো কাসুন্দি?'

মঞ্জরী পূর্ববঙ্গীয় ভাষায় বলে উঠল—'হ। পুরান কাসুন্দি মাঝে মাঝে রৌদ্রে দেওন লাগে।'

সবাই হেসে উঠল। সঞ্চিতা বলল, 'কথাটা কার জান বিলুদি? বাবার আপিসের বড়বাবুর। বাবা গল্প করেছিলেন। চাপাপড়া ফাইল হঠাৎ বের করতে হলে ভদ্রলোক তেতোমুখে বাবাকে বলেন, স্যার, পুরান...'

মঞ্জরী বলল, 'থাক। তোমাকে আর নকল করতে হবে না। বিলুদি, কাল আমাদের ফ্রিজ আসছে, জান?'

'তাই বুঝি? বলে বিলু সঞ্চিতার কাছে গিয়ে দাঁড়াল। তার চুলটা নেড়ে দিল একবার।

প্রতিভা বললেন, 'ফ্রিজ আসুক, এরপর বলবে গাড়ি কেনো! আর বল না মা—মেয়েরা আমার যা জেদ ধরেছে। বলে—সব ফ্ল্যাটে ফ্রিজ আছে, আমাদের থাকবে না কেন? এদিকে ওঁর তো দিন ফুরিয়ে আসছে। শেখরের কবে কী হবে, ঠাকুর জানেন। বুঝলে বিলু, হয়ে যেত অ্যাদ্দিন। দিল্লীর ঠাকুরপো ট্রাঙ্ককল পর্যন্ত করল। গেল না। বলে, দিল্লীতে ভীষণ গরম। পাহাড়ে চড়ে ঠাণ্ডা খাওয়া অভ্যেস হয়ে গেছে। গরম আর সয় না।...' হাসতে লাগলেন প্রতিভা।

পাশের ঘরে টুং টাং বাজনার শব্দ শোনা যাচ্ছিল। বিলু প্রথমে ভেবেছিল—বিলিতি অর্কেস্ট্রার রেকর্ড বাজাচ্ছে কেউ। সে বলল, 'সঞ্চিতা, রেকর্ড চালিয়ে এসে বসে আছ নাকি?'

সঞ্চিতা হাসল। '...উঁহু, দাদা। গীটার শেখার ধুম পড়ে গেছে হঠাৎ। একটা প্রকাণ্ড গীটার কিনে ফেলেছে। সন্ধ্যায়-সন্ধ্যায় কোথায় সেটা নিয়ে ক্লাস করতে চলে যায়। জানেন না? বলেনি আপনাকে?'

বিলু অকারণ শুকিয়ে খসখসে হয়ে গেল। মাথা দোলাল।

মঞ্জরী একবার উঁকি মেরে এসে বিলুর হাত ধরে টানল। বিলু তাকে নিবৃত্ত করে প্রতিভার উদ্দেশে বলল 'মাসিমা, কই আমাকে শুকতো রান্না শেখালেন না?'

'তুমি আর এলে কই?'

মঞ্জরী বলল, 'এই! বউদি! তুমি যে বলেছিলে কোরমা শেখাবে। আজই হোক। মা, মাংস আনতে দাও নগেনকে।'

সঞ্চিতাও লাফিয়ে উঠল।...'হ্যাঁ মা—মাংস আনতে দাও।'

বিলু বলল, 'আজ বিস্যুদবার না?'

আগুনটা নিভে গেল দুম করে। প্রতিভা বয়েমগুলো আলমারির থাকে সাজিয়ে রাখছিলেন। বললেন, 'শেখর ও-ঘরে কী পিড়িং পিড়িং করছে রে একা! ডাক না—ভাইবোন মিলে গল্পসল্প করুক। সঞ্চিতা, ঠাকমাকে ডাক। বিলু বিলু করে মরে গেলেন যে!'

বিলু বলল, 'কী ব্যাপার মাসিমা?'

প্রতিভা হাসলেন।...'তেমন কিছু না। মা বলছিলেন, কী হল মেয়েটার—আর আসে না, আগের মত আড্ডাও বসে না ঘরে। উনি ওই ধাতের মানুষ। হইচই গল্পসল্প পেলেই খুশি হন। ওপরে তো হেঁটে যাবার ক্ষমতা নেই—নৈলে দেখতে, ঠিক গিয়ে বসে থাকতেন তোমাদের গানের আসরে।'

ঠাকমা—বোঝা গেল এতক্ষণ ধরে গায়ে কাপড়চোপড় গুছিয়ে বিছানা থেকে উঠে

আসছিলেন—বিলুর কণ্ঠস্বর পেয়েই। পর্দা এবং হাতের মুঠো তুলে বললেন, 'তোমাকে এমন মার মারব, টের পাবে। কেন, হয়েছে কী? এমন শত্রুতা কেন শুনি?'

বিলু শুকনো হেসে কাছে গেল।

'সন্ধ্যাবেলা ওপরে খুব গান চলে। এদিকে আমি ছটফট করে মরি একা।' বিলুর কাঁধে হাত রেখে এগিয়ে এলেন এ ঘরে।...'এ শত্রুতা নয়? কী এমন কাজের মানুষ হয়ে পড়েছ হঠাৎ?'

বিলু ওঁকে ধরে সোফায় বসিয়ে দিল। নিজে পাশে বসল। বলল, 'শরীর কেমন আপনার?'

'ভাল—খুব ভাল।' বলে বিলুর চিবুকে হাত দিয়ে কয়েক মুহূর্ত তাকিয়ে থাকলেন।...'একটু শুকনো-শুকনো লাগছে আগের চেয়ে। অসুখবিসুখ করেছিল নাকি?'

'না। এমনি।'

মঞ্জরী শেখরকে ডাকতে গেল।...'এই শশাঙ্ক, মা ডাকছে।'

ভিতর থেকে শোনা গেল—'কেন?'

'বউদি এসেছে। তোকে ডাকছে।'

গীটারেব শব্দ শোনা যেতে লাগল শুধু। মঞ্জরী ফিরে এসে বলল, 'বাবু এখন ধ্যানমগ্ন।'

ওরা পরস্পর নানা বিষয়ে গল্প করছিল। হেসে উঠছিল কখনও। প্রতিভাও কাজ শেষ করে একপাশে বসে গল্পে যোগ দিয়েছিলেন। এরই ফাঁকে শেখব একসময় সবার চোখের ওপর দিয়ে বেরিয়ে যাচ্ছিল—প্রতিভা ডাকলে সে একবার ঘুরে বিলুর দিকে তাকাল। তারপর শুধু বলল, 'ভাল আছেন বউদি?' তারপর চলে গেল। হাতে কালো কাপড়ে মোড়া মস্তো একটা গীটার।

মঞ্জরী মুখ টিপে হাসল।...'যাক। তাও তো চিনতে পাবল বউদিকে!'

সঞ্চিতা বলল, 'এখন দাদার কোনদিকে—কোনদিকেই মন নেই, শুধু গীটার। গীটারের ভূতে পেয়ে বসেছে। দেখবে, পাহাড়-টাহাড় সব বাদ যাবে —এবার শুধু গীটারে চড়ার পালা।'

সবাই হেসে উঠল। বিলুও। প্রতিভা বললেন, 'কদিন থেকেই তাই দেখছি। সবসময় পিড়িং পিড়িং। নেই কাজ তো খই ভাজ। তবে কী জান বিলু, সেও বরং ভাল। ও যে অন্যসব ছেলের মত কিছু ভাঙচুর করে বেড়াচ্ছে না, সেও মঙ্গল।'...পরক্ষণে কণ্ঠস্বব চাপা করলেন।...'শুনলুম, নিচের অজিতবাবুর ছোটভাইকে পুলিশ অ্যারেস্ট করেছে। ওরা বলছে না কিছু। জিজ্ঞেস করলে বলছে, বাইরে বেড়াতে গেছে। শেখরের বাবা বললেন—জান, কী কাণ্ড হয়েছে? অজিতবাবুর সেই ভাইকে...যাকগে বাবা। আমরা বেশ আছি। বিলু, গান শোনাও মাকে। মা, ওকে গান করতে বলুন।'

বিলুর ফিরতে স্বভাবত বেশ দেরি হল। গিয়ে দেখল, হাসান অফিস থেকে ফিরেছে। ছেলেমেয়েদের দুজনকে দুপাশে এবং উরুর ওপর টুকুনকে নিয়ে বসে গল্প করছে। বিলুকে দেখে বলল, 'বেরিয়েছিলে নাকি?'

বিলুর মনে তখন শেখরের সেই 'ভাল আছেন বউদি' অবিরাম তার নতুন হাতের স্ট্রোকে বেজে ওঠা গীটারের ধ্বনিতরঙ্গেব সাথে ওতপ্রোত হয়ে বাজছে আর বাজছে। একটু বিরক্ত হয়ে সে বলল, 'এই বেশে কেউ বেরোয়—দেখতে পাচ্ছ না?'

হাসান হাসল। টুকুনের দিকে ঝুঁকে রইল।..

বিলু কিছুক্ষণ জানালার ধারে দাঁড়াল। তারপর টেবিলের সামনে গিয়ে একটা পত্রিকা নাড়াচাড়া করল। বেরোল। খাবার ঘর, সেখান থেকে কিচেন, তারপর চিকনদের ঘর, সেখানে একটু ওদের পড়াশুনা দেখল, আবার এ ঘরে ফিরল। তখন হাসান ফের বলল, 'কী খুঁজছ?'

বিলু জবাব দিল না। জবাব দেবার কিছু নেইও।

'বিলু, একটা কথা ভাবছিলুম।'

'উঁ?'

'কদিন বাইবে কোথাও ঘুরে আসবে?'

'কেন?'

'এমনি বলছি। একঘেয়েমি কেটে যাবে।'

বিলু কয়েক মুহূর্ত তার দিকে তাকিয়ে থেকে বলল, 'একঘেয়েমি কার বলছ?'

হাসান একটু ইতস্তত করে বলল, 'আমি তো মাঝেসাঝে বাইরে গিয়ে ঘুরে আসছি। ভালই লাগে। নতুন জোর নিয়ে ফিরে আসতে পারি। মানুষের জীবনে এটার দরকার বিলু। বাইরে থেকে না দেখলে বোঝা যায় না কোথায় আমার থাকা। তাই বলছিলুম, যাও না কোথাও—ঘুরে এস।

সব বুঝেও মন্দ লাগল না প্রস্তাবটা। খুরশিদ ম্যানসন সত্যি বড্ড একঘেয়ে হয়ে গেছে তার কাছে। সকাল থেকে সন্ধ্যা, সন্ধ্যা থেকে রাত্রি—ফুরোয় না, ফুরোয় না! এমন কি এ শহরের সেই সব রঙগুলো আর চোখে দীপ্তি আনতে পারছে না। আনছে ক্লান্তি। শাড়ি কেনার সুখ নেই, সাজশয্যা প্রসাধনে সুখ নেই, ক্রমাগত নিজের কাছে নিজে ধরা পড়ে যাচ্ছে বেলায়-বেলায়। কোন কিছুতে মগ্ন হতে গেলেই মনে হচ্ছে, ওই যাঃ, এ অবসরে কিছু হারিয়ে ফেলব বুঝি! ফিল্ম বই পড়া ঘরকন্না পুতুল সাজানো ছেলেমেয়েদের গোছানো রান্নাবান্না স্নান খাওয়াদাওয়া প্রতিটি হাতের কাছের অবলম্বন যেন এক-একটি শত্রু, যারা বিলুর অস্তিত্বকে ছোট-ছোট ভাগে গিলে আত্মসাৎ করতে চায়! বিলু বলল, 'কোথায় যাব?'

'ঝাঁপুইহাটি যেতে পার। নদী আছে...'

বিলু ভুরু কুঁচকে বলল, 'তোমার সেই গাঁয়ে?'

'হ্যাঁ—তুমি কখনও যাওনি—তাই বলছ। খুব চমৎকার স্পট।'

বিলু মাথা দোলাল।...'ভ্যাট!'

হাসান একটু ভেবে বলল, 'তাহলে আর কোথায় যাবে? তুমিই বল না?'

বিলু কিছু বলল না।

'দীঘা যাবে? হ্যাঁ—কাছাকাছির মধ্যে দীঘাই ভাল। একটা সরকারি কটেজ নিলেই চলবে। ইচ্ছে করলেই নিজেরা রান্না করে খাওয়া যায়, নয়ত হোটেলও আছে।'

'জানি।'

'ও হ্যাঁ। সে তো একবার গিয়েছিলুমও। বিয়ের পরে। হনিমুনে।'...হাসতে লাগল হাসান।

'যাব।'

'কালই ব্যবস্থা করে দিই—কী বল?'

বিলু তাকাল।...'ব্যবস্থা করে দেবে মানে! তুমি যাবে না?'

'আমার হবে না, বিলু। ভীষণ কাজের চাপ। তাছাড়া ছুটিও পাওনা নাই। এদিকে হাইকোর্টের মামলার দিন পড়ে যাচ্ছে এ সপ্তার শেষেই। তুমিই যাও।'

'আমি একা যেতে পারব না।'

'কী মুশকিল! একা যেতে কে বলছে?'

'চিকনদের আমি সামলাতে পারব না।'

'ওদের কেন টানছ? ওদের ছুটি হতে দেরি আছে। তুমি টুকুনসোনাকে নিয়ে যাও।'

বিলু আবার বলল, 'একা?'

'না—শেখরকে নিয়ে যাও।'

বিলুর চোখ দুটো জ্বলে উঠল সঙ্গে সঙ্গে। ফিসফিস করে উঠল হঠাৎ, 'কাকে?'

'শেখরকে।'...হাসান টুকুনের দিকে তাকিয়ে জবাব দিল।

বিলু ক্ষেপে গিয়ে বলল, 'তুমি কী ভেবেছ, তাই শুনি? কী পেয়েছ আমাকে? আমি কিছু বুঝতে পারিনে? এত ছোট মন তোমার—এত নীচ!...' বিলু রাগে কেঁদে ফেলল।

হাসান নির্বিকার মুখে বলল, 'আশ্চর্য!' এতে রাগ করার কী আছে? এ বাড়ির অনেকেই তো শেখরকে সঙ্গে নিয়ে যায়। যায় না? কিছুদিন আগে বাবলীদিরা গেল—সেদিন মোহিতবাবুর স্ত্রী কোথায় যেন গেলেন! ও তো খুরশিদ ম্যানসনে সবাই দেখি ইমপরট্যান্ট পার্ট অফ লাইফ। এত ভাল সারভিস আর কে দেবে, শেখর ছাড়া? কাজকম্ম নেই, বাবার খায়, আর টোটো ঘোরে।'

বিলু ফেটে পড়ল আরও। 'খবরদার, তুমি অন্যবাড়ির লোকের অপমান কর না। ছিঃ! এমন কুচুটে মানুষ তুমি! মাসিমাদের কানে গেলে ডকটর হাসানের চমৎকার ইমেজ ফুটে উঠবে। বাঃ! মাটির তলায় জীবজন্তুর হাড় বের করা অভ্যেস যে! ধিক তোমার শিক্ষাদীক্ষার!'

হাসান মুখ তুলল।...'আশ্চর্য! এতে রাগের কী আছে? অপ্রিয় সত্য সহ্য করার শিক্ষা তোমার নেই, তাই রেগে যাচ্ছ!'

'কী তোমার সত্য? বল—আমি পরিষ্কার শুনতে চাই আজ। কী সত্য নিয়ে তোমার হঠাৎ মুখ ফুটে গেলে আজ?'...বিলু ঝুঁকে গেল তার দিকে।

হাসান শান্তভাবে বলল, 'দেখ বিলু স্বামী হিসেবে যা কর্তব্য করা আমার উচিত—প্রত্যেকটি আমি নিষ্ঠার সঙ্গে পালন করি। তাছাড়া তোমার মাকে মরাব সময় কথা দিয়েছিলুম, তার মেয়ের মুখে সবসময় হাসি ফুটিয়ে রাখতে চেষ্টা করব—কোন দুঃখ দেব না। সেই কথা আমি রেখে আসছি। তোমার সুখ তোমার শান্তি তোমার আনন্দের জন্যে স্যাক্রিফাইস করাটাই আমার স্বভাবে দাঁড়িয়ে গেছে ক্রমশ। শেখরের সঙ্গে দীঘা বেড়াতে যেতে বলেছি, শুধু এই ব্যাকগ্রাউন্ডে। তুমি ব্যাপারটা গুলিয়ে দিও না!'

বিলু নিজেকে এতক্ষণ সামলানোর চেষ্টা করছিল। এবার বলল, 'হ্যাঁ—গুলিয়ে যাচ্ছে না আর। এতদিনে টের পেলুম তোমার স্বামীত্বের ভিত্তিটা কী। করুণা! সব কিছু জেনে আজ বারোটা বছর ধরে শুধু করুণাই করে আসছ! কিন্তু না—আর করুণা আমার দরকার নেই।'

হাসান একটু হাসল।...'তোমার কি মনে হয়েছে এতদিন শুধু করুণাই করে এলুম? সত্যিকার ভালবাসা ছিল না একটুও? তুমি মূর্খ যদি না হও, স্বীকার করবে—করুণাও যদি সত্যি ছিল—তা কেমন করে ভালবাসা হয়ে উঠছিল।'

বিলু চোখ মুছে বলল, 'থাক। আর বক্তৃতা শুনে আমার লাভ নেই। তোমাকে চিনে গেলুম এই আমার যথেষ্ট। আর...' একটু চুপ করে থেকে সে ফের বলল, 'যা নিয়ে তোমার ভয়, যাকে এত ভয়,—সেই শেখর আমার সঙ্গে মেলামেশা বন্ধ করেছে। সে আর আসে না! তুমি খুশি হলে তো?'

হাসান চমকে উঠেছিল। কদিন থেকে এরকম মনে হচ্ছিল তার—শেখরের সঙ্গে বিলুর একটা কিছু ঘটেছে। শেখর আর আসে না—বিলুও আগের মত তার সঙ্গে বাইরে যায় না।

সে রাতে হাসান আরও একটা ব্যাপারে অবাক হল, বিলু যেন আগের মতন সশব্দ প্রচণ্ড বিস্ফোরণের জোরটা হঠাৎ কোথায় কেমন করে হারিয়ে ফেলেছে। তালতলার বাড়ির সেই বিলু—তার কথা ভাবলে আজ অবাকই লাগে। এতক্ষণ কত জিনিসপত্র দুমদাম ভেঙে তছনছ করত—খাওয়া বন্ধ করে দিত—অবিশ্রান্ত কাঁদত, এবং তখন হাসানকে বেশ খানিকটা বেহায়া সেজে সাধাসাধি করতে হত। ক্ষমা চেয়েও নিতে হত। আজ বিলু হঠাৎ সূচফোটা বেলুনের মতন চুপসে গেল। বাড়াবাড়ি করল না। খেলও। কাঁদল না—সামলে নিল কান্না। বিছানায় এসে শুলও—এবং শুল হাসানেরই পাশে। কিন্তু হাসান তাকে ছুঁল না আজ। কারণ, তার মনে হচ্ছিল, বিলুর মনটা বিলুর দেহে নেই—কোথায় সরে গেছে, আর ডাকাডাকিতেও আসবে বলে মনে হয় না।

আর বিলুও অবাক হয়েছিল। ওড়িশা যাবার রাতে হাসান কতকটা এমনি আচরণ করেছিল বটে, কিন্তু হাসানের চেহারায় একটা দুঃখের ভাব ছিল। যা দেখে বিলু খুশিই হয়েছিল মনে মনে। স্বামী অভিমান করে দূরে সরে থাকলে মেয়েরা হয়ত মনে মনে কোথাও খুশিই থাকে—কারণ অচ্ছেদ্য এবং রক্তগত আত্মীয়তা থেকেই অভিমানের ফুল ফোটে—স্মিত নৈকট্যের সুগন্ধ ছড়ায়। কিন্তু আজ হাসানের মধ্যে অভিমান নেই, যেন চাপা উল্লাস—যেন পরোয়া না করার কঠিন আত্মতৃপ্তি। গীর্জায় কতবার ঘণ্টাধ্বনি হল, বিলু আশা করল একটা রোমশ চওড়া হাত। অন্তত ঘুমের ঘোরেও—অন্তত নিছক অভ্যাসেও—সেই পুরুষ আর কর্তা হাতটা তাকে স্পর্শ করুক।

কিন্তু না। হাসান পাশ ফিরে ঘুমোতে লাগল।

বিলু বুঝল, হয়ত বা বারো বছর ধরে কাঁপতে কাঁপতে পায়ের নিচের যে ভিতরটা কালক্রমে শক্ত আর স্থির হত—তা যেন স'রে গেছে।...

আরও কয়েকটা দিন কয়েকটা রাত চলে গেল। তারপর বিলু একটা প্ল্যান করল। হ্যাঁ, এছাড়া আর কোন উপায় তার নেই। এই তার অবশিষ্ট হাতিয়ার। ব্যর্থ হলে...

রকম-সকম দেখে সমঝদার লোকেরা মনে মনে বিরক্ত। শুধু ভরতের ব্যাপারটা আলাদা। সবতাতে তার নাক গলানো অভ্যাস, তাই এসেছে।

সামান্য দূরে ছোটী শ্মশানবটের শিকড়ে বসে গঙ্গার জলে পা ডুবিয়েছিল। ছাগলটা ছায়ায় দাঁড়িয়ে বটের পাতা চিবুচ্ছে। গাছভর্তি লাল গুটিফল পেকে রয়েছে। পাখপাখালি কলরব করে খাচ্ছে। ছোটী কলাবেড়িয়ার দিকে নজর রেখে বসেছিল। রোজ ওই অভ্যাস। দাদার ঘরের দিকে গণ্ডগোল শুনে সে উঠে এসেছিল। গাবগাছটার তলায় দাঁড়িয়ে সবটা শুনল আগাগোড়া। তারপর দৌড়ে মায়ের কাছে গিয়ে খবরটা দিল।

শুনে সরস্বতী বলে—হুঁ, এ কী গে! আরও কত হবে দেখবি।

ছোটী আজ গাঁওয়ালে যায়নি। মালতীর জ্বর। আব কারও সঙ্গে বিশ্বাস করে তাকে পাঠায় না বুড়ি। উঠতি বয়েস। কোথাও কি বিপদে পড়ে যায়।

ছোটী মায়ের কথা শুনে ক্ষুব্ধভাবে বলে—মা গে! ঘাটোয়ারিজি যদি ভুঁইগুলো কেড়ে নেয় দাদার কাছে!

সরস্বতী রেগে যায়। —আমি কী করব গে? যাস না তুই, দাদার বহিন তো আছিস!

ছোটী মাকে ইদানীং আগের মতো ভয় করে না। নিজে গাঁওয়াল করে পয়সা আনছে যে! সে পাল্টা রাগ দেখিয়ে বলে—তোর জন্যেই তো এমন হল মা গে!

তোবড়ানো মুখ আরও ভয়ঙ্কর করে বুড়ি বলে—কাহে।

—কলাবেড়িয়ার বহুদিদিকে নিলে তোর কিরে লাগবে বলেই তো দাদা নিতে গেল না। ছোটী অকুতোভয়ে বলে ওঠে। তুই তো দাদাকে কিরে দিয়ে বলেছিলি গে, ও বহু তোর মা হয়! দাদা আর কোন মুখে বহুদিদিকে নিতে যাবে?

সরস্বতী মেয়ের স্পর্ধা দেখে ফ্যালফ্যাল করে তাকিয়ে থাকে। মুখে কথা সরে না।

ছোটী ফের বলে—তুই মা না গে, তুই শকুন। নিজের বেটার মাথা নিজেই কামড়ে-কামড়ে খেয়েছিস। দাদাকো তু গাঙমে ফেক দেইলা গে!

বলেই সে কান্না চেপে দৌড়ে বেরিয়ে যায়। শ্মশানবটের ছায়ায় ছাগলটা একলা আছে। আজকাল গঙ্গার পাড়ে ঝোপঝাড়ে সবসময় মড়ার খোঁজে শেয়াল ছোঁক-ছোঁক করে বেড়াচ্ছে। ছোটী দূর থেকে ছাগলটা দেখতে পেয়ে আশ্বাস দেয়—মুংলি হেই মুংলি। আমি যাচ্ছি রী!

আওয়াজটায় কান্না ঠেলে বেরুচ্ছে।

নিষাদবাগের লোক চৌবেজির কাছে টাকা নিচ্ছে কতকাল থেকে। সুদে-আসলে শোধ করতে সর্বস্বান্ত হয়েছে, তবু গণ্ডগোল করেনি। মুখ বুজে মেনে নিয়েছে সব। কিন্তু এতোয়ারির বেলায় অন্যরকম ঘটল। কাপাসী থেকে লাঠিয়াল এনে চৌবেজি এতোয়ারির দু'টুকরো জমিই দখল করে নিল। এতোয়ারি গাঁওয়াল থেকে ফিরে দেখে তার পটল আর করেলার সবুজ ভুঁই এফোঁড়-ওফোঁড় করে ফেলেছে লাঙলের ফলা। অন্য ভুঁইয়ে পাট লাগিয়েছিল চৌবেজির দাদন খেয়ে। খরায় মরে-হেজে গিয়ে কিছু পাট টিকে গিয়েছিল শেষমেশ। সে পাটও মাটির চাঙড়ে দলা পাকিয়ে গেছে। সন্ধ্যার অন্ধকারে চাঙড়গুলোতে লাথি মেরে-মেরে এতোয়ারি কিছুক্ষণ রাগ দেখায়। ওখানে কুঁড়েঘরে অঞ্জলা সমানে চেঁচানি জুড়েছে তো জুড়েছে। বনবিহারী ঘাটোয়ারির চোদ্দ পুরুষকে ভরা গঙ্গায় চুবিয়ে নাকাল করছে। বর্ষার ভেজা আর বাতাসে উর্বর গাঙ্গেয় মাটির গন্ধে এতোয়ারির দম তখন আটকে যাচ্ছে। তার মাও এমন নিষ্ঠুর হয়ে গেছে! উনিশ ভরি গয়না কোথায় যে সামলে রেখেছে বুড়ি, প্রাণ গেলেও তা বলবে না। বেহায়ার মতো এতোয়ারি মায়ের কাছে গিয়েছিল। খুব সাধ্যসাধনা করেছিল। বুড়ি দেয়নি। দিলে সেগুলো বেচে এই বিপদ ঠেকাতে পারতো।

অন্ধকারে মাঠের হাওয়ায় ওল্টানো মাটির কড়া গন্ধ আর পাশের গঙ্গার জলের চাপা ছলছল শব্দ এতোয়ারিকে হঠাৎ একটু বেকায়দায় ফেলে দেয়। হঠাৎ তার মনে হয়, যাবে নাকি কলাবেড়িয়ার

মোড়লের বেটির কাছে নিশুতি রাতে, যখন দুনিয়া ঘুমিয়ে থাকবে, কেউ টের পাবে না, চুপিচুপি? বলবে—তোর তো অনেক টাকাকড়ি আছে বহু গে, আমি তো এখনও তোর মরদ আছি—

যেন সাপের ছোবল খায় বুকের ভেতর থেকে। অন্ধকারে ভূতের মতো নড়াচড়া করে এতোয়ারি। ...বলতে চায়—না, না, না।—

বাঁধের দিকে সাইকেলের ঘণ্টি বাজে এবং একচিলতে আলো দেখা যায়। মুখিয়ার বেটা বাড়ি ফিরছে। কী ভেবে এতোয়ারি বাঁধের দিকে পা বাড়ায়। চেঁচিয়ে ডাকে—সূরয! সূরযুয়া।

সূর্য সাড়া দেয়—কে? এতোয়ারিদা নাকি?

—হাঁ ভাই সূরয। এতোয়ারি হাঁফাতে-হাঁফাতে গিয়ে তার সাইকেলের হ্যান্ডিলে হাত রাখে—সূরয! চৌবেজি আমার ভুঁই কেড়ে লিয়েছে। আমাকে খতম করে দিয়েছে ভাই।

সূর্য সাইকেল থেকে নেমে ভারী গলায় বলে—হুঁ। শুনেছি।

এতোয়ারি ব্যাকুল হয়ে বলে—তুমি লিখাপড়াহ আদমী। আমি নাদান। একটা কিছু তো বাৎলাও ভাই! সুদে-আসলে ছকুড়ি টাকার জায়গায় বারোকুড়ি দাবি করেছিল ঘাটোয়ারি। আর দেড়কুড়ি পাটের দাদন। আমার ভুঁই দুখানার দাম আরও বেশি।

সূর্য বলে—কাগজে টিপছাপ দিয়েছিলে এতোয়ারিদা?

—হাঁ হাঁ। আমি দিয়েছিলাম। মা ভি দিয়েছিল।

—তাহলে তো মুশকিলের কথা। আচ্ছা, আমি দেখছি। .. বলে সূর্য পকেট থেকে সিগারেটের প্যাকেট বের করে। এতোয়ারিকে দেয়। নিজে নেয়। দেশলাই জ্বালে হাওয়া বাঁচিয়ে।

এতোয়ারি সিগারেটটা হাতে ধরে থাকে। বলে—পরে খাব সূরয।

সূর্য কিছুক্ষণ চুপচাপ সিগারেট টানার পর বলে—ঘাটোয়ারির জুলুমবাজির কথা আমি অনেকদিন থেকে ভেবেছি এতোয়ারিদা। ভেবেছি একটা কিছু করা দরকার। তো এতোয়ারিদা, দেশে এতদিন ব্রিটিশ রাজ্য, আমরা পরাধীন ছিলাম। এবার স্বাধীন হচ্ছি। আর কিছুদিন পরেই আমরা স্বাধীন হয়ে যাব। তখন আর কারও জুলুম চলবে না। তখন গাঁওবালাদের আর কষ্ট হবে না।...

এতোয়ারি কিছু বোঝে না। সে কথা কেড়ে বলে—তুমি লিখাপড়াহ ছোকড়া। সূরয, তুমি আর কিছুদিন পরে গাঁয়ের মুখিয়া হবে। আমার ভুঁই-দুটো কেড়ে নিল ঘাটোয়ারি—তুমি আমাকে একটা ফিকির তো বাৎলাও ভাই!

সূর্য একটু হাসে। স্বাধীনতার ব্যাপারটা নিষাদবাগওয়ালারা বোঝেই না। তার বাবা ধনপতি সরকারও বোঝে না। আর ওই ভরত তো অবিশ্বাসের হাসি হেসে উড়িয়ে দেয়—গরিবের ভালো হবে? ছোড় জি! ঠাকুরবাবা যদি ভাল করেন তো হবে নয়তো ওই যে বলছে 'কাঁকরেস' (কংগ্রেস) না কী যেন—

সূর্য বলে—কিন্তু ভুলটা তো তোমারই এতোয়ারিদা! কলাবেড়িয়ার মেয়েকে ছাড় দিলেই তো অনেক টাকা পেয়ে যেতে! মান্যবর কাকা এসেছিল পর্যন্ত! তুমি গোঁ ধরে রইলে। এখন তো মান্যবর কাকা নেই যে আমি গিয়ে টাকার কথা তুলব।

এতোয়ারি আস্তে-আস্তে বলে—আমি তোমাকে তা বলিনি গে!

পরক্ষণে সে তার কুঁড়েঘরের দিকে এগিয়ে যায়। সূর্য ডাকে—এতোয়ারিদা শোন, শোন। কথা আছে।

এতোয়ারি জবাব দেয় না। সূর্য বোঝে, রাগ হয়েছে এতোয়ারির। কলাবেড়িয়ার মেয়েটির ব্যাপারে কেন তার এমন অদ্ভুত রাগ? নিষাদবাগের লোকেরা যেমন ব্যাপারটা বোঝে না, সূর্যও তাই। মোড়লের বেটি বেচারিকে বড় বেশি শাস্তি দিচ্ছে এতোয়ারি।

আজ টাউনে অনেকদিন পরে হঠাৎ দেখা হয়েছিল। সূর্যের সঙ্গে শরম না মেনে কত কথা যে বলল। সূর্য অবাক হয়েছিল। বাবা মারা যাওয়ার পর কলাবেড়িয়ার মেয়ে যেন কোত্থেকে প্রচণ্ড জোর

পেয়ে আরও উজ্জ্বল হয়ে উঠেছে। এখন নিজের পায়ে দাঁড়াতে হয়েছে বলেই কি? এতোয়ারিকে এই ব্যাপারটাই বলতে চাইছিল।

ফুলকলিয়া সূর্যকে একবার যেতে বলেছে। খুব জরুরি বাত আছে। যাবে সূর্য? আজ সারাক্ষণ মনে সেই তোলপাড় চলেছে। যাবে, না যাবে না?

* * *

ভোররাতে ঘুম ভেঙে এতোয়ারি টের পেয়েছিল আবার আসমান জোর বর্ষাচ্ছে। তিনদিন থেকে এই বাদলার উপদ্রব। সেদিন হাটবার মহুলায়। মা গঙ্গার বুকের কাছে বড় যত্নে অঞ্চলা যে মাচান বেঁধেছিল শশা আর শিমের, অঢেল ফলেছে ভারিভুরির দয়ায়। এই টুকরো উঠোনের কোনায় এককাঠা ক্ষেতটুকু ছাড়া আর তো ভুঁই নেই এতোয়ারির। ওখানেই মাগ-মরদে খেটেছে সকালসন্ধ্যা। ক্ষেতের শেষে বেড়ার নিচে জল ছলছল করে সারাক্ষণ। পুরুষ-পুরুষানুক্রম দেখে আসছে, তত কিছু বানবন্যা হয় না এ নদীতে। সেই বিশ্বাসেই এতোয়ারির এমন কিনারায় ঘর বেঁধে থাকা এবং আনাজপাতির মাচান। রাতে ভেবেছিল, ভোরবেলা উঠে মাগ-মরদে শশাগুলো তুলবে। শিম তুলবে। তারপর জামবাটিভরা ছাতু খেয়ে এতোয়ারি যাবে মহুলার হাটে। বাবুদের পুজো এসে গেছে। তাই অঞ্চলাও ছেলেকে কোলে নিয়ে সঙ্গে যাবে ঠাকুর দেখিয়ে আনবে। হঠাৎ ভোরে এই তুলকালাম বিষ্টি। আসমান কি ফুটো হয়ে গেল রী? বলে এতোয়ারি বাইরে উঁকি দিয়েছিল। তারপর অবাক হল। সারারাতের পচা গন্ধটা আর পাচ্ছে না।

বর্ষায় ভাগীরথী আর তার দুই কূলে বড় শোভা। ভরা গঙ্গায় পচাগলা মড়া বুকে শকুন কী দাঁড়কাক নিয়ে ভেসে যাওয়াও তো সেই শোভার এক শোভা। এ নদী কিনা দেবদেবতা! যার শিয়রে বসে আছে স্বয়ং ঠাকুরবাবা দুই কাঁধে দুই কন্যা ভারি ঔর ভুরি। কিছু অপবিত্র লাগবেই না তোমার। যদি লাগে তবে জানবে মনে তোমার পাপের বাসা। তোমার চোখ পাপের চোখ। পাপের নাক বদগন্ধ শোঁকে। ওই জন্যেই তো মান্যবর মোড়লের ওই ভয়ঙ্কর শাস্তি হল। এতোয়ারির বেড়ার নিচে আগের সন্ধ্যায় একটা গরুর লাশ এসে ঠেকেছিল। সারারাত সেই পচা গন্ধ। তবু ভয়ে লাশটা ঠেলে সরিয়ে দেয়নি। এখন গন্ধটা পাচ্ছিল না। তার মানে স্রোত হাত বাড়িয়ে টেনে দিয়ে গেছে। এতোয়ারি খুশি হল। কলাবেড়িয়ার মোড়লের পয়সা ছিল! কিন্তু ভক্তি ছিল না। এতোয়ারির আজকাল বড় ভক্তি।

একটানা বর্ষাচ্ছে আসমান। অঞ্চলা আবছা অন্ধকারে চোখ খুলে অস্পষ্ট কিছু বলল। এতোয়ারি তালপাতার ছাতাটা খুঁজে নিয়ে বলে—উঠ্‌যা রী বহু।

সে ছাতা মাথায় কয়েক পা গিয়ে দেখে মাচানের তলায় জল এসেছে। আসুক। এর বেশি বাড়ে না। সে শশাগুলো তুলতে শুরু করে এবং মাঝে-মাঝে অঞ্চলাকে ডাকে। চারদিকে ধূসর। গঙ্গায় কেমন চাপা গম্ভীর একটা শব্দ হচ্ছে। বৃষ্টির শব্দ ছাপিয়ে সেই আজব আওয়াজ এতোয়ারিকে একটু ডর পাইয়ে দেয়। কিন্তু অঞ্চলা আসছে না দেখে সে বিরক্ত হয়ে চেঁচায়—ও রী গতরওয়ালী! খুব রানী হয়ে গেলি নাকি! হাটের বেলা বয়ে যাবে সমঝাচ্ছিস না?

তখন অঞ্চলা বেরিয়ে আসে। মাথা থেকে পিঠের দিকটা ঢেকে রাখার মতো একটা তালপাতার 'খোপড়ি' বানিয়েছিল নিজে। সেইটা চাপিয়ে বেরিয়েছে সে। ঝুড়িও নিতে ভোলেনি। মাচার কাছে এসে আঁতকে ওঠে। —মা গে! এত্তা পানি কাঁহে গে!

এতোয়ারি বলে—পানি জেরাসে বেড়েছে গাঙমে। বাড়ুক না। ঝটপট শিমগুলো তুলে ফেল।

—তো এত্তা বিষ্টির মধ্যে হাট কি বসবে জি?

—বাত মাৎ কর রী! বিরক্ত এতোয়ারি শশা তুলতে-তুলতে বলে। কমসে কম তিরিশটি ফলেছে। মন্দ কী! কোনার দিকে প্রথম জন্মানো শশাটা রেখে দেবার রেওয়াজ আছে। ওটা ভারিভুরির নামে চালের বাতায় ঝুলিয়ে রাখা হবে বীজের জন্যে।

এইসব বিষ্টির নাম 'গাজল'। গাজলের ফোঁটা হাল্কা এবং দিনভর-রাতভর চললে তখন 'ডাত্তর'।

ডাক্তরের সঙ্গে উত্তাল হাওয়া বইতে থাকলে 'ফাঁপি'। ফাঁপি বাড়লে 'তুফান'। একটু পরে পিছনে নিচু বাঁধের দিক থেকে যে হাওয়া এল, তাব গতিক ভাল নয়। উত্তর-পূর্ব কোণের এই হাওয়া ফাঁপির আভাস কিনা কে জানে! দু'ঝুড়ি শশা আর শিম দাওয়ায় রেখে এতোয়ারি যখন ছাতু খাচ্ছে, হাওয়াটা বেড়ে গেল। অঞ্চলা একটু হেসে বলল—মহুলার হাটে কেমন করে যাবে জি? ছাত্তি তো তোমাকে উড়িয়ে নিয়ে গিয়ে গাঙমে ফেলবে।

এতোয়ারিও একটু হাসে। ঢকঢক করে জল খেয়ে মুখ মোছে। বিড়ি ধরায় চকমকি ঠুকে। আজকাল আর দেশলাই কিনে বাজে খরচ করে না সে। খরার সময়কার সেই টাউনবাজি সৌখিনতা এখন স্বপ্নের মতো লাগে।

বেচারী অঞ্চলা ছেলেকে নিয়ে মহুলায় ঠাকুর দেখতে চেয়েছিল। হল না। এতোয়ারি ঘুমন্ত গেঁদুয়াকে খুব আদর করতে গিয়ে জাগিয়ে ফেলল। একটু পবে যখন বেরুল, তখন গেঁদুয়া কাঁদছে। বাঁধে হাওয়া আর বিষ্টির মধ্যে টলতে-টলতে ভার কাঁধে নিয়ে এতোয়ারি চলল। গেঁদুয়ার কান্নার আওয়াজ কানে আবছা ভেসে আসছিল। অঞ্চলা বেটাকে মাই দিয়ে সামলাবার চেষ্টা করছে। গেঁদুয়া এতোয়ারির এতো কোললাগড়া হয়ে গেছে যে গাঁওয়ালে বেরুলেই সঙ্গে যাবার জন্যে কান্নাকাটি জুড়ে দেবে। বাঁধের পথে অতি কষ্টে যতদূর যায় এতোয়ারি, ওর জন্যে মনটা কেমন করে।

আধাআধি রাস্তা যেতেই হাওয়া আরও বেড়ে গেল। তারপর অঞ্চলা যা বলেছিল, ঠিক তাই হল। তালপাতার ছাতাটা ছেড়ে না দিলে এতোয়ারি গিয়ে নির্ঘাত গঙ্গায় পড়ত। ছাতাটা ছেড়ে দিল সে। উড়ে গিয়ে ঝুপ করে স্রোতে পড়ল হাতবিশেক দূরে। তারপর বোকার মতো ভার কাঁধে নিয়ে এতোয়ারি কয়েক মুহূর্ত দাঁড়িয়ে রইল। ছাতাটা বৃষ্টির ধূসরতায় আবছা হতে-হতে যখন জলের তলায় হারিয়ে গেল, সে রেগে গেল হঠাৎ। জেদ চড়ে গেলে মাথায়। যা কিছু ঘটুক, মহুলার হাটে যাবেই সে। ঘা খাওয়া জানোয়ারের মতো চাপা গর্জন করে কুঁজো হয়ে দুলেদুলে চলল এতোয়ারি। পিছল মাটিতে পা রাখা মুশকিল। বারবার টলে আছাড় খাবার উপক্রম, তবু সে অন্ধ জেদে ফুঁসে ওঠে। চাপা গলায় হুঙ্কার দেয়। আর চলতে থাকে।

এই সেই এতোয়ারি, যে কলাবেড়িয়া মোড়লের ঘরজামাই হতে চায়নি—তার টাকার লোভে একটুকু টলেনি। এত অপমান আর দারিদ্র্যের দুঃখকষ্টের মধ্যে মাথা উঁচু করে চলতে চেয়েছে, তবু ইমানসে ধরমসে যে পয়সাওয়ালী মেয়ে তার এখনও বহু, তার কাছে হাত বাড়াতে যায়নি।

সারাপথ কোথাও কোন লোক নেই। এই দুর্যোগে কেউ তার মতো গোঁয়ার্তুমি করে বেরোয়নি। বাঁয়ে করলহাটি, ডাইনে গঙ্গার পাড়ে ঘোড়ামারার বস্তি ফেলে মাঠের আলপথে নামে সে। তখনও কারো সঙ্গে দেখা হয় না। সামনে মহুলার 'বানুক' দেখা যাচ্ছে—সে আমলের এক রেশমকুঠিব পোড়ো দালানবাড়িতে ইটের উঁচু মিনারের মতো একটা স্তম্ভ। বানুকটা তাকে হাতছানি দেয়। সাহস জোগায়।

ছোটী সেদিন মনমরা। আগের দিন সন্ধ্যায় শহর থেকে মালতীর সঙ্গে আনাজ বেচে ফেরার সময় একখানা সাবুন আর ছোট্ট এক শিশি আমলা তেল কিনেছিল। সাবুনের দাম ছয় আনা, গন্ধ তেলটার দাম দশ আনা। তার জন্যে মা তাকে চুল ধরে মার দিয়েছে। এ বাজারে একটা টাকা ওই কিনে কোন্ আক্কেলে খরচ করল হারামজাদী মেয়ে! এক্ষুণি টাউনবাজ হয়ে গেল? এদিকে দুবেলা পেটের খাবার জোটে না! আর ঘরে জোয়ান বেটা নেই—ভুঁইক্ষেত নেই, শুধু এই ভিটে। উঠোনের দুটো-চারটে ফলের গাছ আর মাচান সম্বল।

অকথ্য গাল দিয়েছে সরস্বতী। শরৎ দালালের বহুর পাল্লায় পড়েছে বলে সন্দেহ করেছে। মালতীর নামেও কুচ্ছো করেছে। তাই শুনে মালতীর মা-বেটিরা এসে ঝগড়া করেও গেছে। রাতে রাগে-দুঃখে খায়নি ছোটী। সারারাত হঠাৎ ঘুম এসেছে, স্বপ্ন দেখেছে আর হঠাৎ ভেঙে কতক্ষণ মনে ছটফটানি। আজ কী হল। খালি কলাবেড়িয়া বহুদিদির স্বপ্ন। গঙ্গাপুজোর মেলায় হাত ধরাধরি করে বেড়ানো আর জিলিপি খাওয়া। মধুব আশ্রমে বড়-বড় লাল-হলুদ গাঁদা ফুল তুলতে গিয়ে সে কী বিপদ! সাধু রাক্ষুসে

মূর্তি নিয়ে এগিয়ে আসে, পালানো যায় না। ও বহুদিদি, তুঁ কাহা রী! ফুঁপিয়ে-ফুঁপিয়ে কান্না। চোখের জলে বালিশ ভেজানো।...

ভোরে বৃষ্টি। তারপর 'ফাঁপি' শুরু হলে সরস্বতী বলেছে—ওঠ্ : উঠে মুখ ধুয়ে দানাপানিগুলো খা। খুব হয়েছে। আর রাগ দেখাতে হবে না।

যদ্দিন বটতলায় না যাই তদ্দিন বকব। তারপর যা করবি তা তো জানি।

এইসব শুনে মায়ের চাপা দুঃখটা টের পেয়েছে ছোটী। মনটা ভাল হয়ে গেছে তার। আহা, মা তো বটে। দাদা নিদয়া হয়ে ফেলে গেল। বুড়ি মা আর কদিনই বা বাঁচবে? এখন তার মাকে কোনভাবে দুঃখ দেওয়া উচিত নয়। সত্যি তো, পরের ঘরে চলে যেতে হবে ছোটীকে। তখন কত সাবুন মাখবে, কত গন্ধ তেল চুলে ঢালবে! আজকালকার বরগুলো সবাই টাউনবাজ হয় কি না।

সাবুন আর তেলটা কাকেও বেচে দেবে বরং দু-আনা কম পেলেও চলবে। কিন্তু যা 'ফাঁপি' লেগে গেল, বাড়ি থেকে বেরুনোই মুশকিল। ছোটী মুখ ধুল। রাতের পান্তাগুলো খেতেও ছাড়ল না। তারপর খুব গিন্নিপানা দেখাতে শুরু করল। ভরতের বাড়ি থেকে সরস্বতী পাঁচসের ছোলা এনেছে। ভেজে ছাতু করে দেবে। তার বদলে ভরত দেবে দেড়কাঠা আউশ চাল। চালটা না পেলে পরদিন আর ভাত খাওয়া যাবে না। গাঁয়ে চাল কোথায় কিনবে? কিনতে হলে সেই টাউনে। 'ফাঁপি' যখন লেগেছে, কয়েকটা দিন থাকবেই।

এসব ভেবে ছোটী ঘরের পিছনে শুকনো ঘুঁটে ছাড়াতে গেল। বৃষ্টির ঝাপটানিতে সব ভিজে যাবে একে-একে। আর ঘুঁটে ছাড়াতে গিয়ে হঠাৎ চোখে পড়ল পিছনের চালের বাতায়। খড়ের এক জায়গায় উঁকি মেরে আছে একটুখানি ন্যাকড়া। একটু অবাক হল। বহুদিদির কীর্তি! ছি ছি, ওখানে কেউ গোঁজে নাকি? ওই খারাপ স্বভাবের জন্যেই তো এ বাড়িতে ওর থাকা হল না—বাপের বাড়ি পালিয়েও কি সুখ পেল? বাপটা আচানক মারা পড়ল ভূতের হাতে।

ঘুঁটে ছাড়ানো বন্ধ রেখে কাস্তের খোঁচায় ন্যাকড়াটা টেনে সে ফেলে দিতে চাইল চালের বাতা থেকে। আর তারপরই চমকে উঠল।

ন্যাকড়াটা নোংরা নয় এবং ওটা একটা 'উরমাল' অর্থাৎ রুমাল। বহুদিদির কাছে উরমাল থাকতে দেখেছে ছোটী। এবং ওই উরমালে কিছু গিট দিয়ে বাঁধা রয়েছে।

ওজনে ভারী। ধুপ করে গড়িয়ে পড়ছে ছাঁচতলায়। চালগড়ানো বৃষ্টিতে ভিজতে লেগেছে। ছোটী ঝটপট কুড়িয়ে নিল। তারপর কাঁপা-কাঁপা আঙুলে খুলতে থাকল। খুলতে কষ্টই হচ্ছিল। জলে গিটটা আঁটো হয়ে গেছে। তখন সে কাস্তের ডগা দিয়ে ফেড়ে ফেলল। অমনি বুক ছাৎ করে উঠল তার। ফ্যালফ্যাল করে তাকিয়ে রইল। এক গুচ্ছের রুপোর টাকা!

কার এ টাকা, তা বোঝাই যাচ্ছে। বড়লোকের বেটি বাপের বাড়ি থেকে টাকা এনে লুকিয়ে রেখেছিল এবং পালিয়ে যাবার সময় নিয়ে যাবার সুযোগ পায়নি। কিন্তু গঙ্গাপুজোর সময় তো ছোটীর সঙ্গে দেখা হল, কথাটা বলল না কেন? নাকি ভুলেই গেছে? এতগুলো টাকার কথা মানুষ ভুলে থাকতে পারে?

হয়তো পারে। ওর বাপের যে অনেক টাকা।

ছোটী টাকাগুলো নিয়ে কী করবে ভেবে পাচ্ছিল না। মাকে দেখালে কী করবে, সে জানে না। মা হয়তো আনাজপাতির ব্যবসা করতেই চাইবে। হয়তো ছাগল কিনে ফেলবে আরেকটা। ছোটী খুশি, দ্বিধা, ভাবনায় অস্থির হয়ে পড়ে। শেষে ভাবে, লুকোনোই থাক্ এখন। পরে ভেবেচিন্তে দেখা যাবে। তবে একটা টাকা নিতেই বা দোষ কী? বহুদিদি তাকে ভালবাসে, একথা তো মিথ্যে নয়। একটা টাকা বাজে খরচ করেছে বলে রাতে কত লাঞ্ছনা হল। এখন মায়ের মুখের সামনে ঝলমলিয়ে একটা রুপোর টাকা ঠকাস করে ফেলে দেবে। —লো গে, তেরা রূপেয়া! হাম খরচা কিইলে, হাম ফেরত ভি দেইলে! আঃ! মায়ের মুখের যা ভাব হবে!

ছোটী শুনে দেখল—এখন সে শুনতে শিখেছে। সাতটা টাকা রয়েছে। টাকাগুলো রুমালের ছেঁড়া অংশটা বাঁচিয়ে ভাল করে বেঁধে রাখে এবং একটা টাকা কোমরের কাপড়ে গোঁজে। তারপর টাকার রুমালটা অন্য এক জায়গায় চালের খড়ের মাধ্যে সাবধানে গুঁজে দেয়।

—ছোটী রী। ওখানে কী করছিস।

ছোটী চমকে উঠে দেয়ালের উঁচু ভিত থেকে আচাড় খায়। এদিকে মালতীদের বাড়ির পিছনকার সবজিক্ষেত। বৃষ্টির মধ্যে মালতীর মা কলার কাঁদি কাটতে বেরিয়েছে। দেখে ফেলল না তো? ছোটী সন্দিগ্ধদৃষ্টে তাকিয়ে বলে—ঘুঁটে তুলছি গে মোসি! কলা কাটবার আর সময় পেলিনে তুই?

মালতীর মা বলে—ফাঁপি উঠেছে। পাকন্ত কাঁদিটা গিরে গেলে বরবাদ হবে রী। তাই কেটে নিই। গোড়ার মধ্যে জাগ দিয়ে রাখব।

শুকনো ঘুঁটেগুলো আঁচলে নিয়ে ছোটী তক্ষুণি চলে আসে। মা উনুন ধরিয়েছে দাওয়ায়। ছোলাগুলো বের করেছে বাঁশের টুকরিতে। ঘুঁটে দেখে খুশি হয়ে বলে—আয় বেটি। বালি গরম হয়েছে। ভাজতে পারবি কিনা দ্যাখ। আমি ছাগলটাকে আমানি দিই।

একে আনাড়ি হাত। তাতে টাকার ভাবনচিন্তা মনে। ছোটীর হাত কাঁপে। ছোলাগুলো পুড়ে যাবার দাখিল। সরস্বতী এসে দেখে হাঁ হাঁ করে ওঠে। কেড়ে নেয় মেয়ের হাত থেকে। কিন্তু মুখে হাসি রেখে বলে—শ্বশুরাল গিয়ে তুই কী যে করবি বেটি, ভেবেই পাইনে। তাই তো অত করে বলি, কাজকাম মন দিয়ে শিখে নে, যদ্দিন বেঁচে আছি।

ছোটী মিষ্টি হেসে ডাকে—মা।

—উঁ?

—কাল একঠো রুপেয়া হামি খরচা কিইলে। তো ইয়ে লে গে তেরা রুপেয়া। বলে সে ট্যাঁক থেকে চাঁদির টাকাটা মায়ের পেটের কাছে ফেলে দেয়। খিলখিল করে হাসতে থাকে। যেন ভোজবাজি জাদুর খেল দেখিয়ে দিয়েছে।

সরস্বতী বাঁ হাতে পেটের কাছটায় কাপড়ের ভাঁজ খুঁজে টাকাটা তোলে। দেখে উল্টেপাল্টে কয়েক মুহূর্ত। তারপর ছোটীর দিকে তাকায়। ফোকলা মুখটা ফাঁক হয়ে গেছে। ভেতরে আধা-অন্ধকারে জিভটা দেখা যাচ্ছে। ঘোলাটে দৃষ্টি নিষ্পলক। ভুরু কোঁচকানো। কড়াইয়ে বালি পুড়ে কালো। ধোঁয়াচ্ছে। বাইরে বৃষ্টি আর উত্তাল হাওয়ার একটানা শব্দ। গাছপালা দুলছে। বাহানে শিম করেলা শশার লতা কেঁপে-কেঁপে উঠছে। তারপর সে শ্বাসপ্রশ্বাস মিশানো স্বরে আস্তে বলে—কোথায় পেলি?

ছোটী হাসতে-হাসতে বলে—বোঁলু কাঁহে গে? নেহি বোঁলু। শোধ তো হল—ঔর ক্যা?

কালো বালির ধোঁয়া বাড়ছে। সরস্বতী ফের বলে—কোথায় পেলি?

ছোটী রাগ করে বলে—পেয়েছি। এত বাত কাঁহে গে? পেলি—ব্যস!

সরস্বতী কড়াই নামিয়ে রাখে! তারপর ঘুরে বসে বলে—মালতীর বর দিয়েছে তোকে?

ছোটী চমকে ওঠে জোরে মাথা দোলায়।

—ঘুঁটে আনতে গিয়ে মালতীর বরের সঙ্গে দেখা হয়েছিল। আর তোকে রুপেয়াঠো দিলে? সরস্বতী হাঁপাতে হাঁপাতে জিজ্ঞেস করে একথা।

ছোটী চেঁচিয়ে ওঠে— না। না!

—হরঘড়ি মালতীর বরের নজর তোর দিকে। টৌন যাচ্ছিস, হাট যাচ্ছিস। আর আমি অন্ধ রী? আমি কি কিছু সমঝাইনে রী? ও রী বলি, কুত্তিন, বাজারওয়ালী খানকি! তুই ওর কাছে রুপেয়া লিয়ে এলি। আ থু থু। আ ছেঃ ছেঃ। ওয়াক থু। বলতে-বলতে সরস্বতী মেয়ের ওপর ঝাঁপিয়ে পড়েছে। আবার রাতের মতো হামলা। ছোটী এখন রাতের মতো চেঁচিয়ে ওঠে না। বোবা হয়ে গেছে। মা তাকে গরম বালিতে পুড়ে যাওয়া কুচির গোছা দিয়ে মুখে মারছে। দুহাতে ঢাকে ছোটী। নিঃশব্দে মার হজম করে।

টাকাটা সরস্বতী কাদায় ভরা উঠোনে কোথায় ছুঁড়ে ফেলেছে। হাওয়া ততক্ষণ গেছে বেড়ে। দাওয়ায় বৃষ্টির ছাট আসছে। হঠাৎ সরস্বতী গরম বালির কড়াইটার দিকে হাত বাড়িয়ে বলে—গরম ঢালব কুত্তিনের মুখে।...

সঙ্গে-সঙ্গে ছোটী আর্ত চিৎকার করে লাফ দিয়ে উঠোনে নামে। দিশেহারা হয়ে ঝড়-বৃষ্টির মধ্যে বেরিয়ে যায়। পালাতে থাকে।...

মহুলার হাট সেই দুর্যোগে প্রায় খাঁ-খাঁ। দুপুর নাগাদ ঝড়বৃষ্টি বাড়লে আটচালাগুলোয় যে সব মরিয়া হাটুরে এসে জুটেছিল দোকানপাটের দাওয়ায় গিয়ে আশ্রয় নিল। কেউ-কেউ বাড়ি ফেরার চেষ্টা করল। তারাই মাঠ থেকে ফিরে এসে খবরটা দিল। বাঁধ ভেঙে জল ঢুকেছে মাঠে। অথৈ সমুদ্দুর চারদিকে। হইচই পড়ে গেল সঙ্গে-সঙ্গে।

এতোয়ারি হাটের অবস্থা দেখে বাড়ি-বাড়ি ঘুরে শশা আর শিমগুলো নয়ছয় করে বেচেছে। তারপর বাজারে এসেছে গেঁদুয়ার জন্যে মেঠাই কিনতে। আর কেনা হল না। হাটতলায় তখন জল ঢুকে গেছে। সেইসঙ্গে বেড়ে গেছে ঝড়। মড়মড় করে চোখের সামনে হাটের পুরনো বটগাছটা একপাশে কাত হয়ে পড়ল। আটচালাগুলো ডালপালার তলায় চাপা পড়ল। ব্যস্ততা হইচই পালাই-পালাই হট্টগোল চারদিকে। হাঁটুজল ভেঙে এতোয়ারি 'বাঁইকটা' লাঠির মতো ডুবিয়ে-ডুবিয়ে চলতে থাকে। ঝুড়ি দুটো ঝুলিয়ে রাখে। গাঁয়ের লোকেরা উঁচু জায়গার দিকে চলে যাবার জন্যে তৈরি হচ্ছে। ঝড়ের শব্দের মধ্যে আবছা হাঁকা-হাঁকির শব্দ। এতোয়ারি জল ভেঙে মাঠের ধারে এসে ভয়ে-বিস্ময়ে কাঠ হয়ে দাঁড়িয়ে রইল।

যতদূর চোখ যায় জল, শুধু জল। সেই জল দুলে উঠছে। গাছপালা ভেঙে পড়ছে। 'মা' ভৈরবী সন্ন্যাসিনীর মতো আলুথালু জটা দুলিয়ে নাচছে। এতোয়ারির বুকের ভেতর একটা তীব্র চিৎকার ওঠে—গেঁদুয়া-আ-আ-আ! কিন্তু জিভ নিঃসাড়। বুকে একটুকু দম নেই।

এতোয়ারি বাঁইকটা ফেলে দেয়। ঝুড়িদুটো ফেলে দেয়। মাঠে হুড়মুড় করে নামে। সাঁতার কাটতে থাকে। ঠাকুরবাবা! এতদিনেই কি এতোয়ারির পাপের প্রায়শ্চিত্ত হচ্ছে? এ যে অনেক বেশি হয়ে গেল ঠাকুরবাবা!

সে বাঁধের ভাঙনের ওপারে পৌঁছতে চেষ্টা করে। বাঁধটা ওদিকে ডুবু-ডুবু হয়ে জেগে আছে কিছুদূর। জলের তোড়ে বারবার দূরে যায় সে। একসময় হাঁচড়-পাঁচড় করে বাঁধের মাটি আঁকড়ে ধরে। টলতে-টলতে হাঁটে। দুধারে জল। বাঁয়ে নদী, ডাইনে মাঠ দুদিকেই অতল জল। বাঁধটা শিগগির তলিয়ে যাবে মনে হয় তার। দৌড়তে থাকে নিষাদবাগের দিকে।

মধ্যে-মধ্যে ভাঙন! তীব্র স্রোত ঢুকছে নদী থেকে। অনেক কষ্টে ওপারে ওঠে—আবার কিছুটা ভাঙা, আবার ভাঙন। নিষাদবাগের কাছাকাছি গিয়ে সে তার কুঁড়েঘরটা খুঁজতে চেষ্টা করে। এ কি চোখের ভুল? ওই তো শ্মশানবট, ওই ধনপতি মুখিয়ার বাড়ি! সবখানে জল। কিন্তু তার কুঁড়েঘরটা কই? এতোয়ারি গর্জন করে ডাকে —অঞ্চলা আ-আ! ঝড়-বৃষ্টি আর বন্যার শব্দের মধ্যে কোথায় তলিয়ে যায় সেই ভাঙাগলার চিৎকার।

বাঁধের ভাঁড়ুলের গাছের নিচেই ছিল তার ঘর আর ক্ষেতটুকু—গঙ্গার পাড় বরাবর। ভাঁড়ুলে গাছটা কাত হয়ে জলে পড়ে আছে। স্রোতে তাকে মূলসুদ্ধ টানছে। এতোয়ারির কুঁড়ে ঘর নেই। বিশাল ধসের দাগ বাঁধের কিনারায়। টের পাওয়ামাত্র এতোয়ারি জ্ঞানশূন্য হয়ে বিকট চেঁচিয়ে ঝাঁপ দেয়।

তারপর বুঝতে পারে মা'গঙ্গা তাকে একেবারে বুকের মধ্যে টেনে নিয়েছে। চিত হয়ে ভাসতে-ভাসতে চোখ খোলে সে। বৃষ্টির ফোঁটা পড়লে তাকানো যায় না। তখন চোখ বোজে। হেই ঠাকুরবাবা। যেখানে নিয়ে যাবি, নিয়ে চল না, এতোয়ারির পরোয়া নেই।...

শেষরাতের দিকে ঝড়-বৃষ্টি থেমেছিল। নিষাদবাগের লোকেরা তখন উত্তরের স্লুইসগেট পেরিয়ে শহরের কাছাকাছি বাঁধের ওপর আশ্রয় নিয়েছে। ওদিকটা যথেষ্ট উঁচু। যে যে-অবস্থায় ছিল পালিয়ে বেঁচেছে। ল্যাংড়া রঘুয়ার পিসী অদ্ভুতভাবে বেঁচে গেছে। কদিন আগে শরৎ তাকে শহরে নিজের নতুন ডেরায় নিয়ে গিয়েছিল। নির্মলার গালমন্দে বুড়ির গেরাহ্যি কখনও ছিল না। কানে কালা। চাট্টি খেতে পেলেই ও খুশি। শুধু ল্যাংড়া গুনিনের বিপদ হল। তাকেও যেতে বলেছিল শরৎ। দেমাক দেখিয়ে যায় নি। ঝড়বৃষ্টি থামলে সকালে আকাশে মেঘের কুটোটি নেই, খাঁ খাঁ উজ্জ্বল নীল। কিন্তু বাঁধে ল্যাংড়া রঘুয়া নেই। ঠ্যাঙ ভাঙা একটা দাঁড়কাক অশত্থ গাছে ডাকছে দেখে অনেকেই ধরে নেয়, গুনিন এখন গতিক বুঝে দাঁড়কাক হয়ে গেছে। তার দুধের গরু আর বাছুরটা এসে অবশ্য আশ্রয় নিয়েছে। শরতের দেওয়া ছাগলটা বুড়ি তক্ষুনি নিয়ে যায়নি, পরে শরতের এসে নিয়ে যাবার কথা ছিল। ছাগলটাও বুদ্ধিমতীর মতো ঠিক সময়ে বাঁধে গিয়ে জুটেছিল। সকালে একমাইল অটুট উঁচু বাঁধের ওপর নানা বয়সী মানুষ আর হরেক জন্তু-জানোয়ারের ভিড় জমে গেছে। আর বুকফাটা কান্না, বিলাপ। ঠাকুরবাবার ভারিভুরির উদ্দেশে করুণ অনুযোগ। নয়ানসুখ বুক চাপড়ায় আর বলে—পাপ ঢুকেছিল গে! পাপ নিষাদবাগের ধরম হরণ করেছিল সে। আর ধনপতি গুম হয়ে দাঁড়িয়ে আছে। তার বউ—সূরযের মা হিজলগাছের তলায় মড়াকান্না কাঁদছে। ধনপতির মা—যাকে কতবার চিতেয় পোড়ানোর আয়োজন হয়েছে, সে বহুকে গম্ভীরমুখে ঠাকুরবাবার লীলা সমঝাচ্ছে। পৌঢ়া বহুকে সমঝানো সহজ হয়।

আর সূর্য গেছে টৌনে। এমন বিপদের দিনে লিখাপড়হা ছেলে টৌনে কি রঙবাজি করতে গিয়েছিল? মোটেও না। সকাল হতে-হতে রিলিফের নৌকো সারসার বেরিয়ে পড়েছে শহরের ঘাট থেকে। কয়েকটা নিষাদবাগের দিকে চলেছে। সেই দলে সূর্য। চিনতে পেরে এরা চেঁচিয়ে ওঠে—হেই সূরযপতিয়া। সূর্য হাত নাড়ে। কিন্তু কোথায় নিষাদবাগ? অতল জল।

রাধারঘাটে ঘাটোয়াবী চৌবেজির সব নৌকো রিলিফে নেমেছে। ওদিকটা উঁচু। কলাবেড়িয়ার বাঁশবনের তলা দিয়ে জল বইছে আগের মতোই। এতটুকু জল ওঠেনি পাড়ের ওপর। চৌবেজির নৌকায় সেই খবর এল। শহরের বাবুরা ভি এসেছেন। নিষাদবাগওয়ালাদের জন্যে শহরে স্কুলবাড়ি খুলে দেওয়া হয়েছে। বিকেলে মানুষ আর গৃহপালিত পশুপাখির মিছিল স্তব্ধভাবে শহরের দিকে এগিয়ে যায়।

ভিড়ের মধ্যে সরস্বতী কুঁজো হয়ে ধুঁকতে ধুঁকতে চলে। হঠাৎ পাশের লোকটার হাত ছুঁয়ে চুপিচুপি বলে বেটা! আমার ছোটীর পাত্তা মিলেছে?

—নেহি রী মোসি।

শান্ত কণ্ঠস্বরে কখনও বলে—বেটা। আমার এতোয়ারিকে দেখছিনে কাঁহে গে?

—এতোয়ারি? সে তো কাল মণ্ডলার হাটে গিয়েছিল।..

জবাব শুনে সরস্বতী শুধু মাথাটা দোলায়। ছাগলটা টেনে আনতে ভোলেনি সে। দড়ি টানতেও হয় না। ছাগলটা তার পিছন-পিছন আস্তে-আস্তে হেঁটে যায়।

পরদিন দুপুরে স্কুলবাড়ির লঙ্গরখানায় বিরাট-বিরাট ডেকচিতে খিচুড়ি চেপেছে। ক্ষুধার্ত নিষাদবাগওয়ালা ছোঁক-ছোঁক করছে সেদিকে তাকিয়ে। মাথায় গামছা জড়িয়ে সূর্য ছুটোছুটি করে বেড়াচ্ছে। সরস্বতী বুড়ি ছাগলের দড়ি হাতে বারান্দার কোনায় বসে একে-ওকে মিনতি করছে, সামনের ওই গাছ থেকে একটা ডাল অন্তত ভেঙে দিক, ছাগলটা মারা পড়বে যে। সেই সময় হাটুয়াকে দেখা গেল। তার সঙ্গে ছোটী। ভিড় জমে গেল তাকে ঘিরে। হাটুয়া একশো মুখে জানায় ছোটীকে কোথায় পেল। বাজারে থামের গায়ে হেলান দিয়ে বসেছিল বেচারী। ভাগিস হাটুয়া একটা কাজে আজ শহরে এসেছিল। না-খাওয়া মুখ দেখে সে এতোয়ারির বোনকে পেটভরে ভাত খাইয়েছে হোটেলে। পান ভি খেতে চেয়েছে ছোটী। ঠোঁটে এখনও লাল রঙ। রাঙা ঠোঁটে মায়ের দিকে তাকিয়েই সে কেঁদে ওঠে। মা তার পিঠে শান্ত হাত রেখে বলে—দাদার খবর জানিস গে?

ছোটী জানে না। ফুঁপিয়ে কাঁদে—দাদা রে! ওরে আমার সোনার চাঁদি দাদা!...

বিকেলে ইস্কুলবাড়িতে এক অদ্ভুত দৃশ্য। কলাবেড়িয়া থেকে দুটো ছোট্ট নৌকো এসেছে। দু'বস্তা চাল, একবস্তা ডাল আর একগাদা আনাজপাতি বাঁধে বয়ে আনছে লোকেরা। তারপর বাঁধ থেকে নিচে ইস্কুল বাড়ির লঙ্গরখানায় এনে ধনপতির ছেলে সূর্য বলে—তোমাদেব গাঁওবালারা পাঠিয়েছে বুঝি? খুব খুশি হলাম দাদা! নিষাদবাগবালা একথা ভুলবে না। নতুন মোড়লকে বোলো। বোলো, নিষাদবাগের মুখিয়ার বেটা বলেছে একথা।

লোকটা বলে—নেহি জি। গাঁওবালারা এখনও চাঁদা তুলছে। এসে যাবে সাঁঝতক। এগুলো নিয়ে এসেছে—ওই যে, পুরান মোড়লের বেটি। ...তারপর একটু হেসে ফের বলে—নিষাদবাগের বহু। শ্বশুরগাঁয়ের বিপদে সে কি চুপ করে থাকবে জি? কলাবেড়িয়ার বেটির মনটা নিষাদবাগের বেটার মতো পাথরকা মাফিক নয় ভাই সূরযপতিয়া।

সূর্য তাকায়। হ্যাঁ, ওই তো এতোয়ারির সেই রূপসী বহু। নিষাদবাগেব মেয়েরা তাকে ঘিরে ভিড় জমিয়েছে। এতোয়ারির বোন তার কোমর জড়িয়ে ধরে পিঠে মুখ গুঁজেছে। সূর্য আবও অবাক হয়। ফুলকলিয়ার চোখে জল ছলছল করছে। তারপর ভিড় ঠেলে এতোয়ারির মা ঢোকে। যে-বহুর চুল ধবে পিট্টি দিয়েছিল, উঠতে-বসতে যার হাজার নিন্দামন্দ করেছে—এখন তাকে বুকে ধরে আকাশ ফাটিয়ে কেঁদে ওঠে—ও গো হামার সোনাচাঁদির বহু গে! হামার এতোয়ারি কাঁহা গেইলে, ঢূড়কে আন গে।

তারপর সরস্বতী আবার দম নিয়ে চেঁচায়—হারামি নয়ানসুখ! ওই হারামির বেটি রাক্ষুসী আমার জানের বেটার জান খেয়ে ফেলেছে বহু গে। নিজে ভি গেছে, বালবাচ্চা ভি সঙ্গে লিয়ে গেছে—ঔর হামার বেটাকো ভি খা লিছে বহু গে!

কোথায় ছিল নির্মলা, ভিড় ঠেলে ঢুকে বলে—চুপ তো বুড়ি। তোর বেটাকে কেউ খায়নি। আমার মরদ রিলিফের নৌকায় গিয়েছিল। এতোয়ারিকে তুলে এনে হাসপাতালে দিয়েছে। চৌরিগাছির ওদিকে বিলের মধ্যে ভাসতে-ভাসতে জলটুঙ্গিতে উঠেছিল এতোয়ারি। তিনদিন না খাওয়া। মড়ার মত কাহিল। গাছের ডালে-ডালে সাপ ঝুলছে। তার মধ্যে বেচারা ধুঁকছে। ভাগ্যিস চোখে পড়েছিল ওদের!...

ধবধবে সাদা নরম বিছানা। এমন বিছানায় শোয়া ভাগ্যের কথা বইকি। এতোয়ারি বারবার হাত বুলিয়েছে। বিশ্বাস হয়নি। ঠাকুরবাবা তাকে এখনও স্বপ্ন দেখাচ্ছে। তবে স্বপ্নের একটা অংশ এখনও ভারি খারাপ—যখন তাকে ওষুধ গেলানো হয়। জোর কবে ধরে সুঁইভি ফুটিয়ে দেয়। কাবোর পায়ের শব্দ পেলেই সে ভয়ে চোখ বোজে।

—এতোয়ারি! ও গে এতোয়ারি। উঠ, উঠ। দেখ কৌন আয়া।

নির্মলার কণ্ঠস্বর শুনে চোখ খোলে এতোয়ারি। আশ্বস্ত হয়ে একটু হাসে।— বহুদিদি।

—ইধার দেখ না, ভেড়ুয়া কাঁহেকো!

এতোয়াবি ঘুরতে গিয়ে চমকে ওঠে। ফ্যালফ্যাল করে তাকায় কয়েকমুহূর্ত। তারপর মুখ ঘুরিয়ে নেয়। নির্মলা তার পাশে বসে ফের বলে—ভেড়ুয়া কাঁহেকো! এতদিন বাদে দেখছিস, মুখে কি সেলাই পড়েছে? বাত বলছিস না কেন গে?

পরম অভিমানে এতোয়ারি আস্তে বলে—কী বলব? বড়ঘরের বেটি। হামি এক নাদান। আর এখন তো হামি ভিখিরি বনে গেছি বহুদিদি গে! হামার ভুঁই নাই। ঘর বানাবার মাটিভি একটুকুন নাই!

নির্মলা ফুলকলিয়ার হাত ধরে হ্যাঁচকা টানে এতোয়ারির পাশে বসিয়ে দেয়। তারপর বলে—এলি তো একেবারে আকাশ পাতাল করতে-করতে! এখন তোর মুখেও বোবা ধরল বহরি-কালী মেয়ে কোথাকার? বাত তো বলবি মরদকে।

অস্ফুটস্বরে ফুলকলিয়া অভিমানে বলে—কী বলব রী দিদি! পাথর! বরাবর পাথর যে, তাকে কী বলব?

এতোয়ারি বলে—বলেছিলাম, কলাবেড়িয়ার মোড়লের বেটি যদি এসে নিজ মুখে ছাড় চায়, একঠো রুপেয়া ভি নেব না—ছাড় দেব। তো আজ কলাবেড়িয়ার মোড়লের বেটি এসেছে। বেশ। মরদকা বাত, হাঁতিকা দাঁত। হামি ওকে...

ফুলকলিয়ার রেশমি চুড়ি পরা ডানহাতটা গিয়ে পড়ে গোঁফ দাড়িওলা জঙ্গুলে মুখে। সে অস্ফুট আর্তস্বরে বলে—না! না! হামি ছাড় লিতে আসিনি জি!

—তবে কেন এসেছে মোড়লের বেটি? হাতটা সরিয়ে দিয়ে এতোয়ারি একটু হাসে। হামার দশা দেখতে? হামি নকছেদীর বেটা এতোয়ারি। হামি আবার বিভা করব। আবার মহাজনের কাছে রুপেয়া ধার করব। মাগঙ্গার পাড়ে ডেরা বাঁধব। হাঁ—হামি নাকছেদীর বেটা।

নির্মলা চোখ পাকিয়ে বলে—তুই বীরের বেটা মহাবীর! বুদ্ধু কোথাকার! চোখ আছে তোর? গিদ্ধড় বুড়বাক বেকুফ। বহুটা কাঁদছে, আর বড়বড় বাত ফোটাচ্ছে মুখে!

এতোয়ারি অবাক হয়। সঙ্গে-সঙ্গে উঠে বসে। ফুলকলিয়ার দু'কাঁধে হাত রেখে বলে—কাঁদছিস বহু? কাঁহে গে? হামাকে তোর এত্তা পসন্দ? তো কভি এমন কথা বলিসনি, কাহে বলিসনি বহু? হামি নয়ানসুখের বেটিকে ভাসিয়ে দিলাম। যদি ও কথা জানতাম, বেচারীকে বিভা করতাম না। আর বিভা না করলে সে হামার সঙ্গে গঙ্গার পাড়ে ঘরভি করতে যেত না। না গেলে বেচারী জানে বেঁচে যেত। ওর বাচ্চাটাও বেঁচে যেত। আমি কী করি, তুই-ই বল বহু।

হাসতে-হাসতে নির্মলা বলে—তো একটা বাচ্চা হলেই সে পাপ চলে যাবে ভাই এতোয়ারি। তোরা তো বাঁজাবাঁজিন নোস।

এতোয়ারি চুপ করে আছে দেখে সে ফের বলে—হামার বাতঠো সমঝালি?

এতোয়ারি তাকায়।

নির্মলা ওর কানের কাছে মুখ এনে ফিসফিস করে—জষ্টিমাসে যখন তোর বাড়ি থেকে বাপের বাড়ি যায়, তখনই ওর পেটে তোর বাচ্চা ছিল, জানিস? মোড়ল মরার পর একদিন গিয়ে দেখি, উঠোনের কোনায় বসে ওয়াক তুলছে। তারপর আর কোন মুখে ছাড়ের কথা ভাবে, বল্ না তুই?

এতোয়ারি শুধু ঘন-ঘন মাথা দোলায়। নিষাদবাগে তার ঘরের সেই পুরনো সুন্দর মেয়েলি গন্ধটা আবার সে ফিরে পেয়েছে। তন্ময় হয়ে শোঁকে সে। খালি মনে হয়, তার খুব কাছেই আরেক শান্ত নির্জন গঙ্গা বয়ে চলেছে।

দলিজঘরে জাপানি ঘড়িতে দশটা বাজল। তারপর ঝিরঝিরিয়ে বৃষ্টি এল। ঘড়িটা ও-মাসে বাবা কলকাতা থেকে কিনে এনেছেন। ঘণ্টা বাজার আগে চারবার পিয়ানোর টুং টাং সুর শোনা যায়। তবে ঘণ্টার শব্দটাকে ধ্বনি বলা উচিত। কী মিষ্টি আর চাপা ধ্বনি! ঘুম ঘুম ধ্বনি। তার সঙ্গে এই রাতের ঝিরঝিরে বৃষ্টিও অনেক ধ্বনিতে অর্কেস্ট্রা হয়ে ওঠে। এতোল-বেতোল ভাবনার জাল ছিঁড়ে অতল ঘুমের দিকে নিয়ে যায়। ঘড়িটার কিন্তু দায়িত্ববান মানুষের স্বভাব। রাত দশটার পর আর বেজে ঘুম ভাঙিয়ে দেবে না। চুপচাপ সময়ের সঙ্গে হাঁটবে। তারপর ঠিক ভোর ছটায় চারবার পিয়ানোর সুর এবং ছ'বার তেমনি চাপা ঘণ্টার ধ্বনি। তখনও ওই ঘুম-ঘুম ভাবটা থেকে যায়। আমার ঘুম ঠিকই ভাঙে। কিন্তু উঠতে ইচ্ছে করে না। কী কী স্বপ্ন দেখেছি স্মরণ করি। প্রায়ই এটা কষ্টকর স্বপ্ন। পরীক্ষা দিতে বসেছি কিন্তু লিখতে পারছি না। কাঁদতে ইচ্ছে করছে। হঠাৎ ঘুম ভেঙে টের পাই, কান্নার আবেগটা থেকে গেছে। তারপর মনে পড়ে যায়, আর তো আমাকে ক্লাসের পরীক্ষা দিতে হবে না! বড় করে শ্বাস ছেড়ে পাশ ফিরে শুই।

ঘুমের মুহূর্তেও হঠাৎ কোনও দৃশ্য একটা ঘটনা এনে ফেলে। ঘুমের রেশটুকু ছিঁড়ে যায়। আমাদের বাড়ির পুবদিকটায় বাগান। তারপর একটা ঘাস আর আগাছায় ঢাকা জমি। তার নিচে ঝিল। এখন ঝিলে কত সাদা আর লাল শালুক ফুল ফুটেছে। মায়ের হিসেবে যতদিন 'ছোট' ছিলাম, তত দিন ওই ঝিলের ধারে হিজল গাছটার তলায় দাঁড়ানো মানা ছিল না। এখন বাগানের দিকে পা বাড়ালেই মা বকাবকি করবেন। মায়ের এই অদ্ভুত আচরণের মানে খুঁজে পাই না। মা তত পর্দানসীন নন। আমি তো নই-ই। বাসে চেপে স্কুল আর কলেজে যাতায়াত করেছি। এখনও মহকুমাশহরে একা-একা কোনও বন্ধুর বাড়ি ঘুরে আসি। পাড়াতেও এ-বাড়ি ও-বাড়ি ঘোরাঘুরি করি। এসবে মায়ের এতটুকু আপত্তি নেই। কিন্তু বাগান আর ঝিলের দিকে একা যাওয়া মানা। 'কেন? ভূতে ধরবে?' আমার কথা শুনে মা গম্ভীর হয়ে বলেন, 'মেয়েদের সুনসান নিরিবিলি জায়গায় এক যেতে নেই।' পরে মনে হয়েছে, মা হয়তো 'নেচার'-এর কথাই বলছেন। অধ্যাপিকা জয়ন্তীদি এক দিন কথায়-কথায় বলেছিলেন, 'তুমি তো গ্রামে থাক, রেশমি! খুব সবুজ সুন্দর পরিবেশ না? বেশ নির্জনতা। কোনও শব্দ নেই। তুমি নেচারের মধ্যে থাক, জানো তো? আমাকে একবার নিয়ে যাবে তোমাদের বাড়ি?' জয়ন্তীদির কোনও দিনই আসা হয়ে ওঠেনি। কথাটা তুললে বলতেন, 'রেশমি! আমার নিজের অভিজ্ঞতা থেকে বলছি। নেচারের মধ্যে গেলে কী একটা স্ট্রেইঞ্জ ফিলিংস হয়! হুঁ, থরো ঠিক এই লাইনটা লিখেছেন : আই গো টু নেচার অ্যান্ড কাম ব্যাক উইদ আ স্ট্রেইঞ্জ ফিলিং। ফিলিং অব লোনলিনেস। তাই না? তোমার কি এই ফিলিং হয় না রেশমি?' জয়ন্তীদির একটু ছিটগ্রস্ত স্বভাব ছিল। আমরা আড়ালে হাসাহাসি করতাম, ব্যর্থ প্রেম-ট্রেম নিশ্চয়। আহ! জীবনের ওই একটা সুসময় গেছে।

তো ঠিক এই ব্যাপারটাই হঠাৎ ঘুমের রেশ ছিঁড়ে নাড়া দেয়। ফ্রকপরা বয়সে ঝিলের ধারে কিছুক্ষণ দাঁড়িয়ে একসময় চমকে উঠে চারদিকে তাকাতাম। কী এক অদ্ভুত ভয়ে গা ছমছম করত। কেউ যেন আড়াল থেকে আমাকে দেখছে। আর চারদিকে পোকামাকড়ের ডাক, পাখির ডাক, বাতাসের আর জলের শব্দ মিলে-মিশে কী এক ভাষায় কথা বলাবলি হচ্ছে। এদিকে-ওদিকে তাকাতে তাকাতে বাড়ি চলে আসতাম। যখন শাড়ি পরা ধরলাম, তখন থেকেই ওদিকে যেতে মানা। তার ওপর আমাদের বাড়ির কাজের মেয়ে কালুর মা-বুড়ির মারাত্মক সব ভূতপেত্নীর গল্প (কালুর মায়ের নামটা কিছুতেই মনে থাকে না)! কালু আমাদের মাহিন্দার। তার প্রথম বউটা যে-নিমগাছের ডালে ঝুলে

আত্মহত্যা করেছিল, সেটা এই ঘরের দক্ষিণ দিকে এখনও দাঁড়িয়ে আছে আরও অনেক গাছের ভেতর। রাতে ওদিকের জানালা বন্ধ রাখি। মা পুবের জানালাও বন্ধ রাখতে বলেন, যেদিকে জয়ন্তীদির 'নেচার'। কিন্তু আমার দম আটকে আসে। পুবের জানালাটা খুলে রাখি। এ সময় মশার প্রচণ্ড উপদ্রব। সিলিং ফ্যানের হাওয়া ওদের তাড়াতে পারে না। মশারির ভেতর শুয়ে থাকি পশ্চিমে মাথা দিয়ে। পশ্চিম দিকে পবিত্র কাবা মসজিদ। তাই সে-দিকে পা করে শুতে নেই। কে জানে বাবা! আসলে আমি যতক্ষণ জেগে থাকি, পুবের জানালাটা আমার চোখে-চোখে থাকে। আর, আমার বাবা কাজি মোতাহার হোসেন নামকরা উকিল। তাঁর বাড়ির আনাচে-কানাচে কেউ উঁকি দেবে সাধ্যি কী? এখানেই একটা বড় সাহস আমার। বাবা আমার সাহস। সাহস আর শক্তি। এলাকায় বাবার কিছু প্রভাব-প্রতিপত্তি আছে। অথচ এমন একজন বাবা আমাকে এম-এ পড়ার জন্য কলকাতায় পাঠাতে পারেননি শুধু আমার মায়ের জেদে। মা কিছুতেই একা কলকাতায় আমাকে থাকতে দেবেন না। মায়ের একটা দিক আমি বুঝতে পারি। আমিই একমাত্র সন্তান। আমাকে চোখের আড়ালে বেশিক্ষণ রাখা মায়ের পক্ষে কষ্টকর। আমি জানি, মা একজন ঘরজামাই চান। তাই আমার এখনও বিয়ে হচ্ছে না। এই আশ্বিনে দোসরা আমি একুশটা আশ্বিন পেরিয়েছি। এ-কু-শটা! ভাবতে কেমন অবাক লাগে। গা শির শির করে। এই গ্রামে আমার বয়সী আর একটাও আইবুড়ো মেয়ে নেই। কালুর মা-বুড়ি আমার মাকে সাহস দিয়ে গজরায়, 'চোখ টাটাক মুখপোড়া-মুখপুড়িদের। উকিলসায়েবের বাগান আলো করে ফুল ফুটে আছে। থাউক। একদিন-না-একদিন কোন গুখেকোর ব্যাটা জজ-বেলেস্টার গাছতলায় এসে উপুড় হয়ে মাথা ঠুকবে। আহা, বড় সোগন্ধ তোমার ফুলটি মা! বড় দর্শনধারী। হ্যাঁ গো, আগে দর্শনধারী, তা'পরে গুণবিচারি কি না বল তুমি?' আমি এত জোরে হেসে উঠি যে মা চমকে ওঠেন। আমার দিকে কেমন চোখে তাকিয়ে বলেন,'এ কী হাসি বাবা! ছিঃ! হাসে না। রেকর্ড প্লেয়ার বাজিয়ে গান শোনো গে।' মা আমাকে কখনও-কখনও 'বাবা' বলেন। মেয়েরা কি পুত্রলোভী? এবং পুরুষরাও? বাবাকে বলতে শুনেছি, 'রেশমি আমার ছেলেকে ছেলে, মেয়েকে মেয়ে। আমি বেঁচে না থাকলে রেশমিই কালুকে নিয়ে মাঠে গিয়ে মুনিশদের ওপর তম্বি করবে। কী রেশমি? পারি না?' বাবা অট্টহাসি হাসেন। আমার অদ্ভুতভাবে মনে হয়, ওই হাসির মধ্যে একটা গভীর কষ্ট আছে। এক রাতে কানে এল, বাবা মাকে বলছেন, 'প্রব্লেম কী জানো? বি এ অনার্স মেয়ে। অন্তত এম এ পাত্র চাই। মেয়ে সুন্দরী। তার যোগ্য হওয়া চাই। তো যতগুলো হারামজাদা এম এ দেখলাম, কেউ ঘরজামাই থাকতে রাজি নয়। আজকাল সব প্রেস্টিজওয়ালা হয়েছে। কী গরিব কী বড়লোক। দেখি!' দেখি কথাটির সঙ্গে বাবার শ্বাসের শব্দ শুনেছিলাম এবং উষ্ণতাও অনুভব করেছিলাম।

বৃষ্টিটা বেড়ে গেল এতক্ষণে। ঘুমের মুখে এত সব কথা, তাদের চারপাশে অনুচ্চারিত আরও কত কথা আমার চেতনাকে জ্বরোজ্বরো করে ফেলল। বাইরে বৃষ্টির জোরালো শব্দ। পুবের জানালা দিয়ে মশারির বাইরে বিদ্যুতের ঝিলিক দেখতে পেলাম। তারপর মেঘ ডাকল। পাশ ফিরে শুলাম। আমার ঠিক সে রাতের মতই কাঁদতে ইচ্ছে করছে। কিন্তু কাঁদব না, কিছুতেই কাঁদব না, কেন কাঁদব ভাবতে ভাবতে ঠোঁট কামড়ে ধরলাম। আবার প্রচণ্ড জোরে মেঘ ডেকে উঠল। তারপরই দলিজঘরের ওধারে কেউ চেঁচিয়ে ডাকতে লাগল, 'মোতাহাব! মোতাহার! মতু!' সেইসঙ্গে কড়া নাড়ার শব্দ।

মুখ তুলে পশ্চিমের জানালার দিকে তাকালাম। বারান্দার আলোটা জ্বলে উঠল। বাবাকে বেরিয়ে যেতে দেখলাম দলিজঘরের দিকে। কোনও খারাপ খবর এনেছে কেউ? কান করে আছি। তারপর বৃষ্টির শব্দ ছাপিয়ে দলিজঘরে বাবার হাসির শব্দ শুনতে পেলাম।

বাঁচা গেল, বাবা! মামুজির অসুখের কথা শুনেছি। তাঁর মৃত্যুর খবর এলে এই বৃষ্টিরাতে আমাকেও বিচ্ছিরি কান্নাকাটি করতে হত। চিত হয়ে শুয়ে চোখ বুজে ঘুমোনোর চেষ্টা করলাম। দেখেছি, প্রথমে কিছুক্ষণ চিত হয়ে শুয়ে চোখ বুজে থাকলে ঘুমের টান এসে যায়। তখন পাশ ফিরে শুই।

চোখ বুজে ঝিলের জলের শালুকফুলগুলো দেখতে দেখতে ঠিক করলাম, সকালে কোনও মানা মানব না। ঝিলের ধারে হিজলতলায় দাঁড়িয়ে শালুকফুল দেখব। একটা জিয়ালার ডালে ছোটবেলায় যে মাছরাঙাটা দেখতাম সে কি আজও বেঁচে আছে? পাখিরা কত দিন বাঁচে? কিন্তু ঝিল যখন আছে,

মাছরাঙা থাকবেই। তারই কোনও ছেলে কি মেয়ে কি নাতি-নাতনি। আচ্ছা, জয়ন্তীদির বদলে কোনও পুরুষমানুষ অধ্যাপক যদি আমাদের বাড়িতে আসতেন (গার্লস কলেজে একসময় তাঁরাও ছিলেন), তাঁকে কি ঝিলটা দেখাতে নিয়ে যেতাম? গেলে মা রাগ করতেন? একা তো যাচ্ছি না রে বাবা!

নিরিবিলি সুনসান 'নেচারে' রেশমি নামে একুশ বছর বয়সী একটি মেয়ের পাশে একজন পুরুষমানুষ। আমার চেতনায় একটা স্বপ্নদৃশ্য ভেসে এলে। ঠিক যেমনটি হিন্দি ফিল্মে দেখেছি। তবে না বাপু! আমি অমন ন্যাকা-ন্যাকা গান গাইতে পারব না। ঘাসজমিতে গড়াগড়ি খেতেও পারব না। আমরা পাশাপাশি দাঁড়িয়ে 'নেচার' দেখব। কোনও স্ট্রেইঞ্জ ফিলিংস যদি...

কালুর মায়ের ডাকাডাকিতে ঘুম ভেঙে দেখি, পুবের জানালায় ঝলমলে রোদ। এ রাতে তাহলে অনেক বেশি ঘুমিয়েছি। কী কী স্বপ্ন দেখেছি, হুঁ, একটা সবুজ রঙের ট্রেন আমাদের বাড়ির পাশ দিয়ে বাগানের ওদিকের মাঠে চলে যাচ্ছে, আর একটা...কী যেন, হুঁ, এটা ভারি অদ্ভুত স্বপ্ন তো! ঝিলের ধারে হিজলের একটা ডাল কেন যেন কাত হয়ে নেমেছে, আর কে একজন সেই ডালে শুয়ে আছে, বুকের কাছে একটা বন্দুক। তারপর মনে হল, মানুষ নয়। শিকারিও না। মমির মত কিছু।... বোঝাতে পারব না কাকেও। কিন্তু মনে পড়ছে, আমি তাকে ডাকছিলাম, 'শুনুন, শুনুন! এই যে! শুনছেন?' আমার রাগ হচ্ছিল। দুঃখ হচ্ছিল। কেন কেউ অমন করে বন্দুক বুকে নিয়ে শুয়ে থাকবে হিজলগাছের ডালে?

কালুর মায়ের সাড়া এল। 'এ কী ঘুম বাবা মেয়ে মানুষের! দুনিয়া ডুবলে এক হেঁটো পানি! অ রেশমি! ওঠ, ওঠ!'

রাগ করে বললাম, 'কী হয়েছে কী?'

বুড়ি হাসল। 'শোনো কথা! বেরিয়ে দেখ, কত বেলা হয়েছে। এদিকে ঘরে মেহমান।'

মশারি থেকে বেরিয়ে কাপড় গুছিয়ে পরে এবং ভাঙা খোঁপা যেমন-তেমন করে বেঁধে প্রথমে পুবের জানালায় উঁকি দিলাম। ঝকঝকে নীল আকাশ। নরম গোলাপি রোদে বাগানের ভিজে ঘাসের ওপর হলুদ প্রজাপতি উড়ছে। কাঞ্চনফুলের গাছটার গোড়া সিমেন্ট দিয়ে বাঁধানো। সেখানে দুটো দোয়েল লাফালাফি করছে। হুঁ, আজ আমি ঝিলের ধারে যাবই কারও মানা মানব না।

দরজা খুলে বেরুলে মা বললেন, 'জ্বরজ্বালা নয় তো বাবা? দেখিস! আজকাল সিজন চেঞ্জের সময়।'

আমার মা টেনেটুনে ক্লাস সিক্স। ব্রিটিশ আমলের খানবাহাদুরের মেয়ে। সেই দেমাকটুকু ভীষণ আছে। ক্লাস সিক্সে আমি মায়ের মত ইংরেজি শব্দ বলতে পারতাম কি না মনে পড়ে না। তবে আমার ধারণা, বাবার সঙ্গগুণে মা প্রচুর ইংরেজি শিখেছেন। বেশি কি, আজকাল আমাদের গ্রামের চাষীমজুরের বউদের মুখেও ইংরেজি শুনতে পাই নির্ভুল উচ্চারণে। কালুর বউ সেদিন বলছিল, 'হাঁসগুলান আমার প্রেস্টিজ পাংচার করে দিলে গো! যতবার ঝিলের পানিতে ফেলি, ততবার কখন চলে যায় ধানের ভুঁয়ে।'...

হাই তুলে বারান্দা থেকে জলভরা একটা বদনা নিলাম। উঠোনের কোনায় বাথরুম-ল্যাট্রিনের দিকে যেতে যেতে বললাম, 'কে মেহমান এসেছে, মা?'

মা হঠাৎ মুখে রহস্য ফুটিয়ে চাপাস্বরে বললেন, 'তোর আব্বার বন্ধু। সেই চিনুবাবু।'

ঘুরে দাঁড়িয়েছিলাম। ভুরু কুঁচকে বললাম, 'কে চিনুবাবু?'

মা একটু হাসলেন। মুখে ভর্ৎসনার ভাবও ছিল। বললেন, 'কেন? তোর আব্বার মুখে কত গল্প শুনিসনি? ওই যে কী বলে ছাই...' মা স্মরণ করার চেষ্টা করলেন। 'ওই যে গো, যারা স্কুল কলেজ পড়াত। তোদের কলেজেও তো...'

শ্বাসপ্রশ্বাস বেরিয়ে গেল কথাটা বলতে, 'চিনু সামন্ত?' আমার মনে একটা দমকা উত্তেজনা এসে গিয়েছিল। বাথরুমে ঢুকে সামলে নিলাম। এক বছর আগেও চিন্ময় সামন্ত কিংবদন্তীর নায়ক ছিলেন। লোকের মুখে-মুখে শুনেছি আর খবরের কাগজেও তাঁর নাম কতবার দেখেছি, যখন কলেজে পড়তাম।

এক দিন গার্লস কলেজের গেটের সামনে বোমা ফাটিয়ে একদল ছেলে স্লোগান দিচ্ছিল তাঁর নামে। জানতাম, বাবা একসময় তাঁর ক্লাসফ্রেন্ড ছিলেন। অনেক গল্প শুনতাম বাবার মুখে। অদ্ভুত-অদ্ভুত সাংঘাতিক সব গল্প। গল্পের শেষে বাবা মাথা নেড়ে বলতেন, 'বোকা! ফুলিশ! এ সব করে কি কিছু হয়? একটা হিমালয় মাউন্টেন? তাকে ওপড়াবে বোমপটকা মেরে' তা, যারা যা করছে করুক গে! চিনুটা কেন গেল ওসব করতে? ওসব বড়লোকের ছেলেরা করবে। শুনছি, তারাই নেমেছে—নাকি হীরের টুকরো সব জিনিয়াস ছেলে! তুই চিনু, তোর বাবা হোমিওপ্যাথির ডাক্তার ছিলেন...ধুস! কোনও মানে হয়?'

বিপ্লবী চিনু সামন্ত আমাদের বাড়িতে মেহমান! অবিশ্বাস্য মনে হচ্ছিল। ঝটপট বাথরুমে মুখ ধুয়ে বেরিয়ে এলাম। রান্নাঘরের বারান্দায় মা বসেছিলেন। ডাকলেন, 'আয় বাবা। চা জুড়িয়ে গেল। তুই তো আবার ফুটোনো চায়ে মুখ দিবিনে!'

'এক মিনিট, মা!' বলে ঘরে গেলাম। রাতের শাড়িটা বদলে একটা সুন্দর শাড়ি পরছিলাম। টের পাচ্ছিলাম, আমার হাত কাঁপছে। বুকের ভেতর কী শব্দ। কেন? অবাক চোখে আয়নায় নিজেকে দেখতে থাকলাম। আমি কি আমার নিয়তির মুখোমুখি দাঁড়াতে তৈরি হচ্ছি? .. তারপর শান্ত হয়ে গেলাম। হেসে ফেললাম। একটা গল্প মনে পড়ে গিয়েছিল। বাবার কাছে বারবার সেই মজার গল্পটা শুনতে চাইতাম। আমি বলতাম, নেই-পায়ের গল্প।' একবার পুলিশ নাকি চিনু সামন্তকে তাড়া করেছে। উনি পাটখেতের ভেতর ঢুকেছেন। তারপর বেরিয়ে গিয়ে দেখলেন, একদল মুনিশ জমিতে ধান পুঁতছে। নিয়ম হল, একেকজন মুনিশ সার বেঁধে পাঁচটা-ছটা ধানের গুছি পুঁততে পুঁততে পিছু হটবে। প্রত্যেকের একটা করে সারি। তাকেই স্থানীয় ভাষায় বলে 'পাই'। পাইয়ের কেউ এগিয়ে কেউ একটু সামান্য পেছিয়ে যায়। তো চিনু সামন্ত জামাকাপড় আলে গুটিয়ে রেখে একজন মুনিশের মাথা থেকে এক ঝটকায় গামছা টেনে নিলেন। ওরা অবাক। আন্ডারওয়্যারের ওপর গামছা জড়িয়ে চিনুবাবু ধমক দিলেন, 'হাঁ করে থেকো না। গুছি পোঁতো।' বলে উনিও গুছি পুঁততে শুরু করলেন। গায়ে কাদা, মুখে কাদা। পুলিশরা পাটক্ষেতের এধারে এসে মুনিশদের জিগ্যেস করল, কাকেও পালাতে দেখেছে কি না। চিনুবাবুই অবিকল স্থানীয় চাষাড়ে ভাবভঙ্গিতে গুছি তুলে পাটক্ষেতের অন্যদিকটা দেখিয়ে বললেন,. .

ঠিক এইখানে বাবা অনবদ্য সংলাপটি আওড়াতেন। 'হুই দিক্‌হে ডারোগাবাবু। হুঁই দিক্‌হে টোল্‌হে টোল্‌হে ফ্যালো বাবু গো..দ্যাখ্‌হেন! দ্যাখ্‌হেন। পাটগাছগুলান লহড়্‌ছেঁ-এঁ-এঁ!'

হাসতে হাসতে বাবা বলতেন, উপসংহারটুকু। কিন্তু সেটাই আসলে ক্লাইম্যাক্স। পুলিশরা সেদিকে চলে যাওয়ার পর একজন মুনিশ একগাল হেসে বলল, ও বাবু! আপনার যে পাই নেই! পুলিশরা যদি দেখত, ধরে ফেলত। তবে পুলিশরা পাই বোঝে না হয় তো।

চিনুবাবু তখন একটু হেসে বলেছিলেন, হ্যাঁ ভাই! সত্যি আমার কোনও 'পাই' নেই।

বাবা গল্প শেষ করে বলতেন, 'এটাই চিনুর প্রব্লেম। ওর কোনও পাই, আই মিন, সারি নেই। ভুল জায়গায় ধানের গুছি পুঁতছে।'....

রান্নাঘরের বারান্দায় গেলে মা আমাকে দেখে নিয়ে আস্তে বললেন, 'ইদে কেনা সেই নীল শাড়িখানা পরলেই পারতিস।'

অমনি চটে গিয়ে বললাম, 'কেন? কেউ কনে দেখতে এসেছে নাকি?'

মা হকচকিয়ে বললেন, 'আজ তোর হল কী বাবা? সক্কালবেলায়...'

হেসে ফেললাম। 'বাবা-বাবা ছাড় তো! শুনতে খারাপ লাগে।'

মা হাসবার চেষ্টা করে কাপে চা ঢাললেন। কাপ-প্লেট আমার দিকে বাড়িয়ে চাপা স্বরে বললেন, 'চিনুবাবু এসেছে শুনে আমি তো ভয়ে সারা। তোর আব্বা বললেন, চিনু জেল থেকে ছাড়া পেয়েছে। ওর আর কোনও ঝামেলা নেই। কিন্তু বেচারাকে রোজ দশ মাইল ছুটোছুটি করে থানায় হাজরে দিতে হয়। পায়ে গুলি লেগে খোঁড়া। ছড়িতে ভর করে কষ্টে হাঁটে। তাই আমার কাছে এসেছে। যদি হাজরে দেওয়া থেকে ওকে বাঁচাতে পারি।'

মায়ের কথা কান করে শুনছিলাম। একটু খারাপ লাগল। বিপ্লবী মানুষের এই পরিণতি! এ তো একটা অধঃপতন। কিংবদন্তির নায়ক তাঁর এক সময়ের বন্ধু এক আইনবাজ মানুষের কাছে সাহায্য

চাইতে এসেছেন! আস্তে শ্বাসপ্রশ্বাসে মিশিয়ে বললাম, 'হাজরে দেন কেন? দূরে কোথাও চলে গেলেই পারেন। আগের মত লুকিয়ে থাকলে অসুবিধে কী?'

মা জিভ কেটে মাথা নেড়ে শুধু বললেন, 'আহা, খোঁড়া মানুষ!'...

হিরোওয়রশিপ? হয়ত তাই! কিংবদন্তির নায়ককে মুখোমুখি দেখতে ইচ্ছে করছিল। জানতে ইচ্ছে করছিল, কেন উনি খুনখারাপি আগুন জ্বালানোতে মেতে উঠেছিলেন? বিপ্লব কি ওইরকম? কেন মানুষ বিপ্লবী হয়? আমার কাগজ পড়া অভ্যাস নেই। রাজনীতি ব্যাপারটাও তত বুঝি না। টেক্সট বইয়ের বাইরে খুব কম বই আমি পড়েছি। আসলে বই-টই পড়তে আমার ইচ্ছে করে না। শুধু ভাবি এতোল-বেতোল সব ভাবনা। কখনও রেকর্ড প্লেয়ারে কয়েকখানা গান শুনি। আনমনে এক কলি কোনও গান চুপিচুপি গুনগুন করে গাই। যতক্ষণ গান বাজে, পুবের জানালার কাছে বসে সেই গান শুনতে শুনতে কী সব অস্পষ্ট ছবি মনে ভাসে; কোনও দৃশ্য বা ঘটনা ছোটবেলার। অথবা যা আদপে ঘটেনি, আবছা ঘটতে দেখছি। এইসব আমার সময় কাটানো খেলা।

একটা অদ্ভুত নিয়ম, দলিজঘরে কোন অতিথি এলে তাঁর সঙ্গে আমার পরিচয় করিয়ে দেওয়া হবে না। আমি নিজে থেকেই যাই, তাতে মায়ের চাপা আর্তনাদ শুনে মনে হবে, সাংঘাতিক একটা সর্বনাশ ঘটতে চলেছে। অথচ বাইরে রাস্তায়, কি বাসস্টপের ছোট্ট বাজারে যার সঙ্গে খুশি, আমি কথা বলতে পারি। মজার কথা, নিয়মটা আমি মেনেই চলি। যত কৌতূহল থাক, দলিজঘরে গিয়ে অতিথিকে দেখা আমার পক্ষে অসম্ভব হয়ে উঠেছে। নিয়মটা মানতে মানতে কালক্রমে নিয়মে আটকে গেছি।

এ দিন রবিবার ছিল। তাই বাবা সারা দিন বাড়িতে। অন্য দিন ভোর ছটায় বাসে শহরে গিয়ে তাঁর চেম্বারে ঢোকেন। বাড়ি ফেরেন রাত নটার বাসে। বাবা আজ দলিজঘরে বন্ধুর সঙ্গেই সময় কাটাচ্ছিলেন। একটু বেলা হলে মায়ের কাছে জানলাম, চিনুবাবু দু-তিনটে দিন আমাদের মেহমান থাকছেন। চাপা উত্তেজনা জাগল আমার ভেতর। তা হলে বিপ্লবী মানুষটিকে আমি দেখার সুযোগ পাব। হয়ত কথা বলারও।

তাঁকে দেখতে পেলাম দুপুরবেলায়। বাবা তাঁকে স্নানের জন্য উঠোনের বাথরুমে নিয়ে আসছিলেন। মা ঘোমটাটা অনেকখানি টেনে দিলেন। আমি নিয়মাধীন, আমার ঘরে ঢুকে গেলাম। জানালা দিয়ে দেখলাম বাবার বন্ধুকে। খালি পা, পরনে বাবার একটা লুঙ্গি। আর কাঁধে যে তোয়ালে, সেটাও চিনতে পারলাম। আমার গা ছমছম করছিল ওঁকে দেখে। তামাটে রঙের মানুষ। মাঝারি গড়ন। কিন্তু সমস্ত শরীরে পেশী ও শিরা ফুলে আছে। হাত দুটো অসাধারণ লম্বা মনে হল। মাথায় একরাশ এলোমেলো কালো চুল। মুখে খোঁচা-খোঁচা দাড়ি গোঁফ। একটা পুরনো রঙচটা মোটা ছড়ি হাতে খুঁড়িয়ে হাঁটছিলেন। বারান্দা থেকে সিঁড়ি বেয়ে উঠোনে নেমে বললেন, 'মন্তু! তোমার বউ দেখছি পর্দানসিনা মহিলা। তুমি এসব মানো-টানো?'

বাবা হাসলেন। 'নেভার! ওই তো ঘোমটার ফাঁক দিয়ে তোমাকে দেখছে!'

চিনুবাবু মায়ের দিকে ঘুরে বললেন, 'সেলাম বেগমসায়েবা! বান্দাকে একবার মুখখানা দেখানো হোক।'

মায়ের অবস্থা দেখে হাসি পাচ্ছিল। বাবা বললেন, 'তুমি কিন্তু আগের মত লাল সেলাম বললে না চিনু!'

চিনুবাবু হাসলেন। মনে হল শিশুর হাসি। 'হুঁ, বজ্রমুষ্টিতে লাল সেলাম! তবে বাহু বড্ড দুর্বল হে মন্তু! থার্ড ডিগ্রিতে চড়িয়েছিল ওরা। আমার অস্তিত্বকেই নড়বড়ে করে দিয়েছে। যাই হোক, বেগমসায়েবাকে ভাবিজি বলতে চাই। কারণ মন্তু, তুমি সম্ভবত আমার চেয়ে দু'তিন বছরের বড়। আমার তো ফর্টিসেভেন। তোমার?'

বাবা বললেন, 'ফর্টিনাইন। কাজেই তুমি ভাবি বলে ডাকতে পারো।'

'ভাবিজি কিন্তু আমার সঙ্গে কথা বলছেন না।'

বাবা অট্টহাসি হেসে বললেন, 'তুমি যে খুনি মানুষ। তাই ভয় পাচ্ছে।'

চিনুবাবু উঠোনে হাঁটতে হাঁটতে বললেন, 'ভাবিজিকে খুন করে কোন মহৎ উদ্দেশ্য পূর্ণ হবে না।

তবে ভাবিজি। আপনাব স্বামীর কথা বিশ্বাস করবেন না। আমি বিষদাঁত-ভাঙা নির্জীব সাপ। গর্ত খুঁজে বেড়াচ্ছি।' তারপর বাবার দিকে ঘুরলেন। 'তোমার মেয়ে কোথায়? ডাকো। তাকে দেখি। অনার্স গ্রাজুয়েট বলছিলে। আশা করি, সে পর্দানসিনা নয়। কী নাম যেন তোমার মেয়ের?'

'রেশমি।'

'বাঃ! ভারি সুন্দর! ডাকনাম?'

'না ওর মামা পুলিশের এস ডি পি ও ছিলেন। এখন রিটায়ার্ড। উনিই রেশমি বেগম নাম দিয়েছিলেন।'

চিনুবাবু হাসলেন। ক্লান্ত মানুষের হাসি। 'পুলিশও এত সুন্দর নামের কথা ভাবতে পারে, যখন তখন বুঝতে হবে তোমার মেয়ে অবিশ্বাস্য সুন্দর। রেশমি! কোথায় তুমি?'

আমার লজ্জা করছিল। 'অবিশ্বাস্য সুন্দর' কথাটি আমাকে নাড়া দিয়েছিল। আমি বেরুচ্ছি না দেখে বাবা বললেন, 'রেশমি! আয়। তোর বিপ্লবী কাকুর সঙ্গে আলাপ করিয়ে দিই। চিনু! রেশমি তোমার গল্প শুনতে কী ভালবাসত, জানো না। কোথাও কিছু শুনে এলেই বলত, জানেন আব্বু? এক সাংঘাতিক কাণ্ড...'

চিনুবাবু তাঁকে থামিয়ে দিয়ে ডাকলেন, 'রেশমি! এস, তোমাকে ছুঁয়ে দেখি, সত্যি তুমি রেশমি কি না।'

আমি আড়ষ্ট হয়ে বসে রইলাম। বাবা কয়েকবার ডাকাডাকি করে বললেন, 'বেলা বেড়েছে। তুমি স্নান করে নাও। আছো যখন, দেখা হবে। কাল থেকে আমি তো তোমাকে সঙ্গ দিতে পারব না। রেশমি তোমাকে সঙ্গ দেবে। ও তোমার দারুণ ভক্ত। বিলিভ মি!'

চিনুবাবু আবার সেই শিশুর হাসি হাসতে হাসতে বাথরুমে ঢুকলেন।

বাড়িতে মাঝে মাঝে বাবার হিন্দু বন্ধুবান্ধব বা নেতাগোছের মানুষ কখনও-কখনও আসেন। তাঁদের খাওয়ার ব্যবস্থা দলিজঘরেই হয়। একবার কলকাতা থেকে বাবার এক হিন্দু অধ্যাপক বন্ধু এসেছিলেন। বাবা তাঁকে নিয়ে রান্নাঘরের বারান্দায় খেতে বসেছিলেন। তখন আমি বালিকা। এদিন চিনুবাবুকে সেখানেই খাওয়ানো হল। ডাইনিং চেয়ার-টেবিলটা এত দিনে যেন চমৎকার কাজে লাগল। অনেক সৌন্দর্য অনেক মূল্যে ঝলমলে হয়ে উঠল। কিন্তু আমি সামনে গেলাম না। মা ঘোমটা টেনে মৃদুস্বরে চিনুবাবুর কৌতুকমাখানো কথাবার্তার কুণ্ঠিত জবাব দিচ্ছিলেন। একবার মাকে বলতে শুনলাম, 'এত কম খেয়ে মানুষ বাঁচে?'

চিনুবাবু বললেন, 'আপনি হিন্দু মহিলা হলে বলতাম সাক্ষাৎ অন্নপূর্ণা। মতু, তোমাদের শাস্ত্রে অন্নপূর্ণার কোনও বিকল্প নেই?'

বাবা বললেন, 'নাহ্। আমাদের ওই এক আল্লা। তিনিই মানুষের মুখে আহার যোগান।'

'তোমাদেব সেমেটিক ধারণায় ঈশ্বর পার্সোনাল গড। হিন্দু কনসেপশন অন্যরকম। ব্রহ্মা—তিনি নিরাকার। আবার দেবদেবীরা সাকার। তবে ভেবে দেখ, যিনি অন্নপূর্ণা, তিনিই নাকি সর্বনাশা মহাকালী। নাহ্, তুমি ভেবো না যে আমি এত দিনে আস্তিক হয়েছি। কিন্তু কল্পনা করে দেখলে একটু চমক জাগে। মেয়েদেব সম্পর্কে ভাবনাটা ভারি আশ্চর্য না? বিশেষ করে সর্বনাশী কালীর কনসেপশনটা। আমি কিন্তু মেয়েদের এই রূপটা দেখেছি। আমার সঙ্গে অনেক মেয়ে অ্যাকশনে থেকেছে। একজন ছিল বীণা রায়। মেধাবী ছাত্রী। তুমি ভাবতে পারবে না, সে...'

বাবা বাধা দিয়ে বললেন, 'গল্প পরে হবে। খাওয়ার সময় গল্প নয়।'

'গল্প নয়, মতু! বীণা একজন...'

'আবার?' বাবা ফুঁসে ওঠার ভঙ্গি করলেন।...

গল্পটা শোনা হল না। আমি খুব মন দিয়ে কথাগুলো শুনছিলাম। হিন্দু দেব-দেবীর ব্যাপারটা আমি কখনও এমন করে ভাবিনি। 'সর্বনাশী মহাকালী' কথাটা আমার চেতনায় আছড়ে পড়েছিল। স্কুল-কলেজে সরস্বতী পুজোয় হিন্দু সহপাঠিনীদের সঙ্গে আমিও হইচই করেছি। প্রসাদ খেয়েছি। মাকে এ সব কথা বলিনি। বললে খুব বকাবকি করতেন জানি। কিন্তু দেবী না দেবী, একটা মূর্তি খড়মাটি দিয়ে

বানানো। চিনুবাবুর কথা শুনে মনে হল, এটা যেন বিশেষ একটা ভাষায় কিছু বলার ব্যাপার। সেই ভাষাটি আমার জানা হয়ে গেল তা হলে। মানুষের মনের কথা মূর্তির ভাষায় বলা। কী আশ্চর্য!

এ দিন অন্য-অন্য দিনের চেয়ে অনেক বেশি আনমনা ছিলাম। দুপুরে খাওয়ার পর রেকর্ডপ্লেয়ার চালিয়ে শুয়ে থাকা আমার অভ্যাস। গ্রামে অনেক বছর আগে বিদ্যুৎ এসেছে। শরতকালে বিচ্ছিরি গরম। ফ্যানটা হঠাৎ-হঠাৎ থেমে যায় লোডশেডিংয়ে। ঘুম-ঘুম ভাবটা কেটে যায়। দক্ষিণের জানালার কাছে বসে বাতাস নিই শরীরে। এ দিন লোডশেডিং একবারও হয়নি। তাই আরামে ঘুমিয়ে পড়েছিলাম। মায়ের ডাকাডাকিতে উঠে দেখি বিকেল হয়ে গেছে। মা বললেন, 'কালুর মা এখনও আসছে না। তোর আব্বু তো বেশ হুকুম দিয়ে গেল, দু'কাপ চা পাঠিয়ে দাও। তুই বরং যা বাবা! ওঁরা বাগানে বসে গল্প করছেন।'

কপট ঝাঁঝে বললাম, 'আমার না বাগানের দিকে যাওয়া মানা?'

মা মিষ্টি হাসলেন। 'আহা, তোর আব্বু আছেন ওখানে। তুই ওঠ। আমি চায়ের ট্রে নিয়ে আসি।'

শাড়ি গুছিয়ে পরে চুল ঠিকঠাক করে আয়নায় নিজেকে দেখে নিলাম। পলকের জন্য মনে ভেসে এল 'অবিশ্বাস্য সুন্দর' কথাটা। একটু আড়ষ্ট বোধ করলাম। সত্যিই কি আমি.... ভ্যাট্!

বাগানে যেতে আমার অনিচ্ছা। অথচ মনে কী এক বিহ্বলতা। গোড়া-বাঁধানো কাঞ্চনগাছের তলায় চায়ের ট্রে রেখে চলে আসব বলে ঘুরেছি, চিনুবাবু খপ করে আমার হাত টেনে বেদিতে বসিয়ে দিলেন। বাবা হো-হো করে হেসে উঠলেন। 'পড়লি তো বিপ্লবীর পাল্লায়!'

নিঃসংকোচে চিনুবাবু আমার কাঁধে হাত রেখে বললেন, 'প্রাক্তন বিপ্লবী বল! অথবা মৃত। বিপ্লব এমন একটা ঘটনা, যা অনেক সময় মৃত্যুতেও আত্মপ্রকাশ করে। কিন্তু সেটা ব্যর্থতা নয়। কারণ সেই ধাক্কার আবেগটা থেকে যায়। এক সময় সেই আবেগ আবার আরও বড় একটা বিপ্লবের...হুঁ, তোমার মেয়ে রেশমি দেখছি রেশমের চেয়ে নরম। মুঠোর মধ্যে গুটিয়ে রাখা যায়। রেশমি! মুখ তোলো। তাকাও আমার দিকে।'

আমি মুসলিম মেয়ে। আমার অঙ্গ স্পর্শ করা যায় না, শুধু স্বামী বাদে। আমি সাবালিকা হওয়ার পর বাবাও আর আমাকে স্পর্শ করেন না। কিন্তু এও যেন একটা বিপ্লব। আমার কাঁধে পর-পুরুষের হাত। আমার শরীর থরথর করে কাঁপছে। মনে মনে ভাবছি, উনি তো আমার বাবার বন্ধু। আমার কাকু বলে ডাকার নিয়ম। অথচ উনি যে পরপুরুষ, এটা ভুলে যাই কী করে? আমার দ্বিগুণ বয়সী এক পুরুষ আমার কাঁধে যে হাতটা রেখেছেন, সেই হাত দিয়ে এক সময় বিপ্লব খুনখারাপি আগুন জ্বালানো...আচ্ছা, হাতের মধ্যেও কি বিপ্লবের সেই আবেগটা থেকে যায়, যেটার কথা উনি বলছিলেন? আবেগটা সঞ্চারিত হচ্ছে কি না টের পাওয়ার চেষ্টা করছিলাম। এই থরথর কাঁপুনি কি সেটাই?

বাবা বললেন, 'কী রেশমি! কাকুকে লজ্জা কিসের? এডুকেটেড মেয়ে তুই। কথা বল্ কাকুর সঙ্গে। কত গল্প শুনতে চাইতিস তোর বিপ্লবীকাকুর।'

লজ্জা কাটিয়ে মুখ তুলে বললাম, 'চা খান!' তারপর একটু সরে বসে চায়ের কাপ তুলে দিলাম চিনুবাবুর হাতে। শিরাবহুল কঠিন হাত। একজন বিপ্লবীর হাত! কিংবদন্তির নায়কের ওই হাত। কী অবিশ্বাস্য ঘটনা ঘটল আমার জীবনে!

চিনুবাবু বললেন, 'মতু! তোমার কথাটা আজ বিশ্বাস করলাম।'

'কোন কথাটা?'

'তুমি বলতে, তোমার পূর্বপুরুষ নাকি পার্সিয়া থেকে এসেছিলেন। তোমার মেয়ের মধ্যে সেইরকম আদল। আমি অবশ্য যাযাবর ইরানি মেয়েদের দেখেছি।'

'রেশমি কিন্তু আমার কিছু পায়নি। সবটাই ওর মায়ের।'

চিনুবাবু আমার চিবুক ধরে মুখটা তুলে দিয়ে বললেন, 'তুমি সেন্ট পার্সেন্ট কারেক্ট। তাই একে আমার এত চেনা লাগছিল। আসলে একবার যাকে দেখি, জীবনে ভুলি না। তোমার বেগমসায়েবার মুখ কিন্তু ভুলব না। এবং তাঁর কন্যারও।'

চিবুক থেকে আঙুল সরে গেলে আমি শ্বাস ফেললাম। বাবা হাসতে হাসতে বললেন, 'রেশমির

একটা অদ্ভুত স্বভাব লক্ষ করেছি। বাইরে গেলে ও দারুণ স্মার্ট। একেবারে অন্যরকম। অথচ বাড়িতে থাকলে অতিরিক্ত মুসলমান হয়ে যায়।'

চিনুবাবু বললেন, 'খুব নামাজ পড়ে বুঝি?'

'না, না—নট ইন দ্যাট সেন্স চিনু! আমি বলতে চাইছি...'

'তুমি চুপ কর। রেশমি, তুমি নামাজ পড়?'

আস্তে বললাম, 'কখনও-কখনও। মা জোর করে...'

চিনুবাবু আমার কথার ওপর বললেন, 'তার মানে তোমার খোদাতালায় ভক্তি নেই?'

একটু পরে জবাব দিলাম, 'কখনও ভেবে দেখিনি।'

'মতু! তোমার মেয়ে অ্যাগনিস্টিক। কাজেই কাফের!'

চিনুবাবু সেই শিশুর হাসি হাসতে থাকলেন। বাবা বললেন, 'ওর মা ওকে মাঝে মাঝে কাফের বলে বকাবকি করে। আমি ওকে বেপর্দা করে স্কুল-কলেজে লেখাপড়া শিখিয়েছি, তাই আমারও অনন্ত দোজখ। আমি বলি, ওয়েট অ্যান্ড সি। রেশমির বিয়েটা হয়ে গেলেই দাড়ি রেখে টুপি পরে মক্কা গিয়ে হাজি হয়ে আসব। সব বেকসুর মাফ হয়ে যাবে।'

হাজি হওয়ার কথা বলার সময় কালু এসে গেল। বলল, 'দানেশ হাজি এসেছে। দলিজে বসে আছে।' অদ্ভুত যোগাযোগ! বাবা বললেন, 'তোমরা গল্প কব। আসছি।' বাবা কালুর সঙ্গে চলে গেলেন।

চিনুবাবু বললেন, 'তাহলে রেশমি! ঘরে-বাইরে তুমি দুরকম। দ্বৈত সত্তা! তবে এটা হয়ত সব মানুষের ক্ষেত্রেই সত্য। এখন বুঝতে পারি এটা। আমিও এর বাইরে নই। আমাদের নেতা অরুণ মজুমদার বলতেন, একমাত্র সাচ্চা বিপ্লবীই সত্যিকার প্রেমিক হতে পারে। অথবা সত্যিকার প্রেমিকই সাচ্চা বিপ্লবী। অবশ্য এটা নিছক সম্ভাবনা। সম্ভাবনাকে বাস্তব করে ফেলতে হয়। দেখ, প্রেম জিনিসটার মধ্যে মানবোচিত সমস্ত শ্রেষ্ঠ গুণ উপাদানের মত মিশে আছে। স্নেহ, প্রীতি, মমতা, সহানুভূতি, শ্রদ্ধা-ভক্তি সমস্ত কিছু মিলেমিশে প্রেম। কাজেই এই সব মূল্যবোধের প্রতিষ্ঠা হলেই মানবিকতার প্রতিষ্ঠা সম্ভব। মুক্ত মানুষ হওয়া যায়। আমাদের আসল লক্ষ্য ছিল এইটে। এখানে পৌঁছুনোর জন্যই বিপ্লব দরকার। তবে দেখ, বিপ্লবে হঠকারিতা স্বাভাবিক নিয়ম। আর বিপ্লব যে কখন কী ভাবে আসবে আমরা তো জানি না। ট্রট্স্কি? আজকাল আমার স্মৃতি জটপাকানো। এলোমেলো হয়ে যায় সব। সম্ভবত ট্রট্স্কির বইতে পড়েছিলাম। কসাক সৈনিকরা বন্দুক তাক করে আছে যাদের দিকে, তারাও কসাক চাষীমানুষ। কারও ভাই, কারও ছেলে, পরস্পর রক্তের সম্পর্ক। দৃশ্যটা কল্পনা কর। ঘোড়সওয়ার কসাক সৈনিকেরা বন্দুক তাক করেছে। এখনই অর্ডার উচ্চারিত হবে. ফায়ার! হঠাৎ এক বৃদ্ধা কসাক মহিলা ঘোড়াগুলোর পেটের তলা দিয়ে গিয়ে এক জনের বন্দুকের নল উল্টো দিকে ঘুরিয়ে দিল: চূড়ান্ত মুহূর্তে। সঙ্গে সঙ্গে সমস্ত বন্দুকের নল উল্টো দিকে ঘুরে গেল।'

দম ফেলতে চিনুবাবু একটু থামলেন। আমি ওঁর মুখে আশ্চর্য লাবণ্য দেখছিলাম। ওঁকে যুবক দেখাচ্ছিল। কণ্ঠস্বর ভরাট, অথচ দূর থেকে ভেসে আসার মত। একটু হেসে বললেন, 'এই ঘটনা উল্লেখ করে ট্রট্স্কি বলেছিলেন, বিপ্লব কখনও-কখনও ঘোড়ার পেটের তলা থেকে উঠে আসে।'

আস্তে বললাম, 'আপনার চা ঠাণ্ডা হয়ে গেল।'

'হুঁ, খাচ্ছি।' চিনুবাবু কাপে চুমুক দিয়ে বললেন, 'এখনও কোনও-কোনও মুহূর্তে খুব এমোশনাল হয়ে পড়ি। কিন্তু ভেবে দেখ, এমোশন—আবেগ না থাকলে কিছু সৃষ্টি করা যায় না। আমি বা আমরা অনেকে আজ ব্যর্থ। বিস্তর ভুল-ভ্রান্তি আমাদের বা আমাকে ব্যর্থতার খাদে ফেলে দিয়েছে। কিন্তু আমাদের সেই আবেগটা এখনও সারা দেশে থেকে গেছে। অ্যাডভেঞ্চারিজম? হোক না। এগুলোই একটা করে ধাক্কা। এ ভাবেই ক্রমশ বড় ধাক্কাটা থাকবে। রেশমি? তোমাকে বোর করছি। অন্য কথা বলি। নাহ্—এবার তুমি বল!'

'আমার খুব ভাল লাগছে শুনতে। আপনি বলুন।... আচ্ছা, সেই নেই-পায়ের গল্পটা কি সত্যি? আপনি মুনিশদের সঙ্গে ধান পুঁতেছিলেন...'

চিনুবাবু হাসলেন। 'গল্পটা খুব রটেছিল বটে। সেই লোকগুলোই রটিয়ে থাকবে।'

'আপনার পায়ে গুলি লেগেছিল কী করে?'

চিনুবাবু হঠাৎ আঙুল তুলে বললেন, 'ওটা কি নদী নাকি?'

দেখে নিয়ে বললাম, 'নাহ্। ঝিল।'

'ভারি সুন্দর ন্যাচারাল স্পট তো! জলের ধারে বসে থাকতে আমার ভাল লাগে। চল, যাই ওখানে।'

আমার বুকের ভেতর রক্ত ছলকে উঠল। আস্তে বললাম, 'আপনার কষ্ট হবে। বনবাদাড় জায়গা।'

'কী হলো! বনবাদাড়ে এতকাল কাটিয়ে...চলো।' বলে উনি উঠে দাঁড়ালেন। ছড়িতে ভর করে হাঁটতে হাঁটতে আমার একটা কাঁধ আঁকড়ে ধরলেন।

আমি বিব্রত হয়ে এদিক-ওদিক তাকাচ্ছিলাম। আসলে উনি চলার গতি বাড়াতে আমার কাঁধের সাহায্য নিচ্ছিলেন। অস্বস্তি হচ্ছিল। হিজলতলায় পৌঁছে উনি কাঁধ থেকে হাত তুলে নিলেন। ঝিলটা দেখতে দেখতে বললেন, 'ওই ফুলগুলো শালুক, জানো তো?

হেসে ফেললাম। একেই হয়ত বলে, শালুক চিনেছে গোপালঠাকুর।

চিনুবাবু বললেন, 'আমি কিন্তু যে কোনও গ্রামবাসীব চেয়ে এ দেশের সয়েলটার নাড়িনক্ষত্র অনেক বেশি চিনি। আচ্ছা, বল তো, শালুক কোন দেশের জাতীয় ফুল?'

হকচকিয়ে গেলাম। সত্যিই এটা আমি জানি না। আমাকে চুপ করে থাকতে দেখে চিনুবাবু সেইরকম শিশুর হাসির হেসে বললেন, 'তুমি অনার্স গ্রাজুয়েট মেয়ে, রেশমি! এটা তোমার জানা উচিত ছিল। শালুক বাংলাদেশের জাতীয় ফুল। তুমি এখনও ও-দেশে গেছ?'

'নাহ্।'

'ও-দেশের বিপ্লবীদের সঙ্গে আমাদের একসময় ঘনিষ্ঠ যোগাযোগ ছিল। ওদের মুক্তিযুদ্ধের সময় সেটা ছিঁড়ে যায়। তারপর তে.. আচ্ছা, এই ঝিলের জলে মাছ নেই?'

'আছে। ছোট মাছ। পুঁটি কই মাগুর এইসব। কালু বড়শি ফেলে ধরে।'

চিনুবাবু নেচে উঠলেন। 'কালুর ছিপ নিয়ে আমি মাছ ধরব। এখানে চমৎকার ঘাস। তুমি চা সাপ্লাই দেবে। কেমন?'

খুব ভাল লাগল প্রস্তাবটা। বললাম, 'আজ তো বেলা ফুরিয়ে গেছে। বরং কাল বিকেলে বসবেন। বিকেলেই মাছ টোপ খায় বেশি।'

'একটু দাঁড়াই এখানে। নাকি বসব? বসাই যাক।' বলে উনি বসলেন। দূর্বাঘাসে হাত বুলিয়ে বললেন, 'কার্পেট অব নেচার! তাই না? এ কি রেশমি! তুমি দাঁড়িয়ে কেন? বস। আমার পাশে বস। দেখছ? যেন ঝিলের জল, শালুক ফুলগুলো আমাদের দিকে কেমন প্যাটপ্যাট করে তাকিয়ে আছে। এই ফিলিংসটা ভারি অদ্ভুত!'

চমকে উঠলাম কথাটা শুনে। সামান্য দূরত্ব রেখে বসে বললাম, 'আমাদের কলেজের এক অধ্যাপিকা জয়ন্তীদিও বলতেন। থরো নাকি লিখেছেন, আই গো টু নেচার অ্যান্ড কাম ব্যাক উইদ আ স্ট্রেইঞ্জ ফিলিং।'

কথাটা মুখস্থ ছিল। আমার কথা ফুরোতেই চিনুবাবু বলে উঠলেন, 'থরো? তুমি কি হেনরি ডেভিড থরোর কথা বলছ? তুমি জানো থরো বিশ্বের প্রথম সত্যাগ্রহী?'

'সত্যাগ্রহী ব্যাপারটা কী বলুন তো? পড়েছি। কিন্তু তত বুঝতে পারিনি। গান্ধীজির সত্যাগ্রহ..'

আমার কথার ওপর চিনুবাবু বললেন, 'সোজা কথায় অহিংস আইনঅমান্য আন্দোলন। আজকাল প্যাসিভ রেভোলিউশনের তত্ত্বও শোনা যায়। সত্যাগ্রহও এ ধরনের বৈপ্লবিক পথ। কিন্তু অসম্ভবের পথ। স্বপ্নবিলাসিতা। তুমি বলবে, সব বিপ্লবীই স্বপ্নবিলাসী। কিন্তু মানুষের জন্মের সঙ্গে যেমন রক্তের নিবিড় সম্পর্ক আছে, তেমনি নতুন সমাজ সৃষ্টির সঙ্গেও রক্তের সম্পর্ক আছে।...'

বাবা এসে গেলেন হন্তদন্ত। বললেন, 'কী কাণ্ড! তোমরা এই বনবাদাড়ে সাপখোপের মধ্যে এসেছ? এই সে দিন কালু একটা কেউটে সাপ মেরেছে এখানে। ওঠ, ওঠ।'

চিনুবাবু উঠে বললেন, 'রেশমি! আমার বরাবর এই বরাত। সুন্দর কিছু, মহৎ কিছু, সৎ আর প্রণম্য—আমার সয় না। চল!'

বাবার সাহায্যের হাত উনি নিলেন না। তেমনি নিঃসংকোচে আমার কাঁধে হাত রেখে হাঁটতে থাকলেন। বাবার দিকে লক্ষ্য রেখেছিলাম। দেখলাম, বাবার মুখে হাসি। আমার জড়তাটা কেটে গেল।..

এ রাতে খাওয়ার টেবিলে আমরা তিন জন। গ্রামীণ মুসলিম পরিবারে এ একটা বৈপ্লবিক ঘটনা বলা যায়। মেয়েরা পুরুষদের সঙ্গে খাবে পাশাপাশি বসে বিশেষ করে পরপুরুষের সঙ্গে, এটা অকল্পনীয় ছিল। বাবার প্রতি কৃতজ্ঞতায় মন ভরে গেল। এত দিন পরে বুঝতে পারলাম, আমার বাবা কত উদার আধুনিকমনের মানুষ। এক বিপ্লবী অতর্কিতে এসে আমার মনের বন্ধ একটা দরজাও খুলে দিলেন। বুঝলাম, ছোটবেলা থেকে এ পর্যন্ত বাবা আমাকে কত অবাধ স্বাধীনতা দিয়েছেন। সমাজের তোয়াক্কা করেননি। আমি যখন যেখানে খুশি যেতে পেরেছি। এ সবই বাবার প্রশ্রয়ে। বাবা যদি আমার মায়ের মত হতেন, আমার কী অবস্থা হত ভেবে শিউরে উঠলাম।

খেতে খেতে মনে পড়ল ঘোড়ার পেটের তলা দিয়ে বিপ্লব উঠে আসার কথা। তা হলে এবার একটা ছোট্ট বিপ্লব উঠে এল টেবিলের তলা দিয়ে। হেসে ফেললাম। বাবা বললেন, 'কী হল? হাসছিস যে?'

মিথ্যা করে বললাম, 'কাকাবাবুর নেই-পায়ের গপ্পটা মনে পড়ল, আব্বু!'

বাবা হাসলেন। চিনুবাবু বললেন, 'মতু! তোমার মেয়ে ঘটনাটা বিশ্বাস করেনি মনে হচ্ছে।'

দ্রুত বললাম, 'কক্ষনো না। আমি ভীষণ বিশ্বাস করেছি।'

বাবা একটা মুর্গির ঠ্যাং কামড়ে বললেন, 'দেখছ চিনু? রেশমি নিজের ফর্মে এসে গেছে। সম্ভবত তোমারই কারচুপিতে। দেখো ভাই, আমাদের দম্পতির ওই একটি মোটে সলতে। ওর মধ্যে তোমার বিপ্লবের আগুন জ্বেলে দিও না যেন।'

'সম্ভবত দিয়েছি।' চিনুবাবু বললেন। 'ভাবিজি কি ভয় পেলেন?'

মা রান্নাঘরের দরজার কাছে ঘোমটা টেনে দাঁড়িয়ে ছিলেন। বললেন, 'শিক্ষিত মেয়ে। নিজের জ্ঞানবুদ্ধিতে চলবে। আমার ভয় পাওয়া না-পাওয়ায় কী এসে যায়?'

'এটা কিন্তু রাগের কথা হল ভাবিজি!'

এখন শরৎকালে বড্ড পোকার উপদ্রব। মাথার ওপর ফ্যান চলছে। তবু দেয়ালের বাল্ব ঘিরে পোকা থকথক করছে। একটা সবুজ ঘাসফড়িং উড়ে গিয়ে মায়ের ঘোমটার ভেতর ঢুকে গেল। মা ব্যস্ত হয়ে সেটা খুঁজতে গেলেন। ঘোমটা পুরো খসে গেল। আমি শব্দ করে হেসে উঠলাম। বাবা বললেন, 'চিনু! বস্ত্রহরণ পালা কেমন জমেছে, বল!'

চিনুবাবু বললেন, 'কিন্তু আমার সমস্যা, কে মেয়ে কে মা ঘুলিয়ে যাচ্ছে।'

বাবা ওঁর চুল বাঁহাতে টেনে দিয়ে বললেন, 'খবর্দার! নজর দেবে না। গর্দান যাবে।'

মা সামলে নিয়েছেন ততক্ষণে। এবার অত বেশি ঘোমটা নেই। বললেন, 'ওঁকে খেতে দাও তো! খালি কথায়-কথায় তামাসা! গলায় ভাত আটকে যাবে দেখবে।'

কিছুক্ষণ চুপচাপ খাওয়া চলল। তারপর চিনুবাবু বললেন, 'ভাবিজি! একটা নালিশ আছে। রেশমির পড়াশোনা আটকে দিলেন কেন? কলকাতায় দিব্যি হোস্টেলে থেকে, কি কোনও আত্মীয়স্বজনের বাড়িতে...'

মা ওঁর কথার ওপর বললেন, 'সব মরে হেজে গিয়ে ওই একটি মোটে। চোখছাড়া করতে পারি না। তা ছাড়া মেয়েছেলে। যা শিখেছে, তা-ই বা এ তল্লাটে ক'জন শিখেছে? ওই যথেষ্ট ভাই!'

বাবা বললেন, 'ব্যস! এবার চিনু তুমি আমার শ্যালক হয়ে গেলে। তোমাকে শালা বলে ডাকতে পারি। কী রেশমি? বল্ পারি কি না?'

বললাম, 'তা হলে আমার এক মামা পুলিশ, অন্য মামা পুলিশমারা বিপ্লবী।'

আমরা সবাই হাসছিলাম। মাও হাসি চাপতে দরজার আড়ালে গেলেন। দলিজঘরের জাপানি ঘড়িতে রাত নটা বাজল। খাওয়া শেষ করে বাবা চিনুবাবুকে নিয়ে দলিজঘরে গেলেন। বলে গেলেন, 'রেশমি! মুখশুদ্ধি নিয়ে আয়। বৃষ্টি এসে গেলে আড্ডাটা জমে যাবে।'

ছোট্ট রেকাবে সুপুরি কুচি, এলাচ, ভাজা মৌরী নিয়ে গেলাম। চিনুবাবু বললেন, 'আহ্! কত বছর

পরে ফ্যামিলি লাইফের স্বাদ পেলাম। মতু, তুমি আমার ওই কাজটা করে দাও বা না দাও, আমার এ বাড়ি থেকে যেতে ইচ্ছে করছে না। এই ঝাঁঝরা শরীর নিয়ে যে কটা দিন বাঁচি, ভাবিজির অন্ন আর রেশমির সঙ্গ নিয়ে কাটিয়ে দিই। ডেডবডির জন্য ভেব না। ভাগাড়ে ফেলে দিয়ে আসবে। রেশমি! দাঁড়িয়ে কেন? বস।'

একটা চেয়ার টেনে বসলাম। বাবা চুপচাপ সিগারেট টানার পর বললেন, 'তোমার থানায় হাজিরার ব্যাপারটা আস্কারা করে দেব। ও নিয়ে তুমি ভেব না। একটা কড়া মেডিক্যাল সার্টিফিকেট চাই শুধু। সে-ও হয়ে যাবে। কিন্তু আমি একটা কথা ভাবছি। আজ তুমি হাজরে দিতে যাওনি। আগামীকাল কি পরশুও যদি না যাও, পুলিশ কী করে বসবে কে জানে!'

'সে আমি ম্যানেজ করে এসেছি। ওসি ইয়ং ম্যান। অধ্যাপনা ছেড়ে পুলিশে ঢুকেছিল। আরে, সে-ই তো পরামর্শ দিল কোনও অ্যাডভোকেটের মারফত কোর্টে এ ব্যাপারটা ডিস[illegible] অফ্ করে নিতে।'

বাবা ধোঁয়ার মধ্যে বললেন, 'ডোন্ট ওয়ারি! লোক্যাল এম এল এ আমার দূরসম্পর্কের ভাই। মুসলিমদের সামাজিক সম্পর্ক বড্ড জটপাকানো। খুঁজতে খুঁজতে বেরিয়ে পড়ে কে কার মাসতুতো ভাইয়ের ভগ্নিপতির শালার....' বাবা হাসতে থাকলেন। 'ডোন্ট ওয়ারি! এবার তুমি রেশমিকে নিজের মুখে তোমাদের সাংঘাতিক কোনও অ্যাকশনের গল্প শোনাও। আমি একটু খুচরো কাজ সেরে নিই। কাল ভোরে আমাকে পাবে না তুমি—রাত নটা পর্যন্ত। ততক্ষণে তুমি রেশমির জিম্মায়।'

বাবা এ ঘরের একটা কাঠের আলমারি থেকে ফাইল-নথিপত্তর বের করে টেবিলে ঝুঁকে বসলেন। চিনুবাবু চোখ বুজে গোঁফের একটা পাশ টানছিলেন। চোখ খুলে বললেন, 'রেশমি! মুড আসছে না। অনেকদিন পরে অনেক বেশি কথা বলে একটু ক্লান্তি আসছে যেন। বরং কাল বিকেলে ঝিলের ধারে ছিপ ফেলে বসে থাকব আর সাংঘাতিক-সাংঘাতিক গল্প শোনাব। কেমন?'....

ঝাঁঝরা শরীর। ডেডবডি। ভাগাড়।

তিনটি কথা তিনটি ছুরির ফলার মত আমাকে বিঁধছিল। কাল রাতের মত ঝিরঝিরে বৃষ্টিটাও এসে গেল। জাপানি ঘড়ির রাতের শেষ বাজনা কখন বেজে গেছে। আমার কেন কান্না আসছে, বুঝতে পারছিলাম না। হঠাৎ মনে হল, চিনুবাবুর বাড়ি কোথায়, বাড়িতে কারা আছে, এ সব কথা তো জানি না। জানাটা দরকার ছিল। উনি যদি একলা মানুষ হন, তা হলে তো...

গা শিউরে উঠল। বিকেলে ঝিলের ধারে শোনা কথাগুলো মনে ভেসে এল। আমার স্বপ্নে যে বন্দুকবাজ মানুষটিকে হিজলের ডালে চিত হয়ে মমির মত শুয়ে থাকতে দেখেছি, সে-ই কি সত্যিকার জীবনে এসে গেল এত দিনে? কোনও-কোনও স্বপ্ন স্মৃতিতে থেকে যায়। স্পষ্ট মনে পড়ছে, তার বুকে বন্দুকটাও ঘুমন্ত মনে হয়েছিল। কোনও ঘুমন্ত বন্দুক থেকে গুলি বের হয় না। সেই লোকটির জন্য খুব কষ্ট হয়েছিল, তাও মনে পড়ছে।

ঝাঁঝরা শরীর। ডেডবডি। ভাগাড়।

অসহ্য। কেন তুমি এমন সব কথা ভাববে, বিপ্লবী? তুমি তো জান, বিপ্লব কখনও ঘোড়ার পেটের তলা দিয়ে উঠে আসে। কেন তুমি তৈরি থাকবে না আর?

চোখ বুজে অবিকল দেখতে পেলাম, পাজামা-পাঞ্জাবি পরা শক্ত কাঠামোর রুক্ষ একটা শরীর, দুটি উজ্জ্বল চোখের দূরে তাকিয়ে থাকা, মট মট করে ভেঙে পড়ছে খড়মাটি পুতুলের মত। না, না। এমন হওয়া উচিত না। তোমার স্বাস্থ্য দরকার। পরমায়ু দরকার। সত্যিই যদি বিপ্লব উঠে আসে অতর্কিতে তোমারই পায়ের ফাঁক দিয়ে?

কিন্তু বিপ্লব জিনিসটা কী? প্রেমের জন্য, মুক্তির জন্য বিপ্লব। প্রেমেই কি মুক্তি? কিন্তু আমার একুশ বছরের জীবনে এখনও তো প্রেমের দেখা নেই। কে জানে বাবা, প্রেমটাই বা কী জিনিস!

বিদ্যুৎ চমকাল। মেঘ ডাকল। বৃষ্টিটা তীব্র হল। আস্তে আস্তে আমি খুব শান্ত হয়ে গেলাম।....

## ২

ঘুম ভেঙে গেল। মসজিদের মাইক্রোফোনে আজান শুনতে পেলাম। মসজিদটা দূরে, পাড়ার ভেতর দিকে। একটু অবাক লাগল। তাহলে পাঁচটা বাজে। এখনও ঘরের ভেতরে আবছা আঁধার। পুবের জানালাটা চৌকো একটা ঘষা কাচের মত ধূসর। পাখিগুলো ঘুমঘুম গলায় ডাকাডাকি করছে। ছাত্রী-জীবনে রোজ ভোরের আজান শুনতে পেতাম। কারণ টেবিল-ঘড়িতে চারটের অ্যালার্ম দেওয়া থাকত। টেবিলল্যাম্প জ্বেলে পড়তে বসতাম। তারপর আমার জীবন থেকে ভোরের আজানটা মুছে গিয়েছিল। এত দিনে আবার ফিরে এল। বাইরে মায়ের সাড়া পাচ্ছিলাম। বাবার কাশির শব্দ বাথরুমের দিকে। ততক্ষণে মা নামাজ পড়ে নেবেন। তারপর বাবার জন্য তাড়াতাড়ি কিছু নাশতা আর চা তৈরি করবেন। বাবা চা-নাশতা খেতে খেতে চাপা গলায় কিছু সাংসারিক নির্দেশ দেবেন। তারপর সাদা প্যান্ট, কালো কোট পরে ফোলিও ব্যাগ হাতে বেরিয়ে যাবেন বাস স্ট্যান্ডের দিকে। এ অবশ্য আমার ছাত্রীজীবনের স্মৃতি। এই একটা বছর ভোরের ওইসব ঘটনা আমার অজ্ঞাতে ঠিকঠাক ঘটে। ছটায় ঘুম ভেঙে জাপানি ঘড়ির মিষ্টি ধ্বনি শোনা আমার নিজস্ব প্রথায় দাঁড়িয়ে গেছে। কিন্তু আজ আগের মত এখনই তাড়াহুড়ো করে উঠব না। উঠলেই মায়ের সঙ্গে নামাজ পড়তে হবে। এমন কি, কোরান পড়তে হবে মায়ের তাগিদে। আমার মাথায় থাকবে ঘোমটা। ব্যাপারটা অদ্ভুত লাগে। খোদা কেন তাঁর বান্দাদের চুল দেখতে চান না? তবু তো পুরুষ মানুষদের টুপি সব চুলটা ঢাকতে পারে না। মেয়েদের চুলের সবটাই ঢাকতে হয়। কী আছে মেয়েদের চুলে? ছোটবেলায় যে-মৌলবি আমাকে ধর্ম শিক্ষা দিতেন, কেন তাঁর কাছে কথাটা জেনে নিইনি? মজার কথা, তখন ঘণ্টাটাক আমাকে ফ্রক ছেড়ে শাড়ি পরতে হত। আর মাথায় মায়ের মতই ঘোমটা। তখন গ্রামে বিদ্যুৎ আসেনি। গরমে কষ্ট হত। কিন্তু উপায় ছিল না। মুসলিম হয়ে জন্মালেই ধর্মশিক্ষা নিতে হবে। আরবি হরফ চেনার পর প্রথমে পবিত্র কোরানের একটা অংশ 'আমপারা', তারপর মূল কেতাবটি পড়তে হবে। পুরো কেতাব হরফ আর বাক্য চিনে শেষ করতে আমার পনের দিনও লাগেনি। মৌলবিসায়েব খুব তারিফ করেছিলেন। একে বলে 'কোরান খতম করা'। এ উপলক্ষে রীতিমত 'মিলাদ' নামে অনুষ্ঠান হয়েছিল। আমি ঐশী বাণীগুলো পুরোটাই পড়তে পেরেছি, এ একটা মহৎ গৌরব। মা বলতেন, 'আমার কোরান খতম করতে তিন মাস লেগেছিল।' মাকে তা নিয়ে খোঁচা দিতাম। মা করুণ হেসে বলতেন, 'তোরা একালের মেয়ে। তোদের মত মাথা আমাদের?'

পাশ ফিরে শুলাম। আরও একটু ঘুমিয়ে নিই। এ রাতে আমি কী স্বপ্ন দেখেছি? স্বপ্নের কথা ভাবতে গিয়ে চমকে উঠলাম। তাই তো! বিপ্লবী এক মানুষের কথা ভুলে গিয়েছিলাম। কী সর্বনাশা রাত্রি রে বাবা! আমার অনুভূতিগুলো কী এক সুখের স্বাদে চঞ্চল হয়ে উঠল। আবার চিত হয়ে শুলাম। বুঝলাম আবিষ্কারই করলাম, মনের ভেতর আরও মন থাকে। সেই ভেতরকার মন থেকে বেরিয়ে এসেছেন একটি মাত্র দিনের এক স্মৃতির মানুষ। তা বলে তিনিই কি আমার এত আগে ঘুম ভাঙার কারণ? ঝাঁঝরা শরীর। ডেডবডি। ভাগাড়। অসহ্য এক আবেগ আমাকে নাড়া দিল। গার্লস কলেজের বড় গেট বন্ধ ছিল। মেয়েদের মুরগির বাচ্চার মত আগলে নিয়ে দোতলায় অধ্যাপিকারা পাংশু মুখে দাঁড়িয়ে আছেন। প্রিন্সিপ্যাল রত্না সেন বারবার ডায়াল করে থানায় ফোন করছেন। গেটের দিকে বারবার প্রচণ্ড শব্দে বোমা ফাটছে। ছেলেগুলো লাল পতাকা উড়িয়ে আমাদের বেরিয়ে আসতে বলছে স্লোগানের ভাষায়। মাঝে মাঝে 'আমাদের চিনু সামন্ত...জিন্দাবাদ! জিন্দাবাদ! ... ইনকিলাব! জিন্দাবাদ! জিন্দাবাদ!...' সেই চিনু সামন্ত আমাদের বাড়িতে! বিপ্লবীর বিপ্লবের রক্তাক্ত পথ অবশেষে আমাদের দলিজঘরে এসে শেষ হল! আশ্চর্য. আশ্চর্য এবং আশ্চর্য! ঠাণ্ডা মাথায় ঘটনাটা বুঝতে চেষ্টা করলাম। রবিবারের সমস্ত স্মৃতি পুঙ্খানুপুঙ্খ, আগের বৃষ্টিরাতের ডাক থেকে শুরু করে মনে এল। কিন্তু চিনু সামন্তের এই অদ্ভুত অপ্রত্যাশিত পরিণতিকে কেন কাল সকালে শাড়ি বদলানোর সময় নিজের নিয়তির মুখোমুখি দাঁড়াতে যাওয়া মনে হয়েছিল আমার? সেই কবে কলেজের গেটে ভয়ঙ্কর গর্জনে নামটি শুনেছি। তখনই কি নামটি আমার চেতনার অনেক গভীরে প্রচণ্ড জোরে গিয়ে বিঁধেছিল?

এটাই হয়ত হিরোওয়রশিপ। এই ইংরেজি কথাটি অবশ্য জয়ন্তীদির। এত দিন বাদে মনে পড়ল, জয়ন্তীদির টুকরো-টুকরো কথাবার্তায় আভাস পেতাম, চিনু সামন্তকে তিনি চেনেন। জয়ন্তীদির কথা শুনে মনে হত, ওই বোমা ফাটানো ঘটনায় তাঁর যেন প্রচ্ছন্ন সায়ও আছে। চিনুবাবুকে জিজ্ঞেস করব, জয়ন্তীদিকে চেনেন কি না। আচ্ছা, জয়ন্তীদির যদি ওইসব ঘটনায় সায় ছিল, কেন হঠাৎ-হঠাৎ বাঁকা মুখে বলতেন।, 'হিরোওয়রশিপ মানুষের সহজাত এবং এটা একটা ফাঁদের মত'? সেই ফাঁদে পড়ে যাইনি তো? বাইরে কালুর মায়ের সাড়া পেলাম। তা হলে বাবা চলে গেছেন বাস স্ট্যান্ডে। কিন্তু জাপানি ঘড়ির বাজনা কি শুনেছি? হয় ঘড়িটা হঠাৎ খারাপ হয়ে গেছে, নয় তো বাজনাটা আমি শুনতে পাইনি তন্ময় ভাবনার দরুন। পুবের জানালায় চৌকো জায়গাটা স্পষ্ট হয়ে গেছে। কালো দেখাচ্ছে আঁকাবাঁকা গ্রিলগুলোকে। মশারির ফাঁকে মাথা বের করে পশ্চিমের জানালায় বাড়ির উঠোনটা দেখতে থাকলাম। কালুর মা শিউলিতলায় সান বাঁধানো একটুকরো চত্বরে বাসনকোসন নিয়ে সবে বসল। ওখানে পাঁচিলের নীচে একটা ড্রেন আছে। সব নোংরা জল বেরিয়ে গিয়ে দক্ষিণের একটা ডোবায় পড়ে। ওদিকটায় কোন এক হাসু মিয়ার পোড়ো ভিটে। গাছপালা আর যথেচ্ছ জঙ্গল। তার ভেতর কালুর প্রথম বউয়ের ভীষণ মৃত্যুর স্মৃতি নিয়ে একটা নিমগাছ দাঁড়িয়ে আছে। আমাদের বাড়িটা গ্রামের একটেরে একানড়ের মত আলাদা। উত্তরে পাকা রাস্তা অবধি ধানক্ষেত। পশ্চিমে একটুকরো খোলা মাটি, তার নীচে গ্রামের রাস্তা। ওই খোলা মাটিটা আমাদের ধান মাড়াইয়ের খলিয়ান। মাটিটার কোথাও খাবলা-খাবলা ঘাস। কোথাও একেবারে ন্যাড়া। ধান ওঠার আগে পুরোটা ন্যাড়া করে ফেলবে কালু। দমাদ্দম পিটুনি দিয়ে পিটিয়ে শক্ত করবে। তারপর কালুর বউ এসে গোবরছড়া দেবে। দলিজঘরের বাইরের বারান্দায় বসে এই ব্যাপারটা দেখতে দেখতে আমার ভাল লাগে। মাঠ থেকে ধানের পাঁজা এনে জড়ো করা হয় খলিয়ানে। মুনিরা তক্তায় ধানের আঁটিগুলো তালে তালে আছড়ে ফেলে, যতক্ষণ না শেষ ধানটি খসে যায়। মানুষের সমস্ত কাজের মধ্যে দিনরাত্রির মত একটা ছন্দে বাঁধা নিয়ম আছে। আমার অবাক লাগে, বছরের পর বছর একই কাজের পুনরাবৃত্তি, মুনিশদের বিরক্তি জাগে না? একঘেয়ে লাগে না? আমার তো লাগে। পড়াশোনা শেষ। ছকে বাঁধা দিনগুলো রাতগুলো। রোজ একই রকম। কেন অন্য কিছু ঘটে না?

আবার চমকে উঠলাম। ঘটেছে এত দিনে। এক আশ্চর্য মানুষ হঠাৎ এসে আমার দিনগুলো রাতগুলোকে নাড়া দিয়েছেন। নিয়মগুলো ধীরে বদলাতে শুরু করেছে। কাল শেষ বিকেলে কত দিন বাদে ঝিলের ধারে হিজলতলায় গিয়ে ঘাসে বসেছি। আজ বিকেলেও বসব। হুঁ, কালুকে বলে রাখা দরকার, ওর ছিপ দিয়ে যাবে। সকালে না বললে ওকে সারা দিনের মধ্যে পাওয়া অনিশ্চিত। মাঠে কোথায় কী কাজ করবে। কখন বাড়ি ফিরবে, বলা কঠিন।

বিছানা ছেড়ে ব্যস্ত হয়ে উঠে পড়লাম। মশারির চারদিক খাটের মাথার ওপর তুলে গুঁজে দিয়ে শাড়িটা গুছিয়ে পরলাম। ভাঙা খোঁপা বেঁধে নিলাম। আয়নার সামনে দাঁড়িয়ে নিজের বাসি চেহারার দিকে তাকালাম। আমি কি সত্যিই 'অবিশ্বাস্য সুন্দর'? কিছু তো বুঝতে পারি না। আমি রেশমের মত নরম কি না কী করে নিজে টের পাব? নিজেকে একবার ভেংচি কেটে মনে মনে বললাম, তুই ভারি কুৎসিত, রেশমি! সত্যিকার সুন্দর বন্ধুদের মত নোস।

এটা পাগলামি। একা ঘরে আয়নার সামনে দাঁড়ালে কী এক পাগলামি আমাকে ভর করে। আমি আইবুড়ি মুসলিম মেয়ে। আমার সাজতে-টাজতে মানা। বড় জোর ছোট্ট একটা টিপ। একটু ক্রিম কখনও-সখনও। আমার বন্ধু ঝর্না ঠাট্টা করে বলত, তোদের মুসলিম মেয়েদের দেখলে কেমন বিধবা-বিধবা লাগে। হ্যাঁ রে, রেশমি, বিয়ে হলে তুই সিঁদুর পরবিনে? পরিস। দারুণ লাগবে তোকে। নাহ্, একদাদা সিঁদুর নয়, জাস্ট এক ইঞ্চি লম্বা সরু একাট স্ট্রেট লাইন। বাসন্তীদি কেমন পরেন, দেখেছিস তো? ঠিক ওইরকম। আর দুই ভ্রূর মধিখ্যানে একটা লাল মোটা টিপ পরবি। খবর্দার, বেশি গয়না-টয়না না। কানে দুটো ছোট্ট পাথর বসানো দুল, হাতে দুগাছা কাঁকন। ব্যস। নো নেকলেস।' ঝর্নার বিয়ে হয়ে গেছে কলেজ থেকে বেরিয়েই। ও ব্যবসায়ীর মেয়ে। আমি উকিলের। ঝর্না দিব্যি

শ্বশুরবাড়ি চলে গেছে। আমি যাচ্ছি না বাবা! ভাগ্যিস আমি একমাত্র সন্তান এ বাড়ির। আমার বিয়ে হলে...ভ্যাট্! কী বাজে ব্যাপার, এই বিয়েটিয়ে।

বাইরে থেকে 'রেশমি' ডাক ভেসে এল অচেনা গলায়। চিনুকাকু আমাকে ডাকছেন? বাড়ির ভেতরে চলে এসেছেন, বাবা নেই! সত্যিই মানুষটির কোনও কিছুতে সংকোচ নেই। বিপ্লবীরা কি এমনি হন? নাকি চিনুকাকু মানুষটিই, এমন? কিছু লোক থাকে। তারা স্বার্থের জন্য হোক, কী স্বভাববশে গায়ে পড়া আত্মীয়তা করতে আসে। চিনুকাকুর একটা স্বার্থ তো আছেই। তাই বলে উনি যেমনটি করছেন, এমন কথা কিছুতেই ভাবা যায় না।

কিন্তু আমার বাসিমুখ বাইরের কাকেও দেখাতে আমার অস্বস্তি লাগছে। শাড়ির আঁচলে মুখ ঘষে নিলাম। আবার 'রেশমি' ডাকটা ভেসে এল যেন বাইরের পৃথিবী থেকে। তখন দরজা খুলে বেরোলাম। চিনুকাকু বাথরুম থেকে সামান্য দূরে দাঁড়িয়ে আছেন। পরনে গেঞ্জি আর বাবার সেই লুঙ্গি। কাঁধে তোয়ালে। এক হাতে দাঁতমাজা ব্রাশ। অন্য হাতে ছড়ি। আমাকে দেখে উজ্জ্বল হাসলেন। 'তুমি বিরক্ত হলে না তো, রেশমি? তোমার ঘুম ভাঙিয়ে দিলাম হয়ত। তা হোক। সূর্য ওঠার আগে ঘুম থেকে ওঠা উচিত। কেন জান? এই সময়টা ফ্রেশ এয়ার থাকে। মর্নিং ওয়াক না হোক, অন্তত কিছুক্ষণ তোমাদের বাগানে হাঁটাহাঁটি করতে পার।'

কিছু বলা উচিত। তাই বললাম, 'বাবার সঙ্গে আপনার দেখা হয়নি?'

চিনুকাকা ভুরু কুঁচকে একটা ভঙ্গি করে বললেন, 'তুমি আব্বা বা আব্বু বল লক্ষ করেছি। এখন তুমি বাবা বলছ। তার মানে তুমি আমাকে ধর্মের দৃষ্টিতে দেখছ।'

বিব্রতভাবে বললাম, 'নাহ্। আপনাকে যে কাকু বলেছি, চাচা বলিনি!' শেষ বাক্যটায় আমার বিব্রত ভাবটা আর রইল না।

'হুঁ তবে আমি শুনেছি, কাকা শব্দটা বিদেশি। সম্ভবত তুর্কি-টুর্কি হবে। যাক গে। এখন এত সবকথা বলার সময় নয়।' চিনুকাকু পা বাড়িয়ে ফের বললেন, 'আসল কথাটা হল, ভাবিজির আড়ষ্টতা কাটেনি এখনও। তোমাদের অন্দরমহলে অনুপ্রবেশ করেছি। দেখছি, শুধু ওই বৃদ্ধা ছাড়া কেউ নেই। কেমন ফাঁকা-ফাঁকা মনে হল। তাই তোমাকে ডাকছিলাম। দেখ, আমি বাগানে গিয়ে বসছি। সম্ভব হলে এক কাপ চা...' বলে উনি আমার দিকে অনুরোধের ভঙ্গিতে তাকালেন।

উঠোনে নেমে বললাম, 'আমি নিয়ে যাচ্ছি।'

বাগানের দিকের দরজাটা খোলা। কালু এসে ভোরবেলায় খোলে। বেরুলে বাঁ দিকটায় বাগানের কোণে গোয়াল ঘর। বলদ দুটো আর গাইবাছুরকে বের করে খুঁটিতে বেঁধে ফেলে। এ সময় বাছুরটার জন্য আমার কষ্ট হয়। সে দুধ খেয়ে ফেলবে বলে তার মায়ের কাছ থেকে খানিকটা দূরে বেঁধে রাখা হয়। আমি দেখেছি ওরা পরস্পরের দিকে যেতে চায় বলে দড়ি টানটান। এটা মানুষের একটা নিষ্ঠুরতা। কিন্তু কী করে মানুষের অসংখ্য নিষ্ঠুরতা দিয়ে দুনিয়া জুড়ে ঘর গেরস্থালি সুন্দর সাজানো ভাবতে গেলে অবাক লাগে। নিষ্ঠুরতাগুলো না থাকলে মানুষ কি টিকে থাকতে পারত না?

রান্নাঘরের বারান্দায় এতক্ষণে মাকে দেখতে পেলাম, হাসতে হাসতে বললাম, 'তুমি চিনুকাকুর ভয়ে গর্তে লুকিয়েছিলে বুঝি? আশ্চর্য!'

মা গম্ভীর অথচ একটু কাতর মুখে বললেন, 'বেগানা মরদলোক হঠাৎ করে বাড়ি ঢুকছে, সাড়া শব্দ না দিয়েই।'

'ওসব বদ অভ্যাস ছাড়ো তো! এখুনি চা চাই!'

'কেটলিতে পানি ফুটছে। তুই মুখ ধুয়ে আয় না! মেহমানকে চা-নাশতা দিতে হবে, তোকে শেখাতে হবে না বাবা!'

বাড়িতে অতিথি-কুটুম্ব এলে বরাবর দেখেছি মায়ের কেমন আমূল পরিবর্তন ঘটে যায়। বড় বেশি আড়ষ্ট হয়ে পড়েন। অন্য সময় মা একেবারে অন্য রকম। মাথায় ঘোমটা থাকে না। চড়া গলায় কথা বলেন। খানিকটা ঝাঁঝ থাকে কথাবার্তায়। বুঝতে পারি, মা আজীবন ঘরবন্দী বলেই বাইরে দুনিয়া

সম্পর্কে মনে একটা ভয়-ভয় ভাব এবং সন্দেহপ্রবণতা থেকে গেছে। বাইরে থেকে এ বাড়িতে যারা আসে, তাদের প্রতি অদ্ভুত একটা সংশয় মাকে আড়ষ্ট করে ফেলে। এমন কি মামুজি এলেও মাথায় যথেষ্ট ঘোমটা, নম্র আচরণ, নিচু গলায় কথা। অথচ মায়ের উনি সহোদর ভাই।

একবার মামুজি পুলিশের পোশাকে জিপ হাঁকিয়ে বোনের বাড়ি এসেছিলেন। মা তো কেঁপে অস্থির। অবস্থা লক্ষ করে বাবা বলেছিলেন, ভাইজান, আপনি শিগগির পোশাক বদলান। নৈলে আমি বউ হারাব।' মামুজি হাসতে হাসতে বলেছিলেন, 'কাজিসায়েব! তুমি উকিলমানুষ। তহমিনাকে শেখাতে পার না, পুলিশ উকিলের কাছেই জব্দ হয়? তুমি তো পুলিশ জব্দ করা মহা আইনবাজ হে! তহমিনা! আমার কথাগুলো মনে রাখিস। কাজিসায়েবের কালো কোট আমার খাকি পোশাকের চেয়ে সাংঘাতিক। কালো কোট আমিরকে ফকির আর ফকিরকে আমির বানিয়ে ছাড়ে, বুঝলি?'....

শিগগির বাথরুম সেরে বেরিয়ে এলাম। রান্নাঘরের বারান্দার ডাইনিং টেবিলে ট্রে সাজিয়ে মা চুপচাপ দাঁড়িয়ে ছিলেন। একটু অবাক হয়ে দেখলাম, আজ পুরনো দামী টি-সেট বের করেছেন মা। চায়ের পট দুধের পট, চিনির পট, আর চামচ। কাপ প্লেটগুলোও ঝকঝক করছে। বললাম, 'ওয়ান্ডারফুল! মা, মনে পড়ছে তো, মামুজি এলে এই সেটটা বের করতে? কিন্তু ভেবে দেখ, পুলিশের কাপে চা খাবেন একজন পুলিশমারা বিপ্লবী! আশ্চর্য হচ্ছ না?

মা একটু চটে গেলেন। 'তোর বড্ড মুখ ফুটেছে কাল থেকে।'

ট্রে তুলে নিয়ে বললাম, 'চিনুকাকা আমার কানে ফুসমন্তর দিয়েছেন।' কাঞ্চনগাছের তলার বেদিতে চিনুকাকু বসেছিলেন। ওখানে একটা ঝাঁকড়া আমগাছের ছায়া পড়েছে। সূর্য সবে উঠেছে ঝলমলে লাল হয়ে। চিনুকাকু বললেন, 'আরে! এক কাপ চায়ের জন্য এলাহি কারবার! আমি এমন কিছু আমিরওমরা নই। এত সাংঘাতিক-সাংঘাতিক আপ্যায়ন করলে আমার অস্বস্তি লাগে।'

চা তৈরি করে দিয়ে বললাম, 'আপনার ভাবিজির কীর্তি! জানেন? এই টি সেট আমার পুলিশ মামুজি এলে মা বের করতেন। আমার দাদুসায়েবের আমলের জিনিস। মাকে বলে এলাম, পুলিশের কাপে চা খাবেন পুলিশমারা বিপ্লবী। মা ভড়কে গেছেন!'

চিনুকাকা সেইরকম শিশু হাসি হাসতে লাগলেন। তারপর একটা বিস্কুট কাপে চুবিয়ে মুখে ভরলেন। একটু পরে বললেন, 'পুলিশমারা বিপ্লবী বললে তুমি!'

একটু চমকে উঠে বললাম, 'রাগ করলেন কাকু?'

'নাহ্' চিনুকাকা একটু হাসলেন। কাতর হাসি। বললেন, 'বিপ্লবের থেকে ছিটকে দূরে এসে পড়েছি। কাজেই আমি হয়ত আর বিপ্লবী নই। তবে পুলিশ মারা ব্যাপারটা তোমাকে বোঝান উচিত।'

চায়ে চুমুক দিতে গিয়ে ওঁর দিকে তাকালাম। দেখলাম, উনি দূরের দিকে কেমন চোখে তাকিয়ে আছেন। বললাম, 'থাক এসব কথা।'

'কল্পনা কর, একটা বিশাল মেসিন। লক্ষ লক্ষ নাটবোল্টে জোড়া দেওয়া। এটা হল রাষ্ট্র। তার ভেতরে, অনেক ভেতরে আড়াল থেকে কেউ মেসিনটা চালাচ্ছে। সে হল সরকার। নাটবোল্টগুলো ধর পুলিশ আর মিলিটারি। ছোটগুলো পুলিশ, বড়গুলো মিলিটারি। কেমন তো? তুমি নিশ্চয় জান, কোনও মেসিনের কয়েকটা নাটবোল্ট ঢিলে হয়ে গেলে মেসিনটার কাজ ব্যাহত হবে। একটার পর একটা নাটবোল্ট খুলে ফেললে একসময় মেসিনটাই মুখ থুবড়ে পড়বে। কাজেই ছোট নাটবোল্টে হাত লাগাও। জ্যাম ধরে আছে। হাতুড়ি মার। উপড়ে ফেল। শব্দ হবে। মেসিনটা কেঁপে উঠবে থরথর করে। টেরর-সন্ত্রাস! আর রেশমি, পুলিশ তো মানুষ। আমাদেরই মত মানুষ। তার গায়ে ঘা লাগলে ভয় পাবে।' একটু চুপ করে থাকার পর কাপে চুমুক দিয়ে ফের বললেন, 'তুমি জান, কী সন্ত্রাস সৃষ্টি করেছিলাম আমরা? আমাদের কাছে খবর আসত। পুলিশ অফিসার বাড়ি থেকে ডিউটিতে বেরুচ্ছেন। ঠাকুর দেবতাদের ছবিতে নমস্কার করে বেরুচ্ছেন। দরজার বাইবে তাঁর ভীত স্ত্রী পুত্র কন্যা তাঁকে দেখছে। মানুষটা বাড়ি ফিরবেন তো?... এরকম একটা অবস্থা সৃষ্টি হয়েছিল। রেশমি, তুমি আফটার অল গ্রামের মেয়ে। নিশ্চয় জান, বিষাক্ত সাপ ভয় পেয়েই কামড়ায়। অসংখ্য নানা বয়সের নিরীহ মানুষ যুবক-যুবতী, এমন কি কিশোর-কিশোরীকে ওই ভয় পাওয়া সাপের কামড়ে ছটফট করে মরতে

হয়েছে। হ্যাঁ, আমাদের কোথাও একটা প্রচণ্ড ভুল হয়েছিল। কিন্তু পথটা ঠিকই ছিল। আমরা গ্রাম দিয়ে শহর ঘিরতে চেয়েছিলাম। এই পয়েন্টটা কারেক্ট। কিন্তু সেজন্য গ্রামের জনগণকে আমাদের সঙ্গে পাওয়া দরকার ছিল। একটা বড় ভুল এখানে। আর একটা মারাত্মক ভুল, আমরা ভাবিনি যে আমাদের এইসব কাজের সুযোগ অ্যান্টিসোস্যালরাও নেবে। নিছক ডাকাতি, কোনও প্রতিহিংসা, আরও সব স্বার্থে তারা ছদ্মবিপ্লবী থাকবে। ফলে আমরা জনগণের চোখে হেয় হব। জনগণই আমাদের ভয় পাবে। এইটেও সাংঘাতিক ভুল। আর এইসব ভুল শোধরাতে গিয়ে আমাদের ভেতর দলাদলি শুরু হয়েছিল। বাস্তব সংকটগুলো তাত্ত্বিক সংকটের চেহারা নিল।'

চিনুকাকু শ্বাস ছাড়লেন। আমার দিকে তাকালেন। বললাম, 'পটে এখনও চা আছে।'

'দাও।' চিনুকাকু কাপটা দিলেন। বললেন, 'তুমি আমার সব কথা চুপচাপ শুনছ। কোনও প্রশ্ন জাগছে না তোমার মনে? প্রশ্ন কর।'

'আমার কোনও প্রশ্ন নেই।'

'তাহলে বলব, তুমি আমার কথা মন দিয়ে শুনছ না।'

'শুনছি তো।'

'বুঝতে পারছ না!'

'পারছি।'

'পারলে তুমি তর্ক করতে। আমি অনেক দিন তর্ক করিনি। তর্ক করতে চাই বলেই...' চিনুকাকু হঠাৎ কথাটা বন্ধ করে আঙুল তুলে বললেন, 'এতখানি খোলা জমি পড়ে আছে। তুমি ফুলবাগান কর না কেন? নার্সারি থেকে বীজ বা চারা এনে... তুমি কি ফুলটুল ভালবাস না?'

'বাসি। আসলে...'

'বল, বল!'

'আপনি আছেন, তাই মা আমার বাগানে আসা নিয়ে আপত্তি করছেন না। নইলে এখানে আমি পা বাড়ালেই মা এমন হইচই বাধান, যেন সাংঘাতিক কী পাপ করতে যাচ্ছি!'

চিনুকাকু খুব অবাক হয়ে গেছেন। 'কেন? এখানে এলে তোমার পাপ হবে কেন?'

হাসি চেপে বললাম, 'এদিকটা নিরিবিলি। আর ও দিকে ওই নিম গাছটা দেখছেন, কালুর বউ স্যুইসাইড করেছিল। আর ওই ঝিলের ধারে একটা পেত্নী থাকে নাকি। আচ্ছা কাকু, আপনি কখনও জিনপরি দেখেছেন?'

চিনুকাকু একটু হেসে বললেন, 'নাহ্। তুমি দেখেছ বুঝি?'

'ভ্যাট্!' হেসে ফেললাম। 'মায়ের নিজস্ব একটা পৃথিবী আছে। সেখানে ওইসব মারাত্মক-মারাত্মক প্রাণী থাকে। কোরানে আল্লা বলেছেন, আমি ইনসান আর জিন সৃষ্টি করেছি। ইনসান মানে মানুষ। প্রথম মানুষ নাকি মাটি দিয়ে গড়া। তাই মানুষের মাটির দেহ। জিনরা কিন্তু আগুন দিয়ে গড়া।'

'তুমি নিশ্চয় বিশ্বাস কর?'

'জানি না। তবে আমার মামাতো ভাই সানু বলে, জিন সম্ভবত অন্য গ্রহের প্রাণী।'

'সানু কী করে?'

'সে কলকাতায় ডাক্তারি পড়ছে।'

চিনুকাকু দ্বিতীয় কাপ শেষ করে বললেন, 'একটা অদ্ভুত ব্যাপার দেখ। পুলিশের সন্তান ডাক্তার হয়। অথবা ডাক্তারের সন্তান পুলিশ কিন্তু হিন্দুর সন্তান হিন্দু, মুসলমানের সন্তান মুসলমান হবেই। উদ্ভট নয়? তুমি নিশ্চয় কার্ল মার্কসের নাম শুনেছ। মার্ক্স বলেছেন, শিশু ভূমিষ্ঠ হয়েই বলে না আমি হচ্ছি আমি। তার আমি-বোধটা গড়ে উঠতে সময় লাগে। অথচ তুমি মুসলমান, আমি হিন্দু, এটা মাতৃগর্ভে ঠিক হয়ে যায়। কিন্তু আরও অদ্ভুত ব্যাপার। ধর, জন্মের পর কোনও মুসলিম মা লালনপালন করলে আমি নিজেকে মুসলিম পরিচয় দিয়ে আইডেন্টিফাই করতাম। আবার তোমার ক্ষেত্রে হিন্দু মা.. তুমি রবীন্দ্রনাথের গোরা উপন্যাসটা পড়েছ?'

'নাহ্।'

'কথা বল, রেশমি! তর্ক কর আমার সঙ্গে।'

'কী নিয়ে তর্ক করব? আপনি সত্যি কথাই বলছেন।'

চিনুকাকু আমার কাঁধে হাত রেখে বললেন, 'রেশমি! এভাবে সব কিছু বিনা প্রশ্নে মেনে নিতে নেই। প্রতিবাদ করতে শেখ। প্রথমে নিছক প্রতিবাদের জন্য প্রতিবাদ। ক্রমশ পয়েন্ট খুঁজে নিয়ে প্রতিবাদ। দেখ, একটা পাথরে ঘা দিলে সে-ও প্রতিহত করে পাল্টা আঘাত। প্রতিবাদী মানুষই খাঁটি মানুষ। সবকিছুর বিরুদ্ধে প্রতিবাদ করতে করতে বিদ্রোহী সত্তা জাগে মানুষের মধ্যে। বিদ্রোহী সত্তাই মানুষকে সভ্য করতে পারে।.... নাহ্! এই সুন্দর সকালবেলাটা কথা দিয়ে ঢেকে ফেলা উচিত হচ্ছে না। ওটা কী গাছ বল তো?'

কাঁধ থেকে হাতটা উঠে গেলে আমার চাপা শ্বাস বেরিয়ে গেল। গাছটা দেখে বললাম, 'জানি না। সব গাছের নাম জানতেই হবে কেন?'

'বাঃ! এই তো তর্কের একটা পয়েন্ট তুলেছ।' চিনুকাকু হাসলেন। 'সব গাছের নাম জানতে হবে কেন? আমার মতে, জানা উচিত। অর্থাৎ আমি বলতে চাইছি, আমরা যে যেখানে আছি, তার সবকিছু জেনে রাখা দরকার। প্রথমে ছোটগুলো জানা। ক্রমশ বড়গুলো। তবে এ তো বাইরের দিকটা জানা। এর পর ভেতরের দিকটা জানা দরকার। একজন মানুষ কী, অন্য-অন্য মানুষের সঙ্গে তার সম্পর্ক কী, এভাবে ক্রমশ সমাজ, রাষ্ট্র.. ওটা ছাতিম গাছ।'

দ্রুত বললাম, 'ভুলে গিয়েছিলাম। জানতাম। রাতে সুন্দর গন্ধ ছড়ায় ছাতিম ফুলের।'

চিনুকাকু ছড়ি ভর করে উঠে দাঁড়ালেন। কয়েক পা এগিয়ে বললেন, 'তুমি শিগগির ফুলবাগান কর। এস। দেখিয়ে দিই, কোথায় কী ফুলগাছ লাগালে সৌন্দর্য ফুটবে। তবে আগে ওই খিড়কির দরজার মাথায় বুগানভিলিয়া চাই। তারপর ইটের কেয়ারি করে এইখান পর্যন্ত দুধারে রঙ্গনার ঝোপ। কেমন তো? ওখানে চৌকো একটা জায়গায় সিজন ফ্লাওয়ার।'

উনি ভিজে ঘাসের ওপর এদিক থেকে সেদিকে হাঁটছিলেন। ওঁকে লক্ষ্য করছিলাম। এমন কোনও মানুষ আমি এই নতুন দেখছি। এমন ভঙ্গিতে কথাগুলো বলছেন, মনে হচ্ছে সত্যিই আটপৌরে বাগানটা ফুলে ফুলে রঙিন হয়ে যাচ্ছে। তিনি এই বাগানটার বুকে একটা সুন্দর অভাবিত দৃশ্যপট বিছিয়ে দিচ্ছেন। এই সম্ভাবনার দিকটা এতকাল কেন আমার মাথায় আসেনি? ঝর্না বলেছিল, 'তোদের মুসলিম মেয়েদের দেখতে কেমন বিধবা-বিধবা লাগে।' এত দিনে বাগানটা দেখতে দেখতে তেমনি বিধবা-বিধবা লাগছিল। চিনুকাকু ডাকছেন, 'দাঁড়িয়ে কেন রেশমি? আমার কাছে এস। আইডিয়াটা বুঝে নাও।'

কাছে গেলাম। উত্তর-পশ্চিম কোণে একটুকরো সবজিক্ষেত। শশা, পুঁইশাক, শিম, লাউয়ের মাচান। কিছু বেগুন আর লঙ্কাঝাড়। চিনুকাকু বললেন, 'এগুলো কার কীর্তি?'

বললাম, 'কালুর।'

'বাঃ! রেশমি, এ থেকে একটা চিন্তা মাথায় আসে না তোমার? ওই কালু এবং তার মতো কোটি-কোটি মানুষের হাত দিয়ে পৃথিবীর একটা চেহারা গড়ে ওঠে। সেই চেহারাকেই আমরা সভ্যতা বলি। কিন্তু ওরা যারা সভ্যতা গড়ে, তারা কতটুকু পায়? ধর, তোমাদের এই বাড়িটা...'

ওঁর কথার ওপর বললাম, 'বাড়িটা দাদুসায়েব করেছিলেন।'

'এই তো! তুমি ভীষণ ভুল করলে।'

'কী ভুল?'

'বাড়িটা তৈরি করেছিল আসলে রাজমিস্ত্রিরা, মজুরেরা। ইট আর যে সব জিনিস দরকার, তাও তৈরি করেছিল তারাই। তোমার দাদুসায়েব নন।'

'কিন্তু দাদুসায়েবের টাকা...'

আমাকে থামিয়ে দিয়ে চিনুকাকা বললেন, 'টাকাকে হুকুম করলে টাকা কোনও বাড়ি বানাতে পারে না। মানুষ পারে। এখানেই এসে যাচ্ছে মানুষে-মানুষে একটা সম্পর্কের কথা। একজন মানুষ হুকুম করে আর অজস্র মানুষ সেই হুকুম পালন করে। এটা একটা অদ্ভুত সম্পর্ক নয়?'

চুপ করে থাকলাম। চিনুকাকু আমার মুখের দিকে তাকিয়ে একটু হাসলেন। তারপর বাগানের বেড়ার দিকে এগিয়ে গেলেন। আস্তে বললেন, 'তোমার সব চেয়ে প্রিয় ঋতু কী?'

একটু ভেবে নিয়ে বললাম, 'বর্ষা।'

'বোঝা যাচ্ছে তুমি অন্তর্মুখী মেয়ে।'

'কে জানে আমি কী।'

'নিজেকে জানবার বোঝবার চেষ্টা করা উচিত। তোমার বয়স কত? নাহ্, থাক্, শুনেছি, বয়স জানতে চাইলে মেয়েরা রেগে যায়।'

চিনুকাকুর মুখে কৌতুক ঝলমল করছিল। বললাম, 'দোসরা আশ্বিন একুশ পেরিয়েছিল।'

'এবার বুঝলাম তুমি শক্ত মনের মেয়ে। অকপট, স্পষ্টভাষী।'

একটু হেসে বললাম, 'মা উল্টো কথা বলেন। আমি খুব ছিচকাঁদুনি।'

'তুমি খুব কাঁদো-টাদো নাকি?'

আমি হাসছিলাম। কথাটার জবাব দিলাম না। বললাম, 'আপনার প্রিয় ঋতু নেই?'

'বাঃ! এই তো তুমি প্রশ্ন করতে পারছ! আমার প্রিয় ঋতু শরৎ। কাজেই আমি বহির্মুখী মনের মানুষ। তোমার একেবারেই উল্টো।'

এই সময় কালুর মা এল দুধ দুইতে। তার মাথায় ঘোমটা। সে ডাকল, 'অ রেশমি! একবারটি এদিকে আসবে? বাছুরটাকে একটু ধরতে হবে।'

বললাম, 'কেন? বাছুর তো বাঁধা আছে।'

কালুর মা হাসল। 'বড্ড শয়তান। আমি দুধ দুইতে বসলেই খুঁটি ওপড়াবে। হারামজাদার গায়ে যা জোর।'

অন্য দিন মা বাছুরটার দুই কান ধরে গাইগরুটাকে আড়াল করে থাকেন। লক্ষ করেছি, বাছুরটা ভীষণ ছটফট করে। চিনুকাকু আছেন বলেই হয়ত মা আসছেন না। চিনুকাকুকে বললাম, 'চলুন, ঘরে গিয়ে বসবেন। রোদে ঘেমে গেছেন। আজ একটুও বাতাস নেই।'

চিনুকাকু ঘুরে পা বাড়ালেন। বললেন, 'চল, তোমার ঘরটা দেখি। আপত্তি নেই তো?'

'কিসের আপত্তি।'

'আসুন!'

একটু হেসে চাপা স্বরে ফের বললাম, 'আপনি আছেন বলে মা বাছুর ধরতে আসছেন না।' চিনুকাকু চমকে ওঠা গলায় বললেন, 'আমার ভুল হয়ে গেছে। সব পরিবারেরই কিছু প্রাইভেসি থাকে। বিশেষ করে মুসলিম পরিবারে। আমার বেশ খানিকটা বাড়াবাড়ি হয়ে যাচ্ছে।'

'কিচ্ছু হয়নি।' বলে ট্রেটা কাঞ্চনতলা থেকে নিয়ে এলাম। চিনুকাকু ততক্ষণে খিড়কির দরজায় পৌঁছে গেছেন। হঠাৎ লক্ষ করলাম, মা ছিটকে সরে গেলেন দরজার আড়াল থেকে। বাড়ি ঢুকে বারান্দায় থামের আড়ালে দাঁড়িয়ে থাকা মায়ের উদ্দেশে বললাম, 'তোমার একটা বোরখা আছে মা! মনে পড়ছে? সেইটে পরে এস।'

চিনুকাকু বললেন, 'ছিঃ রেশমি!'

বললাম, 'আমার ঘরে চলুন। আমি ট্রে-ফ্রে রেখে আসি।'

বুঝতে পারছিলাম, মা খুব চটে গেছেন আমার ওপরে। কিন্তু কেন যেন আমি এতকাল পরে নিজেদের সংসারের কিছু-কিছু দোষত্রুটি খুঁজে বের করতে পারছি। অনেক প্রশ্ন মনের ভেতর গভীর জলের মাছের মত ঘাই মারছে।

রান্নাঘরের বারান্দার মেঝেয় বসে কালু রোজকার মত পান্তা খাচ্ছিল। আমাকে দেখে হাসল। বললাম, 'হঠাৎ হাসির কী হল? শোন, তোমার ছিপটা চাই। কাকু বিকেলে ঝিলে মাছ ধরবেন। বড়শিতে টোপ লাগবে। টোপ চাই। এসব দিয়ে তবে তুমি যেখানে যাবে, যেও।'

কালু বাঁ হাতে মাথা চুলকে বলল, 'সমিস্যে।'

'কী সমিস্যে তোমার? সব সময় খালি খালি সমিস্যে আর সমিস্যে!'

'না গো। সায়েব বলে গেলেন, পীরপুকুরে জেলে ডেকে মাছ ধরতে। ঘরে মেহমান।'

'বেশ তো। কিন্তু আমার ছিপ আর টোপ চাই।'

কালু ফের বলল, 'সমিস্যে।'

ধমক দিয়ে বললাম, 'উঃ! তোমাকে নিয়ে পারা যায় না কালুচাচা!'

কালু ফিক করে হাসল। 'ঝিলে ট্যাংরা পুঁটি কী টোপ খায় জান তো? কেঁচো।'

ভড়কে গিয়ে বললাম, 'ছি ছি! কেঁচো দিয়ে তুমি মাছ ধর। সেই মাছ আমাকেও খাইয়েছ? তুমি ময়দার টোপ তৈরি করে দেবে।'

কালু জোরে মাথা নেড়ে বলল, 'খাবেই না। ঝিলের মাছ কি বাবুভদ্দলোক ভাবছ? আমার মত চাষাভুষো।' সে হাসল। 'মেহমানবাবুকে জিগ্যেস করে এস দিকি, কেঁচো ঘাঁটতে পারবেন নাকি।'

উঁচু বারান্দা থেকে প্রায় লাফ দিয়ে নামতে গিয়ে আছাড় খাচ্ছিলাম। সামলে নিলাম। আমার ঘরে গিয়ে দেখি, চিনুকাকু দেয়ালে টাঙানো পবিত্র কাবা মসজিদের ছবির দিকে তাকিয়ে আছেন। আমাকে দেখে বললেন, 'ছবিটা থ্রি ডাইমেনশন্যাল। কোথায় কিনেছ?'

'বলছি। তার আগে বলুন, কেঁচোর টোপ দিয়ে মাছ ধরবেন নাকি। কালুচাচা বলল, কেঁচোর টোপ ছাড়া ঝিলের মাছ বড়শি ছোঁবে না।'

চিনুকাকু হাসলেন। 'তুমি নেই-পায়ের গল্পটা জান। হাতে-কেঁচোর গল্পটা জানো না। একবার একটা গ্রামে আন্ডারগ্রাউন্ডে আছি। হঠাৎ খবর পেলাম, পুলিশ আসছে। বাড়ির পেছনে একটা পুকুর। বেরিয়ে দেখি, এখানে-ওখানে কয়েকজন লোক ছিপ ফেলে বসে আছে। একজনের ছিপের কাছে গিয়ে বসে পড়লাম। লোকটা আমাকে চিনত—আমাদেরই একজন সিম্প্যাথাইজার। তার ছিপটা নিলাম। সে হকচকিয়ে গিয়েছিলে। শুধু বললাম, পুলিশ। অমনি সে তার ময়লা গামছাটা আমার মাথায় জড়াতে বলল। তারপর বললে, আমি দেখে আসি। আপনি শুধু ফাতনার দিকে লক্ষ রাখবেন।'

'পুলিশ এল?'

'হুঁ। দূর থেকে দেখল, আমি তখন বড়শিতে কেঁচো গাঁথছি। মজাটা হল, কেঁচোঘাঁটা লোক, পুলিশের মতে, বিপ্লবী হতে পারে না।'

'কিন্তু আমার যে কেঁচো দেখলে ভয় করে।'

'যখন কেঁচো গাঁথব, তুমি মুখ অন্য দিকে ফিরিয়ে থাকবে।' বলে চিনুকাকা আবার কাবার ছবিটার দিকে তাকালেন। 'ছবিটা কিসের আমি জানি। বোঝা যাচ্ছে, ধর্ম সম্পর্কে তোমার একই দ্বৈত মানসিকতা থেকে গেছে।'

দরজায় গিয়ে কালুর উদ্দেশে বললাম, 'কালুচাচা, কেঁচোর টোপ।'

সে ঘাড় নাড়ল। ভেতরে এসে বললাম, 'ছবিটা আমার ফুফুজি—মানে পিসিমার উপহার। তিনি মক্কায় ফুফাজি—মানে পিসেমশাইয়ের সঙ্গে হজ করে হাজিবিবি হয়েছেন।'

'তোমার মধ্যে যথেষ্ট ধর্মভাব নেই, এটা সম্ভবত ওঁর চোখে পড়েছিল। তাই না?'

হেসে ফেলাম। 'আমি বাড়ির নিরিবিলি দিকটায় থাকি এবং বাইরে নেচারে গিজগিজ করছে ভূতপেত্নী জিনপরি। ঘরে এই ছবিটা থাকলে আমি নাকি নিরাপদ।'

চিনুকাকু ঘরের ভেতরটা দেখতে দেখতে বললেন, 'নিজের ঘর সম্পর্কে তুমি অমনোযোগী। একটু এদিক-ওদিক করে সাজালে ঘরটার সৌন্দর্য বেরিয়ে আসবে। বইগুলো গুছিয়ে রাখো না কেন? ওটা রেকর্ডপ্লেয়ার? এখানে রাখবে। আলনাটা এলোমেলো কাপড়ে বিশ্রী দেখাচ্ছে। সরিয়ে দেয়ালের ওদিকটায় রাখবে। আর দেখ, খাটটা উত্তর-দক্ষিণ করে পেতে নিও। তাহলে দক্ষিণে ড্রেসিং টেবিলটা রাখার স্পেস পাবে। আয়না দক্ষিণে রাখলে প্রতিবিম্ব বেশি স্পষ্ট হয়। সিলিং ফ্যানের নিচে শুতে নেই। একটু দূরত্ব চাই। শুভস্য শীঘ্রম। তুমি তোমার কালুচাচাকে ডাকো।'

বিব্রতভাবে বললাম, 'ওকে এখনই বেরোতে হবে। বরং অন্য এক সময়....'

চিনুকাকু একটা চেয়ারে বসলেন। ক্লান্তভাবে বললেন, 'বেশি সময় দাঁড়িয়ে থাকতে পারি না। ভেতরটা ওরা ঝাঁঝরা করে দিয়েছে। তুমিও বস। এবার তোমার কথা বলার পালা। আমি শ্রোতা।'

বাইরে থেকে কালুর মা বলল, 'অ রেশমি! এত বেলা হয়ে গেল। মেহমানের নাস্তা দেবে না?'

টেবিলঘড়ির দিকে তাকিয়ে চিনুকাকু বললেন, 'মোটে সাড়ে সাতটা। নাস্তা-টাস্তা একটু পরে খাওয়া যাবে। আর শোন, তোমার মায়ের কাছে পারমিশন নিয়ে এস। বাথরুমে একটু সময় নেব। জামাকাপড়গুলো কাচা দরকার।'

'ভাববেন না। কালুর মা কেচে দেবে'খন।'

জিভ কেটে মাথা দোলালেন চিনুকাকা। 'না, না। আমার নিজের কাজ নিজে করা আমার স্বভাব। ভেব না আমি অকর্মা। সব পারি। রান্নাবান্না—এভরিথিং আমি নিজে করি।'

'কেন? কাকিমা....'

চিনুকাকু সেই শিশুহাসি হেসে বললেন, 'এটা নেই-কাকিমার গল্প হয়ে আছে। তোমার কোনও কাকিমা-টাকিমা নেই। কী করে থাকবে? বিয়ে করব, না সমাজ বদলানোর লড়াই করব? পেছনে দায়দায়িত্ব সংসারের বোঝা একটা পিছুটানে টেনে রাখে মানুষকে। গতি ব্যাহত হয়। আমি একজন একলা মানুষ। ছোট্ট একটা মাটির ঘর আছে। বাবা ভাগ্যিস বুদ্ধি করে করোগেট শিট চাপিয়েছিলেন। তাই মাথার ওপর শক্ত আচ্ছাদন আছে। ঘরে চুরি করার মত কোনও জিনিস নেই। থাকলেও চোরেরা নিত বলে মনে করি না। চোরেরা জানত যাতে তাদের আর চুরি করে খেতে না হয়, সে জন্য আমি লড়ছি। মানুষ তো! ওরাও বুঝে গেছে সবকিছু।'

কথাগুলো শুনতে শুনতে আমার বুক থেকে একটা যন্ত্রণা ঠেলে আসছিল। বেরিয়ে গেলাম ঘর থেকে। ঝাঁঝরা শরীর। ডেডবডি। ভাগাড়। এবার একটা কথা তার পাশে বসল, একলা মানুষ...

বাবা এবং ঘনিষ্ঠ আত্মীয়স্বজন ছাড়া জীবনে কোনও বাইরের পুরুষমানুষকে আমি এ বাড়িতে এত কাছে থেকে খুঁটিয়ে দেখিনি। দেখতেও ইচ্ছে করেনি। তা ছাড়া হয়ত তাদের মধ্যে খুঁটিয়ে দেখার বা বোঝবার মত কিছু ছিল না। হোন না বাবার বন্ধু, এই প্রথম একজন বাইরের পুরুষ মানুষের খুব কাছে চলে এসেছি এবং সেই পুরুষমানুষটি একেবারে অন্য ধরনের মানুষ।

অত্যন্ত নতুন মানুষ তো বটেই, উপরন্তু রহস্যময়। তাঁর জীবনটাই অন্যরকমের। তার চেয়ে বড় কথা, তিনি মুসলিম নন, হিন্দু! অবশ্য হিন্দু-মুসলিম নিয়ে কখনও মাথা ঘামাইনি। বৃক্ষলতা, চাঁদ-সূর্য, কিংবা অন্যান্য সমস্ত কিছুর মত হিন্দু-মুসলিম ব্যাপারটা আমার কাছে স্বাভাবিকই ছিল। আমার ছাত্রী জীবনের বন্ধুদের অনেকেই হিন্দু। তাদের বাড়িতেও কতবার গেছি। কিন্তু ধর্মের প্রশ্ন কখনও মনে আসেনি। কখনও তাদের কেউ-কেউ ঠাট্টার ছলে বলত, 'তোরা গরু খাস কেন রে?' কখনও হেসে উড়িয়ে দিতাম। কখনও চটে গিয়ে বলতাম, 'খাই তো খাই। বেশ করি।' বাবা বলতেন, 'এদেশে এই একটা অদ্ভুত ঘটনা। চার ঠেঙে একটি প্রাণীকে কেন্দ্র করে দু'ঠেঙে মানুষদের মধ্যে মামলা। প্রব্লেম হল, এ মামলায় বাদী-বিবাদী দুই পক্ষের উকিল আছে, কিন্তু কোনও হাকিম নেই। খোদা-ভগবানকে যদি হাকিম ধরি, তিনি তো সাত আসমান ওপরে। দুনিয়ার মামলার বিচার আসমানে হবে কী করে?'

হিন্দুত্ব নামে একটা ব্যাপার আবছা মনে ভেসে আসত। পুজো, ঢাকঢোল, মাইকের বাজনা মিলেমিশে একটা দূরত্ব কখনও-কখনও অনুভব করতাম। চিনুকাকুকে হাতের কাছে পেয়ে সেই দূরত্বটা বুঝতে যদি বা চাইলাম, অন্য এক দূরত্ব সেটা মুছে দিল। এই দূরত্বটা রহস্যের অন্ধকারে ভরা। সে দিকে যত পা বাড়াচ্ছি, গা ছমছম করছে। অথচ কী এক জেদ মাথায় চড়ে বসেছে। অন্ধকার ঠেলে এগিয়ে যেতে হবেই, খুব কাছাকাছি এবং মুখোমুখি।

সেদিন দুপুরে চিনুকাকু নিজের কাপড়চোপড় নিজেই কাচলেন। শুধু কিছু ওয়াশিং পাউডার আর জলটা আমাদের। টিউবেলের হাতল টিপে জলটা দিচ্ছিলাম। বাথরুমের কোনও ছাদ নেই। এক কোনায় উঁচুতে স্যানিটারি ল্যাট্রিন। ওঁর কাপড় কাচার কাচার ভঙ্গি খুঁটিয়ে দেখছিলাম। কোনও কথা বলছিলেন না। মনে হল উনি সব কাজই খুব নিষ্ঠার সঙ্গে করেন। একটুও হেলাফেলা করার যেন ইচ্ছা নেই। কাচা হয়ে গেলে সোজা হয়ে দাঁড়িয়েই আমার দিকে তাকালেন। একটু হেসে বললেন, 'টিউবেলের হাতল ধরার অভ্যাস তোমার নেই। তোমার হাতের তালু লাল হয়ে গেছে। প্রচুর ঘেমেছ। তোমাকে এই কষ্টটা কিন্তু ইচ্ছে করেই দিয়েছি।'

বললাম,'ভ্যাট্! আমার কিচ্ছু কষ্ট হয়নি!'

'সত্যি কথাটা স্বীকার কর রেশমি! তোমাকে বাড়ির কোনও কাজই করতে দেওয়া হয় না। ঠিক বলছি?'

আস্তে বললাম, 'দিলেও আমি করি না।'

'কেন কর না?'

'আমার ভাল লাগে না।'

'দেখ, কাজ—মানে, শারীরিক পরিশ্রমের কাজ করলে এই পৃথিবীর অনেকগুলো ব্যাপার জানা হয়ে যায়। শ্রম—মেহনত মানুষকে শক্তিশালীও করে। তুমি, আমি, আমরা সবাই অসংখ্য-অসংখ্য মেহনতি মানুষের শ্রম ভোগ করি। যখন আমি জামা গায়ে দিই, আমার মনে পড়ে যায় তুলোচাষীর কথা। যারা সুতো তৈরি করে, যারা কাপড় বোনে, সেই কাপড় বয়ে নিয়ে যায় যারা... তুমি এই খেই ধরে এগোলে দেখবে কত রকম মেহনতি মানুষের কতরকম কাজের ফলাফল তুমি ভোগ করছ।'

'ওগুলো দিন। তারে মেলে দিই গে!'

'দাও।' চিনুকাকু হাসতে হাসতে বললেন। 'তোমাকে আমি শ্রমিক বানিয়ে তবে যাব। আগে শুরু করব ফুলবাগান দিয়ে। যদি বেঁচেবর্তে থাকি, পরে কোনও সময় এসে যেন দেখি, তোমার হাতে গড়া ফুলবাগান ঝলমল করছে!'

কাচা কাপড়গুলো নিয়ে বললাম, 'আপনি চান করে নিন!'

'কেন? গোসল করলে তোমার আপত্তি আছে?

হঠাৎ একটু লজ্জা পেলাম। বাড়িতে আমি তো গোসলই বলি। তা হলে দেখছি, ধর্মীয় দূরত্বটা মাঝে মাঝে মাথা চাড়া দিচ্ছে। পরস্পর দু'জনেই এর জন্য দায়ী। উনিই বা গোসল বলবেন কেন? মুসলিমবাড়িতে আছেন বলেই তো!

জবাবটা তখনই দিলাম না। উঠোনের তারে ধুতি পাঞ্জাবি পাজামা গেঞ্জি মেলে দেওয়ার পর ঘুরে দেখি মা গম্ভীর মুখে রান্নাঘরের দরজায় ঠেস দিয়ে দাঁড়িয়ে আছেন। কাছে গিয়ে বললাম, 'কাকুর খাওয়া রেডি কর।'

মা চাপা স্বরে বললেন, 'করছি। কিন্তু তুই বড্ড বেশি বাড়াবাড়ি করছিল বাবা। রহিম ডাক্তারের বিবি এসেছিল। ওকে তো জানিস। বাড়িতে কে মেহমান এসেছে, রেশমি কার সঙ্গে কথা বলছে... কালুর মাকে কী বলব? বলে দিল, হিঁদু, মেহমান এসেছে। ডাক্তারের বিবি চোখ কপালে তুলে বলে কি, যোয়ান মেয়ে গোসলখানার ভেতর পরপুরুষের সঙ্গে বাতচিত করছে, এটা ঠিক নয়। কলেজে পাস দিয়েছে বলেই কি...'

খাপ্পা হয়ে বললাম, 'আমি শুনলে জুতো মারতাম ওর মুখে।'

'ছি ছি! তুই কী বলছিস? লজ্জাশরম থাকতে নেই, শিক্ষিত হয়েছিস বলে?' মা বিরক্ত হয়ে বললেন। ডাক্তারের বিবি তোকে আপন বেটির মত ভালবাসে। আদবকায়দাও ভুলে গেলি?'

'আদবকায়দা শেখাতে এস না আমাকে। গুরুজন হয়ে ওর আদবকায়দা থাকতে নেই? এ কী অদ্ভুত কথাবার্তা!'

রাগে আমার চোখে জল এসে গেল। নিজের ঘরে গিয়ে ঢুকলাম। বাথরুম থেকে জলের শব্দ শুনতে পাচ্ছিলাম। মাঝে মাঝে টিউবেলের হাতলের শব্দ। হঠাৎ মন হল, চিনুকাকুর স্নান করার মধ্যে কী একটা ছটফটানি আছে, অথবা আমার মনের ভুল। ফ্যানটা ফুল ফোর্সে চালিয়ে দিলাম। খাটে পা ঝুলিয়ে বসে রইলাম। রহিম ডাক্তারের বউ জরিনা বেগমকে সামনে দাঁড় করিয়ে বারবার মনে মনে বললাম, 'বেশ করেছি। আরও করব। তোমাকে দেখিয়ে-দেখিয়ে করব।'

একটু পরে চিনুকাকার ডাক শুনলাম, 'রেশমি! অল ক্লিয়ার। মাকে বল, বাথরুমের দখল ছেড়ে দিয়েছি।'

বেরিয়ে গিয়ে দেখলাম চিনুকাকু বাবার লুঙ্গি পরে খালি গায়ে দাঁড়িয়ে আছেন। তারপর উনি সামনেকার তারে ভিজে তোয়ালে মেলে দিতেই চমকে উঠলাম। শক্ত কাঠামোর শরীরে এখানে-

ওখানে দাগড়া-দাগড়া কয়েকটা ক্ষতচিহ্ন। আমি চুপচাপ তাকিয়ে আছি দেখে বললেন, 'যাও। স্নান করে নাও। আজ আমাদের ঝিলে ছিপ ফেরার প্রোগাম। খেয়েদেয়ে একটু গড়িয়ে নিয়েই শিকারে বেরুব।'

রান্নাঘরের বারান্দার ডাইনিং টেবিলে সবুজ প্ল্যাস্টিকেব 'সরপোসে' সম্ভবত চিনুকাকুর খাবার ঢাকা। ছোটবেলা দেখেছি সরপোসগুলো খেজুর পাতা জড়ানো নরম কাশের বেড় দিয়ে তৈরি হত। তিনকোনা গড়ন এবং মাথায় একটা খোঁপাব মত ঝুঁটি। আজকাল প্ল্যাস্টিকের সরপোস হয়েছে। কিন্তু আমার যে ইচ্ছে ছিল, চিনুকাকুর সঙ্গে বসে খাব।

মা বারান্দা থেকে চাপা স্বরে বললেন, 'রেশমি, তোর কাকাবাবুর খানা রেডি।'

চিনুকাকু হেসে উঠলেন। 'ভাবিজি রেশমির থ্রু দিয়ে আমার সঙ্গে কথা বলছেন! না ভাবিজি! আপনি না ডাকলে আমি খেতে যাব না।'

মা তেমনি আস্তে বললেন, 'আসুন।'

'তৌবা, তৌবা! খালি গায়ে খান্দানি মহিলাদের সামনে বসে কি খাওয়া যায়?' বলে আমার দিকে ঘুরলেন চিনুকাকু। 'রেশমি, ততক্ষণ তুমি গোসল করে নাও। আমরা একসঙ্গে খাব। ভাবিজিকেও সঙ্গে ডাকতাম। কিন্তু ওঁর ঘোমটা একটা বড় বাধা। রেশমি! দেরি কোরো না।'

মা প্রায় আর্তনাদের সুরে বললেন, 'রেশমি দেরি করে খায়। আপনি খেয়ে নিন।'

চিনুকাকু নিশ্চয় একটা কিছু আঁচ করলেন। ওঁর হাতে এখন ছড়িটি নেই। খোঁড়া পায়ে আস্তে আস্তে বারান্দায় উঠে দলিজঘরের দিকে চলে গেলেন। লক্ষ করলাম, থামগুলোতে হাত রেখে হাঁটছিলেন। আবছা ভাবে মনে হল, মানুষটি বড় অসহায়। আর, ওই ভঙ্গিতে চলে যাওয়ার মধ্যে একলা মনুষের একটি ছবিও আঁকা হয়ে গেল।

সাবান, তোয়ালে এবং ইদে কেনা সেই আসমানি নীল সিল্কের শাড়িটা নিয়ে বাথরুমে ঢুকলাম। দরজাটা ইচ্ছে করেই জোরে বন্ধ করলাম। যেন বাড়িটা থরথর করে করে কেঁপে উঠল।..

হয় তো জলের একটা গোপন শক্তি আছে, যা শুধু শরীরের নয়, মনের উষ্ণতাকে ধুয়ে ফেলতে পারে। সেদিন উজ্জ্বল রোদের জল দুপুরে আমার অভিমান ধুয়ে দিয়েছিল। একটু পরেই মনে হয়েছিল, নিজের বিদ্রোহের ইচ্ছা দিয়ে মায়ের কয়েক পা এগিয়ে যাওয়ার ঘটনাটা ঢেকে ফেলছি। এটা অন্যায় হচ্ছে না কি? এই যে আমার পর্দানসিনা, খান্দানি গর্বে সবসময় গর্বিতা মা বাবার একজন হিন্দু বন্ধুকে বাবার অনুপস্থিতিতে রান্নাঘরের বারান্দায় খেতে ডেকেছেন, এ তো একটা বড় ঘটনা আমাদের পরিবারে! মা তো চিনুকাকুর খাবার দলিজঘরে পাঠিয়ে দিতে পারতেন এবং সেটাই চিরাচরিত প্রথা মুসলিম সমাজে। বাবার সাহচর্যে মা দিনে দিনে এক-পা-দু-পা করে শরিয়তি নিয়মকানুন ভাঙতে পেরেছেন, এতদিন আমার সেটা লক্ষ করা উচিত ছিল।

মায়ের ওপর অভিমানটুকু চলে গেল। সেদিন দুপুরে অনেকটা সময় নিয়েই স্নান করলাম। কতক্ষণ পরে বাথরুমের দরজার বাইরে মায়ের সাড়া পেলাম। 'অ রেশমি! রেশমি!'

বললাম, 'যাচ্ছি আম্মি!'

কথাটা বলেই একটু চমকে উঠলাম। মাকে আমি ছোটবেলার মত 'আম্মি' বলছি! বাবাকে 'আব্বু' বললেও মাকে 'আম্মি'র বদলে মা বলতে শুরু করেছিলাম কবে, মনে পড়ে না। সম্ভবত কলেজ-জীবনের শুরু থেকে এবং আমার সহপাঠিনী হিন্দু বন্ধুদের সঙ্গ গুণেই।

অথচ বাবাকে তো আব্বু বলি! বাবা বললেই যেন একটা কিছু উল্টোপাল্টা ঘটে যাবে। অথবা বাবা কথা কৃত্রিম শোনাবে, একটা দূরত্ব সৃষ্টি হবে কি? পরে অনেক চিন্তাভাবনা করে মনে হয়েছিল, বাবা আমার যতখানি কাছের মানুষ, মা যেন ততখানি নন। মায়ের জীবন আর আচার-আচরণের সঙ্গে আমার অনেক তফাত। তাঁর চিন্তাভাবনা রুচি বাবা আশা-আকাঙক্ষার সঙ্গে আমার কোনও মিল নেই। এতদিন ধরে মাকে যেন আমার প্রতিপক্ষ ভেবে এসেছি।

মায়ের গলার স্বরে কাকুতি ছিল। 'অতক্ষণ ধরে পানি ঘাঁটতে নেই, বাবা। সিজন চেঞ্জের সময়।'

সেই 'সিজন চেঞ্জ' আমাকে হাসিয়ে ছাড়ল। কথাটা বাবার প্রতিধ্বনি। আসমানি নীল শাড়ি যেমন-তেমন করে পরে নিয়ে দরজা খুললাম। মায়ের মুখে বিব্রত ভাব লক্ষ করলাম। বললেন, 'মাঝে মাঝে তুই বড্ড ভয় পাইয়ে দিস, বাবা!

অবাক হয়ে বললাম, 'কিসের ভয়?'

মা প্রশ্নটা এড়িয়ে গিয়ে ক্লান্তভাবে একটু হাসলেন। 'চল্, বেলা গড়িয়ে গেছে। আজ আমার গোসল করতে ইচ্ছে করছে না। তবিয়ত ঠিক নেই। মায়ে-ঝিয়ে একসঙ্গে খাব।'

'কাকুর খাওয়া হয়ে গেছে আম্মি?'

'কতক্ষণ।' মা ফিসফিসিয়ে বললেন, 'মানুষটা বড় দুখি রে! এই দিন-দুনিয়ায় এই করে মানুষের বেঁচে থাকতে আছে? কত কথা বললেন। যেন মায়ের পেটের ভাই। এমন হিঁদু, মানুষ আছে, ভাবিনি।'

হাসতে হাসতে বললাম, 'হিঁদু-মানুষ বুঝি মানুষ নয়!'

## ৩

বিলের ধারে আশ্বিনের সেই আশ্চর্য সুন্দর বিকেলটা যে আসলে আমারই নিয়তির পেতে রাখা ফাঁদ, এটা বুঝতে আমার অনেক দেরি হয়েছিল। কিন্তু এও তো ঠিক, আমি কাজি মোতাহার হোসেনের মেয়ে না হয়ে রহিম ডাক্তারের মেয়ে বেবি হলে কখনই ফাঁদে পা দিতাম না। আবছাভাবে টের পেতাম আমার মধ্যে কী একটা ছটফটানি আছে। কারণ কিসের যে একটা শূন্যতা থেকে গেছে আমার জীবনে। মনে হয় না, পরীক্ষায় ভাল রেজাল্ট করতাম মেধাবী ছাত্রী বলে। মেধা নয়, শূন্যতাবোধের ছটফটানি থেকে বাঁচতেই টেক্সটবইয়ের ভেতর আত্মগোপন করতাম! আমি বলব, অভ্যাস। একটা অভ্যাসের শেকলে নিজেকে আষ্টেপিষ্টে জড়িয়ে রাখা। তারপর যখনই এই শেকলটার প্রয়োজন ফুরিয়ে গেল, তখন অন্য একটা অভ্যাসের শেকল খুঁজে হন্যে হচ্ছিলাম। সেই কবে শাড়ি ধরার বয়স থেকে মা আমাকে রান্নাবান্না শেখানোর জন্য তাগিদ দিতেন। বলতেন, 'একটা কুটো ভেঙে দুটো করে না গো! এ কী মেয়ে! ঘরকন্নার কাজ এখন থেকে না শিখলে চলে? যতই পাশ দে আর মোটামোটা বই পড়, তুই মেয়ে। যেটা তোর আসল কাজ, সেটা না শিখলে পরে পস্তে কূল পাবি নে।' যদি বা কখনও রান্নাঘরে গেছি, উনুনের তাপ, ভ্যাপসা গরম, লঙ্কার ফোড়নের বিকট ঝাঁঝ, সব মিলিয়ে একটা অসহ্য পরিবেশ। তখনই পালিয়ে এসেছি। ভেবেছি, বছরের পর বছর মাসের পর মাস দিনের পর দিন মা কেমন করে ওর মধ্যে দিব্যি আছেন! কখনও কোনও কারণে রাগ করে মা বলতেন, 'দোজখ! দুনিয়ার দোজখে ঢুকে হাড়মাস ভাজাভাজা হয়ে গেল। ইচ্ছে হয়, লাথি মেরে যেদিকে দুচোখ যায়, পালিয়ে যাই।' কিন্তু তারপরই দেখতাম, একাগ্র নিষ্ঠায় তরকারির নুন চাখছেন। তা হলে মাও একটা অভ্যাসের শেকলে নিজেকে বেঁধে ফেলেছেন। মায়েরও কি কোনও শূন্যতার বোধ এবং ছটফটানি আছে। ঘরকন্নার খাঁচায় ভরা পাখি। আকাশে ডানা মেলতে ইচ্ছে করে নাকি? তবে বাবার কাছে একটা মজার গল্প শুনেছি। একবার মাকে নিয়ে কলকাতা বেড়াতে গিয়েছিলেন। হাওড়া স্টেশনে নেমেই নাকি মা অস্থির। কেঁদেকেটে খালি বলেন, 'ওগো! আমাকে ফেরত নিয়ে চলো। আমার এ হুলস্থুলুস সহ্য হচ্ছে না। এত মানুষ এত গোলমাল.... এ আমাকে কোথায় নিয়ে এলে গো!' বাবা অন্যের কথার ভঙ্গি চমৎকার নকল করতে পারেন। মা চটে গিয়ে বলতেন, 'ঢঙ করো না তো! যার জ্বালা সে বোঝে। মেয়ে হয়ে জন্মালে বুঝতে।' বাবা আমাকে দেখিয়ে বলতেন, 'খান বাহাদুরের মেয়ে আর কাজির মেয়ে। এও তো মেয়ে। হ্যাঁ, তুমি পেটে ধরেছ, তা ঠিক। তবে রেশমি কক্ষনো বলবে না মেয়ে হয়ে জন্মান খারাব। কী রেশমি? বলবি নাকি? কক্ষনো বলবিনে। যাতে ও কথা না বলতে হয়, সেজন্যই তোকে তালিম দিচ্ছি। সেদিন বাঁকামিয়া আমাকে ইসলামের তরিকা বোঝাচ্ছিল। আমি বললাম, ইসলাম বলছে আল্লার চোখে নারী-পুরুষ সমান। কেউ কারও চেয়ে ছোট-বড় নয়। কোরানে মেয়েদের জন্য 'হিজাব' বরাদ্দ। হিজাব মানে বোরখা নয়, পর্দা নয়। সেরফ ওড়না বা ঘোমটা। মিয়া তবু তর্ক করে। বলে কি, আমি নাকি হিঁদুয়ানি শেখাচ্ছি রেশমিকে। সেই যে ফাংশনে রেশমি কবিতা রিশাইট করেছিল, তাতে বড্ড গোনাহ হয়ে গেছে। যোয়ান মেয়ে ডায়াসে উঠে মাইকের সামনে

কবিতা আওড়াচ্ছে, মিয়ার দাড়ি তাতেই পেকে গেছে।' বাবা খুব হাসতেন। মা আস্তে বলতেন, 'চোখ টাটাচ্ছে সবার। টাটাক। মাথার ওপর খোদা আছেন। সব দেখছেন।'

লেখাপড়ার পাট চুকে গেলে আমি বারকয়েক ঘরকন্নায় পা বাড়াতে গিয়েছিলাম। রান্না করতে গিয়ে একদিন পায়ে গরম ডাল পড়েছিল। একদিন হাতে ছ্যাঁকা খেয়েছিলাম। আর একদিন শাড়ির আঁচলে আগুন ধরে পুড়ে মরি আর কী! ভাগ্যিস শাড়িটা সুতির ছিল। সেইদিন থেকে মা আমাকে আর রান্নাঘরে উনুনের ধারে কাছে যেতে দিতেন না। বলতেন, 'দরজার কাছে চেয়ার পেতে বস। বসে দ্যাখ, কেমন করে রাঁধতে হয়। গরম লাগে তো ফ্যানটা চালিয়ে দে।' ভ্যাট! একখানে বসে থাকা যায় না কি? ঘরে গিয়ে রেকর্ড প্লেয়ার চালিয়ে পুবের জানালা দিয়ে ঝিল দেখব।

সেই একটা বছরে ছটফটানি তীব্র হয়ে উঠেছিল। তেমন কোনও শেকল খুঁজে পাচ্ছিলাম না যে নিজেকে শক্ত করে বাঁধি। চিনুকাকু আমার ঘরে যে বিশৃঙ্খলা আবিষ্কার করেছিলেন, তা আমার অমনোযোগিতার একটা চেহারা। আত্মস্থ না থাকলে যা হয়। কিছু ভাল লাগে না। সবসময় সেই শূন্যতার বোধটা খচখচ করে বেঁধে। আমার কী যেন নেই, অথচ থাকা উচিত ছিল এবং যা থাকলে আমি আত্মস্থ ও শান্ত হতে পারতাম। আমার হিন্দু বন্ধুরা প্রেম নিয়ে তর্কাতর্কি করত। কখনও সেটা অশ্লীলতার দিকে চলে যেত। তখনই সরে আসতাম। কে কার সঙ্গে প্রেম করছে, কথা শুরু হত এই নিয়ে। প্রেমিক থাকাটা যেন গর্বের ব্যাপার। আর প্রেমিকের যদি মোটরবাইক থাকে, তা হলে তো কথাই নেই। চৈতিকে নাকি তার প্রেমিক মোটরবাইকে চাপিয়ে বাড়ি পৌঁছে দেয়। তাই চৈতি অমন চ্যাটাং চ্যাটাং কথা বলে। সব কথাতেই ওর 'বোগাস'। কখনও 'আই ডোন্ট বদার'। ভাবতাম এটাই কি প্রেমের শক্তি?

কে জানে আমি ওরকম কিছু চাইছিলাম কি না! অথচ ব্যাপারটা ভাবতেই কেমন আড়ষ্ট হয়ে উঠতাম। সিনেমায় প্রেমট্রেম দেখে মনে হত, ন্যাকামি আর বোকামি। কলেজ পালিয়ে নুন শো বা কখনও ম্যানিটি শো দেখার সুযোগটা সেই একটা বছর আর ছিল না। মায়ের অদ্ভুত স্বভাব। সিনেমা দেখে কিছু বুঝতে পারেন না। কার সঙ্গে যাব সিনেমা দেখতে ছ'মাইল বাসে চেপে? বেবির বিয়ে হয়ে গেছে। স্কুল ফাইনাল পর্যন্ত আমার সঙ্গে পড়ত সে। গ্রামে আর কোনও বন্ধু নেই আমার।

প্রথম একটা অস্থির সময়ে চিনুকাকুর অতর্কিত আবির্ভাব। আমার চেনাজানা পৃথিবীটা অন্যরকম করে দিয়েছিলেন চিনুকাকু। কী এক অবেচতন বিহ্বলতায় তাঁর কাছাকাছি চলে গিয়েছিলাম। তখনও বুঝিনি নিয়তি আমার জন্য একটা ফাঁদ পেতে রেখেছে।...

একটা ভাবনায় পড়ে গিয়েছিলাম। ছোট্ট মাটির ভাঁড়ে কেঁচো রেখে গিয়েছিল কালু। ওপরে গুঁড়ো কালচে মাটি। ল্যাট্রিনের পেছনে স্যানিটারি চেম্বার। তার পাশেই আবর্জনার গাদা। কালু ওই নোংরা গাদা থেকে কেঁচো তোলে দেখেছি। একে তো কেঁচো দেখলেই আমার গা শিরশির করে আতঙ্কে তাতে ওই নোংরা মাটি। চিনুকাকু খোঁড়া মানুষ এবং বাড়ির সম্মানিত অতিথি। উনি ওই ভাঁড়টা বয়ে নিয়ে যাবেন ভাবতে খারাপ লাগছিল, ছিপখানা না হয় আমিই নিয়ে গেলাম। কিন্তু কালুর দায়িত্বজ্ঞান আছে বলতে হবে। তার বউকে বলে রেখেছিল। ঠিক সময়ে সে এল। কোলে একটা বাচ্চা। ছিপ, কেঁচোর ভাঁড় আর একটা রঙচটা জীর্ণ সতরঞ্চি গুটিয়ে সে ঝিলের ধারে হিজলতলায় রেখে একটু তফাতে দাঁড়িয়ে রইল। অমনি মনে হল মা কি ওকে পাহারা দিতে পাঠিয়েছেন? বললাম, 'তুমি আবার ঠাকুর সেজে দাঁড়ালে কেন? কাজ নেই তোমার?'

কালুর বউ আসমানি কাঁচুমাচু হেসে বলল, 'বাবুর হাতের পয় দেখব গো!'

'ঝামেলা কর না তো। ভিড় করলে মাছ বড়শি খাবে না। বরং মাকে বল গে চা করতে।'

কালুর এই বউটি একবারে সাদাসিধে মেয়ে। বয়স আমার কাছকাছি বলে মনে হয়। আমার ধমক খেয়ে বিব্রত মুখে বলল, 'বাবুকে বলে দিও পলিতে নামে না যেন। জোঁক কিলবিল করে বেড়াচ্ছে। সেই ভয়ে তো কেউ ঝিলের পলিতে নামে না।'

'ঠিক আছে। তুমি মাকে চা করতে বলো গে। আমি গিয়ে নিয়ে আসব।'

কালুর বউ চলে গেলে চিনুকাকু বললেন, 'ঠিক তাই ভাবছিলাম। এমন সুন্দর কালো জল। অথচ গ্রামের মানুষ কোথাও ঘাট করেনি কেন? অবশ্য সমস্ত জলটাই দাম আর শালুকে ঢাকা। এখানে একটু ফাঁকা জায়গা। সম্ভবত তোমাদের কালুর কীর্তি। তাই না?'

'হ্যাঁ। ছিপ ফেলার জন্য কালু এখানটা পরিষ্কার করেছে।' একটু হেসে ফের বললাম, 'একটা অদ্ভুত মানুষ।'

চিনুকাকু ছিপ থেকে সুতো খুলতে খুলতে বলতেন, 'কেন অদ্ভুত মানুষ?'

'ওর কোনও ভয় নেই। ঘেন্না নেই। কেঁচো, জোঁক সাপ ..'

আমার কথার ওপর চিনুকাকু বললেন, 'আমাদের দেশের একটা বড় অংশ এখনও প্রিমিটিভ স্তরে থেকে গেছে। এই স্তরে যারা আছে, তাদের প্রিমিটিভ মানুষের মতই সাহসী হতে হয়—নিতান্ত বাধ্য হয়েই। নৈলে তারা মারা পড়বে।'

'কালু কিন্তু নিষ্ঠুর বড্ড।'

'হ্যাঁ। নিষ্ঠুর না হলেও যে চলে না ওদের।'

একটু অবাক হয়ে বললাম, 'জানেন? ওর বউ গলায় দড়ি দিয়ে মরেছিল। তারপর দিব্যি আরেকটা বউ যোগাড় করে ফেলল।'

চিনুকাকু হাসলেন। 'তাহলে তোমার মতে, বাকি জীবন ওর কেঁদেকেটে কাটানোই উচিত ছিল? দেখ রেশমি, এটা আমাদের মত লেখাপড়া জানা মানুষদের একটা মেকি মূল্যবোধ। আমরা বাস্তব জীবনে কিন্তু সবাই কালুর মত নির্বিকার। অথচ দোকানের বঙচঙে সাইনবোর্ডের মত কিছু মূল্যবোধ মাথার ওপর ঝুলিয়ে রাখি। কালুরা তা রাখে না, এই যা তফাত?'

সাতরঞ্চিটা বিছিয়ে দিতে গেলাম। চিনুকাকু প্রায় হইচই করে বাধা দিলেন। 'ঘাসে বসে ছিপ ফেলার একটা আলাদা মাধুর্য আছে। সারা শরীরে মাটির স্বাদ পাব। তুমি খাবার কথা বলছিলে—আ স্ট্রেঞ্জ ফিলিং! তাই না? আরও দেখ, আমিও এখন কালুর মত নিষ্ঠুর মনুষ। কেঁচোগুলো আর ঝিলের মাছগুলোকে যন্ত্রণা দেব।'

ঘাসে বসে কেঁচোর ভাঁড়ে উনি হাত দিতেই আমার গা ঘিন ঘিন করে উঠল। তফাতে সরে গেলাম। চিনুকাকু তা লক্ষ করে একটু হেসে বললেন, 'ঘৃণা জিনিসটা আসে ভয় থেকে। যাকে তুমি ভয় পাচ্ছ, তার মধ্যে অনেকসময়ই ভয়ের কিছু থাকে না। তাই ভয়কে জয় করতে হলে যাকে ভয়, তাকে খুঁটিয়ে দেখে নিতে হয়, বা জেনে ও বুঝে দিতে হয়। তুমি এদিকে তাকিয়ে থাকা।'

'ভ্যাট! আমার খারাপ লাগছে। কেঁচোগুলো কেমন কিলবিল করে।' চোখ বুজে কাঁধে ঝাঁকুনি দিলাম।'

'লক্ষ কর, রেশমি। ভয়কে জয় কর।'

'না, না!'

'মনে কর, রেশমি। এই ছোট্ট জয় অ আ ক খ শেখার মত। এখন থেকে শুরু করে জীবনের আরও সব ছোট ও বড় ভয়কে জয় করতে হবে।'

চিনুকাকুর কথাগুলো কিংবা কথাবলার ভঙ্গিতে কী একটা ছিল, প্রথমে চোখের কোনা দিয়ে তারপর সামনা সামনি কয়েক সেকেন্ডের জন্য তাকালাম। ছিপের সুতো জলের ওপর সন্তর্পণে ছড়িয়ে গেল। সাদা ফাতনাটা ভেসে রইল। একটু পরে লাল নীল সাদা শালুক ফুলগুলো যখন দেখছি,তখন চিনুকাকু ছিপে খ্যাঁচ মেরে একটা পুঁটিমাছ তুললেন। অমনি খুশিতে ফেটে পড়লাম। 'অসাধারণ! আমি সত্যিই ভাবতে পারিনি আপনি মাছ ধরতে পারবেন।' বলে ঘাসের ওপর ছটফট করা পুঁটি মাছটার কাছে চলে গেলাম। মাছটা ভালভাবে বড়শিতে বেঁধেনি। তাই একটু তফাতে ছিটকে পড়েছিল। কুড়িয়ে নিলাম।

চিনুকাকু আবার কেঁচো গাঁথতে গাঁথতে বললেন, 'কালুর বউকে তুমি তাড়িয়ে দিলে। সে বাবুর হাতের পয় দেখে যেত। কিন্তু মাছটা কি তুমি হাতে ধরে রাখবে? একটা খালুই দরকার ছিল ।'

'খালুই কী?'

চিনুকাকু অবাক চোখে তাকিয়ে বললেন, 'কী আশ্চর্য তুমি গ্রামে বাস কর। খালুই চেন না?'

কুণ্ঠিতভাব বললাম, 'কথাটা শুনেছি মনে হচ্ছে।'

'আমার মনে হচ্ছে যে-জীবনের মধ্যে তুমি মাথা তুলেছ, তার সঙ্গে তোমার কোনও সম্পর্ক নেই। তুমি অর্কিডের মত ফুটে আছ।' চিনুকাকু সেই শিশুর হাসি হাসতে লাগলেন।

অর্কিড কথাটি আমাকে আঘাত করেছিল। চিনুকাকু কথাটি বলে ওইরকম হাসি না হাসলে মনটা খারাপ হয়ে যেত। মা-ও অন্য উপমায় একই কথা বলেন আমার সম্পর্কে। বললাম, 'মাকে দেখাই গে মাছটা। মা-ও আমার মত অবাক হয়ে যাবেন।'

'হুঁ। ভাবিজিকে আমার উপহার। বোলো যেন। এবং খালুই।'

'এবং চা।'

বলে আমি প্রায় দৌড়ে গিয়ে বাগানে ঢুকলাম। খিড়কির দরজার কাছে মা দাঁড়িয়ে ছিলেন। মুখটা একটু গম্ভীর। চাপা স্বরে বললেন, 'মানইজ্জত আর রাখলিনে বাবা! ঘোড়ার মত ছুটছিস—লোকে দেখলে কী বলবে খেয়াল আছে?'

'বয়ে গেল। এই দেখ কত্তো বড় পুঁটিমাছ ধরেছেন কাকু। তোমাকে প্রেজেন্ট করতে পাঠালেন।'

মায়ের মধ্যে কোনও ভাবান্তর ঘটল না। বললেন, 'রেখে দে কোথাও। এমন করে ছুটে আসছে যেন বাঘ শিকার করেছে।'

'বাঘ-ফাঘ বলছ কেন? অদ্ভুত তো!' চটে গিয়ে বললাম। 'চা করেছ?'

'টেবিলে আছে দ্যাখ গে!'

মায়ের পাশ কাটিয়ে যাবার সময় বললাম, 'আমাদের খালুই আছে?'

'কালুর মাকে বলগে।'

'আশ্চর্য।'

রাগ চেপে বাড়ি ঢুকলাম। কালুর মা কিন্তু পুঁটিমাছটা দেখে খুব খুশি হল। বলল, 'ঝিলের মাছের সুন্দর সোয়াদ। কালু কাজের ঠেলায় একদণ্ড সময় পায় না। নৈলে অ্যাদ্দিন মাছের পাহাড় করত।'

মাছের পাহাড় শুনে হেসে ফেললাম। বললাম, 'শিগগির একটা খালুই দাও।'

কালুর মা রান্নাঘরের পেছন দিক থেকে একটা ছোট্ট বাঁশের চুপড়ি এনে দিল। সঙ্গে সঙ্গে মনে পড়ল, তাই তো! একেই খালুই বলে আমি জানতাম। কালু এটা নিয়েই ঝিলে মাছ ধরতে যেত দেখেছি। কতকিছু আমার মনে থাকে না ভাবলে নিজের ওপর রাগ হয়। কালুর মা পুঁটিমাছটা খালুইয়ে রেখে বলল, 'প্রেথম পয়ের মাছ ভাই রেশমি। খালুইয়ে থাউক।'

চায়ের ট্রে নিতে গিয়ে দেখি, আমার হাতের তালুতে সরু আঁশ। শুঁকে আঁশটে গন্ধ টের পেলাম। তক্ষুনি বাথরুমে গিয়ে সাবান দিয়ে হাত ধুয়ে ফেললাম।

মা খিড়কির দরজায় তখনও দাঁড়িয়ে আছেন। বললাম, 'আমাকে ভূতে ধরবে ভেবে পাহারা দিচ্ছ তো? জোরে-জোরে দোয়া-দরুদ পড়ো। ভূতপেত্নী পালিয়ে যাবে।'

মা কোনও কথা বললেন না...

চিনুকাকু বললেন, 'ভাবিজি কী বললেন রেশমি?'

মিথ্যা করে বললাম, 'খুশি। তবে প্রথম পয়ের মাছ বলে খালুইয়ে রাখতে বললেন।'

'এবার প্রিমিটিভিটি থেকে খানিকটা দূরে সরা যাক। তুমি ওখানে ঘাসের ওপর সতরঞ্চিটা রেখে তার ওপর ট্রে রাখো। নৈলে পোকামাকড় খেতে হবে চায়ের সঙ্গে।'

'আর টোপ খায়নি?'

'প্রচণ্ড খাচ্ছে। ফাতনার অবস্থা দেখছ না? কিন্তু তিন-তিনটে খ্যাঁচ ব্যর্থ।' বলে আমার দিকে ঘুরলেন চিনুকাকু। 'আমার ধারণা তুমি ছিলে না বলেই...'

খ্যাঁচ মেরে আরেকটা পুঁটিমাছ তুললেন চিনুকাকু। তেমনি শিশুহাসি হেসে বললেন, 'তা হলে দেখ, ঠিক বলেছি কিনা। ঝিলের মাছগুলো তোমার পায়ের কাছে মাথা কুটে মরতে চায়।'

লজ্জায় কেঁপে উঠলাম। চায়ের কাপ-প্লেট চিনুকাকুর হাতে দিয়ে দেখলাম, বঁড়শিবেঁধা পুঁটিমাছটা

একটা ঝোপের ডগায় আটকে ছটফট করছে। সাবধানে ঝোপের ডগা থেকে সুতোটা ছাড়িয়ে দিলাম। বললাম, 'ছাড়িয়ে নিন।'

'উঁহু। তুমি ছাড়াও।'

'না, না। কেঁচো লেগে আছে।'

'রেশমি ভয়কে জয় কর।'

চাপা ভরাট কণ্ঠস্বর চিনুকাকুর। এমন কণ্ঠস্বর কখনও শুনিনি। মরিয়া হয়ে একটানে পুঁটিমাছটা ছাড়িয়ে নিলাম। মাছটার মুখের সবটাই উপড়ে বঁড়শিতে আটকে রইল। সেটা খালুইয়ে রেখে দেখলাম, চিনুকাকু কেমন চোখে আমার দিকে তাকিয়ে আছেন।

দৃষ্টি সরিয়ে নিলাম। অস্বস্তি হচ্ছিল। ঝিলের ওপর ঘন বাঁশবন। বিকেলের আলোয় কোমল দেখাচ্ছিল। একটা জলটুঙ্গি ঝোপঝাড়ে ঢাকা। বনচড়ুইয়ের ঝাঁক সবে সেখানে বসল। টুকরো টুকরো নিসর্গের ছবি ছুঁয়ে-ছুঁয়ে আমার চেতনা অস্বস্তিটা এড়িয়ে যেতে চাইছিল। একটু পরে চিনুকাকু বললেন, 'তুমি স্ট্রেঞ্জ ফিলিংসের কথা বলছিলে। হয়ত সেটাই। তোমাকে দেখে ভাবছিলাম, স্বপ্ন দেখছি কি না। কারণ জীবনে এ একটা ভারি নতুন রকমের অভিজ্ঞতা।'

আমি কোনও কথা বললাম না। চোখের কোনা দিয়ে দেখলাম, চিনুকাকু চা খাচ্ছেন। ছিপটা ঘাসের ওপর রাখা আছে। ওঁর দৃষ্টি এখনও আমার দিকে।

'তোমাকে অমন দেখাচ্ছে কেন? হঠাৎ নিষ্প্রাণ পুতুল! কথা বল, রেশমি!'

'কী কথা বলব?'

'তোমার ফিলিংসের কথা।'

'আপনি আর ছিপ ফেলবেন না?'

'এবার তুমি ফেল বরং।'

'আমি কখনও ছিপ ফেলিনি।'

'জীবনে কখনও যা করোনি, মাঝে মাঝে করে দেখা দরকার, রেশমি! এস!'

'কেঁচো গাঁথতে পারব না। আপনি গেঁথে দিন।'

চিনুকাকু চায়ের কাপ রেখে সরু বঁড়শিতে কেঁচো গেঁথে দিলেন। ছিপটা হাতের মুঠোয় ধরতে মনে হল, সাংঘাতিক একটা কাজ করতে যাচ্ছি। শালুকপাতাগুলো এড়িয়ে ফাঁকা জায়গায় বঁড়শিটা ফেলা সত্যি কঠিন। চিনুকাকু হাসছিলেন। মাথায় জেদ চাপল। চারবারের বার বঁড়শিটা ঠিক জায়গায় ফেলতে পারলাম। একটা লাল গঙ্গাফড়িং ফাতনার ওপর উড়ে-উড়ে নাচতে থাকল। চিনুকাকু সকৌতুকে বললেন, 'কী অদ্ভুত পক্ষপাতিত্ব! গঙ্গাফড়িংটা তোমাকে নাচ দেখাতে এল, লক্ষ করছ? সবাই সৌন্দর্যকে ভালবাসে। বুঝতে পারছ তো?'

কয়েক মুহূর্তের জন্য আমার মনে একটা সংশয় ছায়া ফলল। চিনু সামন্ত তাঁর বন্ধুর মেয়েকে নিরিবিলি ঝিলের ধারে এ ধরনের কথা বলছেন, এটা কি কোনও সুযোগ নেওয়া? ওঁর আমি কতটুকু জানি? হঠাৎ আমি শক্ত হয়ে গেলাম। আস্তে বললাম, 'এসব কথা আমার ভাল লাগে না।'

'কীসব কথা?'

'সৌন্দর্য-টর্য।'

'অসাধারণ রেশমি! এই তো চাই।'

একটু অবাক হয়ে ঘুরলাম ওঁর দিকে। 'কী?'

'সাহস। স্পষ্টভাষিতা। নিজের পছন্দ-অপছন্দের কথা জোর গলায় বলা।'

হেসে ফেললাম। 'আপনি কি আমার সাহসের পরীক্ষা নিতে এসেছেন এখানে?'

'রেশমি! ফাতনা ডুবে গেছে।'

হকচকিয়ে ছিপটা জোরে তুলতেই বড়শি সমেত সুতো পেছন হিজলের ডালপালার ভেতর আটকে গেল। চিনুকাকু উঠে গিয়ে তাঁর ছড়ির ডগা দিয়ে অনেক চেষ্টার পর বড়শিটা ছাড়ালেন। বিরক্ত হয়ে ছিপটা ফেলে দিলাম ঘাসের ওপর। বললাম, 'আমি পারব না। আপনি ফেলুন। আমি দেখি।'

চিনুকাকু বললেন, 'ছোটখাটো ব্যাপারে মানুষের স্বভাব ধরা পড়ে। তোমার সাহস আর শক্তি আছ। ধৈর্য নেই। ধৈর্যের অভাব মানুষকে হঠকারী করে ফেলে।' বড়শিতে কেঁচো গেঁথে জলে ফেলার পর ফের আপনমনে বললেন, 'হঠকারিতা অনেক সময় মারাত্মক হয়ে ওঠে। আমার ক্ষেত্রে যেমন হয়েছে।' ঝিলের জলে দিনশেষের উজ্জ্বল ধূসরতা। ওপরে বাঁশবনে পাখিদের চ্যাঁচামেচি কানে এল এতক্ষণে। ঝিমঝিম একটা আচ্ছন্নতা চারদিকে ঘিরে ধরেছে। চিনুকাকু কিছুক্ষণ চুপচাপ তাকিয়ে রইলেন ফাতনার দিকে। ফাতনাটা নাচানাচি করছিল। লাল গঙ্গাফড়িংটা একটু তফাতে শালুকফুল ছুঁয়ে ছবি হয়েছে। জলের ওপর আঁচড় কেটে বেড়াচ্ছে জলমাকড়সা। হঠাৎ মনে হল, ঝিলের ধারে একটা সুন্দর বিকেল অকারণ ফুরিয়ে যাচ্ছে। আমি দাঁড়িয়ে ছিলাম। হিজল গাছটার দিকে ঘুরতেই আমার খোঁপায় টান পড়ল। চিনুকাকা বললেন, 'সর্বনাশ। রেশমি।' চমকটা সামলে নিলাম। বুঝলাম, বড়শিটা আমার খোঁপায় এসে বিঁধেছে। ছাড়ানোর চেষ্টা করলাম। পারলাম না। তখন চিনুকাকু উঠে এসে ছাড়িয়ে দিলেন। বললেন, 'কী কাণ্ড! জোর বেঁচে গেছ। ছি ছি! আমারই ভুল। তুমি বাঁদিকে আছ, খেয়াল ছিল না।'

খোঁপা ঠিকঠাক করে নিলাম। আমার শরীর কাঁপছিল। উরু ভাবি মনে হচ্ছিল। কেউ দেখে ফেলল কি?

'তুমি আমার ডাইনে থাক। লাগেনি তো?'

'নাহ্'।

চিনুকাকু হাসলেন। 'মাছের বদলে তোমাকে বিঁধিয়ে ফেলেছিলাম। ভারি অদ্ভুত ঘটনা। ভাগ্যিস তুমি সময়মত মুখ ঘুরিয়ে নিয়েছিলে। একে বলে ইনসটিংক্ট। আত্মরক্ষার সহজাত বোধ।'

সরে ওঁর ডাইনে গেলাম। বললাম, 'আমি এমনি ঘুরেছিলাম।'

'উঁহু। অনেক সময় মানুষ জানে না সে কী করছে এবং কেন করছে।' চিনুকাকু আবার ছিপ ফেললেন। তারপর আমাকে ভীষণ চমকে দিয়ে বললেন, 'তোমার চুলে কেঁচোর টোপটাসুদ্ধ বড়শি আটকেছিল। না, না! ভয় পাওয়ার কিছু নেই। টোপটা খুলে যায়নি। বিশ্বাস কর।'

আমি ব্যস্তভাবে চুল খুলে ঝাড়তে শুরু করেছিলাম। চিনুকাকু হাসছিলেন। বললাম, 'কথাটা মনে করিয়ে দিলেন! আমার গা ঘিনঘিন করছে।'

'রেশমি! খোলাচুলে তোমাকে আরও সুন্দর দেখাচ্ছে, জান?'

প্রায়-দৌড়ে গিয়ে বাগানে ঢুকলাম। খিড়কির দরজার কাছে মা তখনও দাঁড়িয়ে আছেন। আমাকে এভাবে যেতে দেখে বললেন, 'কী হয়েছে? অমন করে দৌড়ুচ্ছিস কেন?'

'কেঁচো।' বলে ওঁর পাশ কাটিয়ে বাড়ি ঢুকলাম। সোজা আমার ঘরে ঢুকে চিরুনি টানতে থাকলাম চুলে। আয়নায় আমার আবছা চেহারা দেখে চমকে উঠলাম! নিজের ভয় পাওয়া চেহারা কখনও দেখিনি। ঘরে আবছা আঁধার জমেছে। সুইচ টিপে আলো জ্বেলে খুঁটিয়ে চুল পরীক্ষা করলাম। তারপর নিশ্চিন্ত হয়ে আবার খোঁপা বাঁধলাম বটে, কিন্তু গা ঘিনঘিন ভাবটা থেকে গেল। একবার ভাবলাম স্নান করে ফেলি। কিন্তু মায়ের 'সিজন চেঞ্জ' কথাটা মনে পড়ল।

বারান্দায় তখনই মাকে দেখতে পেলাম। মুখে বিস্ময় ছমছম করছে। বললেন, 'কী হয়েছে বলবি তো বাবা!'

'কিচ্ছু হয়নি। তুমি হইচই বাধিও না তো!'

'কেঁচো বললি। কিসের কেঁচো?'

মায়ের কথায় হাসি পেল। বললাম, 'বড়শির কেঁচো। আমার চুলে বড়শি আটকেছিল। এবার বুঝলে তো?'

মা বুঝতে পেরে চোখ বড় করে বললেন, 'হা খোদা! যদি চোখে বিঁধে যেত? তুই বড্ড বাড়াবাড়ি করছিস রেশমি! চুপচাপ বসে থাক ঘরে। গান বাজা। ছোটলোকের মত যেখানে সেখানে বেগানা পুরুষ মানুষের সঙ্গে...'

মায়ের কথার ওপর বললাম, 'বাজে কথা বলো না। আব্বুকে বলব তুমি চিনুকাকুকে বেগানা পুরুষ মানুষ বলেছ।'

মা ফ্যাল ফ্যাল করে তাকিয়ে রইলেন। আমি সোজা ঝিলের ধারে চলে গেলাম। দেখলাম, চিনুকাকু ছিপ রেখে উঠে দাঁড়িয়েছেন। দৃষ্টি দূরের দিকে। ছড়িটা মুঠোয় ধরে মূর্তির মত চুপচাপ দাঁড়িয়ে আছেন। কাছে গেলে আমার পায়ের শব্দে ঘুরে বললেন, 'ভাবছিলাম তুমি রাগ করে চলে গেলে। আর আসবে না।'

একটু হেসে বললাম, 'চুল ঝাড়তে গিয়েছিলাম। আপনি আর মাছ ধরবেন না?'

'ইচ্ছে করছে না। তুমি চলে যাওয়ার পর হঠাৎ মনে হল, জীবনের একটা সুন্দর বিকেলকে এভাবে নষ্ট হতে দেওয়া ঠিক হচ্ছে না। সেই স্ট্রেঞ্জ ফিলিংস সম্ভবত।'

বুঝতে পারছিলাম না কেন ওঁকে অমন নিষ্প্রাণ দেখাচ্ছে? কথা বলছেন দূরের কণ্ঠস্বরে। স্তব্ধতা অসহ্য লাগছিল। একটু পরে বললাম, 'তা হলে আপনিই আমার ওপর রাগ করেছেন!'

'তোমার ওপর রাগ করা যায় না।' চিনুকাকু ঠোঁটের কোনায় হাসলেন। 'আসলে তুমি চলে যাওয়ার পর—ওই যে বলছিলাম, একটা স্ট্রেঞ্জ ফিলিংস... আবিষ্কার করলাম, জীবনে কতবার কত সুন্দর সময় এসেছে, সেগুলো পায়ের তলায় মাড়িয়ে গেছি। না—সে জন্য কোনও দুঃখ বা অনুতাপ করা ভুল। তখন আমি ছিলাম অন্য এক মানুষ। এখনকার আমি নই। কিন্তু এখন থেকে আমাকে সচেতন থাকতে হবে, যদি সুন্দর সময় আবার আসে, যতটা পারি উপভোগ করব। এখান থেকে চলে যাওয়ার পর অবশ্য কী ঘটবে আমি জানি না।'

কথাগুলো তত বুঝতে পারলাম না। বললাম, 'আপনি এখান থেকে এবার কোথায় যাবেন?'

'আমার গ্রামে ফিরব। যেখান থেকে এসেছি।'

'সেটা কোথায়?'

'কনকপুর। চেন তুমি?'

' নাম শুনেছি।'

'তোমাদের ওই পিচের রাস্তা গেছে কনকপুরের ভেতর দিয়ে। আট-ন কিলোমিটার। কথাটা বলে চিনুকাকু সবুজ মাঠের দিকে ঘুরলেন। ঝিলের কালো জলে ছিপের সাদা ফাতনাটা স্থির হয়ে ভাসছে। লাল গঙ্গাফড়িংটা আবার তার ওপর নাচানাচি করছে। হঠাৎ মনে হল, একটা প্রতীক্ষিত সুন্দর বিকেল অকারণে নষ্ট হয়ে যাচ্ছে। কী যেন ঘটবার কথা ছিল, ঘটল না। এই অনুভূতিটা ভারি অদ্ভুত। চায়ের ট্রে আর কাপ রাখা ছিল সতরঞ্চির ওপর। গুছিয়ে নিয়ে বললাম, 'আপনি আর চা খাবেন না কাকু?'

সে-কথার জবাব না দিয়ে চিনুকাকু আপনমনে হেসে উঠলেন। আমার দিকে ঘুরে বললেন, 'কনকপুরের একটি ছেলে। রাজা। বুঝলে? ডাকনাম রাজা। আসল নাম হোসেন রেজা। আসাধারণ গুণী ছেলে। আর্টিস্ট। মান, ছবি আঁকে। আবার সাইনবোর্ড, পোস্টার, ব্যানার, ফেস্টুন এসবও লেখে। ওর বাবা ছিলেন দর্জি। রাজা কলেজে পড়ার সময় ওর বাবা মারা গেলেন। এমনিতেই রাজার পড়াশুনায় আগ্রহ ছিল না। আর্টিস্টের আবার ডিগ্রির কী দরকার? সে ছবি আঁকতে পারে। এটাই বড় একটা ডিগ্রি। কী বল?'

আমি তাকিয়ে ছিলাম ওঁর দিকে। কোনও জবাব দিলাম না।

'তো একটা দুঃখের ব্যাপার—রাজার মায়ের সঙ্গে রাজার বাবার ভাল বনিবনা ছিল না। রাজার ছেলেবেলায় শোচনীয় একটা ঘটনা ঘটেছিল। কনকপুর ব্লক অফিসের এক মুসলিম অফিসারের সঙ্গে রাজার মায়ের সম্পর্ক নিয়ে খুব বদনাম রটে যায়। রাজার বাবা ঝোঁকের বশে স্ত্রীকে তালাক দেন। রাজার মা সেই অফিসারের সঙ্গে চলে যান। তারপর...'

চমকে উঠে বললাম, 'সে কী। ছেলেকে ফেলে চলে গেলেন?'

চিনুকাকু দুঃখিত মুখে বললেন, 'মানুষের জীবনে এরকম ঘটনা ঘটেই থাকে। কখন কী ঘটবে বলা

যায় না। তবে তুমি প্রশ্ন তুলবে, প্রেম-ভালবাসা বড়, না বাৎসল্য বড়? আমার ধারণা, প্রেম-ভালবাসার মধ্যে একটা সাংঘাতিক হঠকারী শক্তি আছে।"

"ভদ্রমহিলা আর ছেলের খোঁজ নেননি?"

"জানি না। রাজাকে তার মায়ের সম্পর্কে কোনও প্রশ্ন করিনি কখনও! কিন্তু অদ্ভুত ছেলে রাজা, বুঝলে? সবসময় হাসিখুশি। চঞ্চল। একটু খেয়ালিও বটে। আমাদের জন্য পোস্টার লিখে দিত। সে জন্য পুলিশের পাল্লায় পড়ে খুব ভোগান্তি হয়েছিল। জেল থেকে ফিরে খোঁজ নিলাম। দেখলাম তেমনি হাসিখুশিতে কাটাচ্ছে। শহরে রীতিমত একটা স্টুডিও খুলেছে। কল্পনা স্টুডিও।

চমৎকার নাম। তাই না? তুমি তো ওই শহরের স্কুল কলেজে লেখাপড়া শিখেছ। কল্পনা স্টুডিও চোখে পড়েনি?'

আমার খুব অস্বস্তি হচ্ছিল, যেন পালাতে পারলে বাঁচি। একটু পরে বললাম, 'নাহ্।'

'কেন? তোমাদের গার্লস কলেজে যাওয়ার পথেই পড়ে। সিনেমাহল আর হাসপাতালের মাঝামাঝি জায়গায়। অবশ্য ছোট্ট স্টুডিও। রাজা চমৎকার পোর্ট্রেট আঁকে, জান? তোমার পোর্ট্রেট পাঁচ মিনিটের মধ্যে এঁকে দেবে। আমার একটা পোর্ট্রেট এঁকেছিল। সঙ্গে থাকলে তোমাকে দেখাতাম।'

বুঝতে পারছিলাম না, হঠাৎ চিনুকাকু কেন এসব কথা বলছেন। বিকেলের আলোর রঙ এতক্ষণে ফিকে হয়ে উঠেছে। সতরঞ্চি আর চায়ের ট্রে নিয়ে উঠে দাঁড়ালাম। বললাম, 'এগুলো রেখে আসি।'

চিনুকাকু হাসলেন। 'তোমার কথা ভাবতে গিয়ে রাজার কথা মনে পড়ল। তোমাদের দু'জনকে পাশাপাশি দাঁড় করানো যায়। অসাধারণ মানাবে কিন্তু!'

দ্রুত ঘুরে পা বাড়িয়েছিলাম। চিনুকাকু ডাকলেন, 'রেশমি! রেশমি!'

আস্তে বললাম, 'এসব কথা আমার ভাল লাগে না।'

'ভাল লাগবে, যদি রাজাকে তুমি দেখ।' চিনুকাকু সেই শিশুহাসি হেসে বললেন, 'আমি ওকে তোমাদের বাড়িতে নিয়ে আসব। তোমার বাবা তোমার জন্য যেমনটি চাইছেন, রাজা ঠিক তেমনটি। আজই কথাটা তুলতে হবে কাজির কাছে।'

বাগানে ঢুকে দেখলাম, কালু আসছে। দাঁত বের করে বলল, 'বাবু মাছ ধরতে পারলেন, নাকি পারলেন না?'

'দেখ গে না।' বলে ওর পাশ কাটিয়ে গেলাম।

কালু একটু ভড়কে গিয়েছিল আমার কথার ঝাঁঝে। খিড়কির দরজার কাছে মা তখনও দাঁড়িয়ে আছেন। বললেন, 'কালু এসে গেছে। আর তুই যাসনে, বাবা! ওই নিরিবিলি জায়গায় সুনসান সন্ধ্যাবেলা মেয়েদের যেতে নেই।'

বলতে যাচ্ছিলাম, ভূতে ধরবে নাকি। বললাম না। হঠাৎ মনে হল, সত্যিই আমাকে ভূতে ধরেছে। আমি কিছু ভাবতে পারছি না। সব তালগোল পাকিয়ে যাচ্ছে একটা আচ্ছন্নতার মধ্যে।..

তা হলে শরৎকালের সুন্দর ঝিলের ধারে একটা কিছু ঘটবে ভেবে দুরুদুরু বুকে প্রতীক্ষা করছিলাম, তা কি এই? কিংবদন্তির নায়কটি তাঁর দিকে থেকে আমার মনের কাঁটা রাজা নামে একজনের দিকে ঘুরিয়ে দিয়েছিলেন। এখন ভাবতে অবাক লাগে, কেন সেদিন চিনুকাকুকে বলতে পারিনি কল্পনা স্টুডিওর রাজাকে আমি চিনি? কলেজের সরস্বতী পুজো আর ফাংশনে রাজা সুন্দর করে ব্যানার লিখে দিত। ডায়াস সাজিয়ে দিত। আমরা বলতাম রাজাদা। মেয়েদের সঙ্গে সহজে মিশে যাওয়ার ক্ষমতা ছিল রাজাদার। অনেককে তুইতোকারি করে কথা বলত। ওর সঙ্গে প্রেম-ভালবাসা গড়ে তোলার কথা ভাবাই যেত না। আমার অবশ্য আড়ষ্টতা ছিল অনেক বেশি। দূরত্ব রেখে চলতাম। রাজাদা আমার কাছ থেকে তেমনি দূরত্ব রেখে চলত। আমার মধ্যে তেমন আকর্ষণীয় কিছু ছিল না হয়ত। আসলে কত মানুষের সঙ্গে কাজের সূত্রে একটা সম্পর্ক গড়ে ওঠে এবং তা নিছক সাদামাঠা কেজো ধরনের সম্পর্ক। রাজাদাকে সেই দিক থেকেই দেখেছি। কখনও আমার সঙ্গে আলাদা করে ওর আলাপ-পরিচয় হয়নি। ও আমার নামটাও জানত কিনা সন্দেহ আছে। আমিও ওকে আলাদাভাবে লক্ষ করিনি।

তারপর হঠাৎ ঝিলের ধারে চিনুকাকু ওকে আমার সামনে আলাদা করে তুলে ধরলেন। আমি ভীষণ চমকে উঠেছিলাম। চিনুকাকু আচমকা নিজেকে সাধারণ মানুষে পরিণত করে রাজাদাকে মুহূর্তে অসাধারণ করে তুলেছিলেন। চমক সামলাতে সময় লেগেছিল। ঘরের ভেতর আবছা আঁধারে বসে এলোমেলো চিন্তার ভেতর বারবার রাজাদার চেহারা ভেসে আসছিল, স্রোতের জলে মাছের মত। খুঁটিয়ে দেখার আগে দূরে ভেসে যাচ্ছিল।

কিন্তু আশ্চর্য, আমরা কত মানুষের সঙ্গে কাজের সূত্রের মিশি। অথচ তাদেরও যে একটা করে স্বতন্ত্র জীবন আছে, সেই জীবনে আছে শোচনীয় অনেক ঘটনা, বুঝতে পারি না। রাজাদার আড়ালে অমন একটা ঘটনা আছে, কল্পনাও করিনি। এ-ও কল্পনা করতে পারিনি যে একদিন অতর্কিতে কেউ আমার সঙ্গে ওর একটা ঘনিষ্ঠ সম্পর্ক গড়ে দিতে চাইবে।

বাইরে চিনুকাকুর ডাক শুনতে পেলাম। 'রেশমি! তুমি কোথায়?'

সেই সময় মসজিদের মাইক্রোফোনে সন্ধ্যার আজান ভেসে এল। আজান শুনলে মাথা ঢাকতে হয়, মায়ের নির্দেশ। এই এক বছর বাড়িতে চুপচাপ কাটিয়ে এটা অভ্যাসে দাঁড়িয়ে গেছে। ঘোমটা টানতে গিয়ে টানলাম না। সুইচ টিপে আলো জ্বেলে দিলাম। ফ্যান চালিয়ে দিলাম এতক্ষণে। আমার শরীরের ওজন বেড়ে গেছে মনে হচ্ছিল। বারান্দায় গিয়ে দেখলাম, মা রান্নাঘরের বারান্দায় নামাজ পড়ছেন। কালু তার বড়শি আর টোপের ভাঁড় নিয়ে কোথায় রাখতে গেল। চিনুকাকু বারান্দায় উঠে বললেন, 'তুমি ভীষণ রেগে আছ, জানি। আপাতত রাগটা চাপা দিয়ে রাখো। কালুকে বলেছি। তোমার ঘরটা অন্যভাবে সাজাতে হবে। কী? সাজাবে না?'

বলে চিনুকাকু সোজা আমার ঘরে ঢুকলেন। সেই সময় মনে হল, এক হঠকারী আগন্তুক এসে আমার জীবনটাকেই যেন বদলে দেওয়ার চেষ্টা করছেন। অথচ আমার কিছু করার নেই। চিনুকাকু বললেন, 'দেখে যাও রেশমি! খাটটা যেভাবে বলেছি, এদিকটায়। কেমন তো? ড্রেসিং টেবিলটা ওখানে। কৈ, কালু কোথায়?'

ভেতরে গিয়ে বললাম, 'কালু একা খাট সরাতে পারবে না।'

'তুমি-আমি হাত লাগাব।' চিনুকাকু হাসলেন। 'ভাবছ একটা ঠ্যাং অকেজো বলে আমি পৃথিবীতে ফালতু জিনিস হয়ে গেছি? আমার হাত দুটোই যথেষ্ট।'

কালু এসে আলাদিনের দৈত্যের মত বলল, 'কী করতে হবে বলুন।'

তিনজনে মিলে কিছুক্ষণের মধ্যে ঘরটা অন্যভাবে সাজানো হয়ে গেল। আমি নিষ্প্রাণ যন্ত্রের মত শুধু হুকুম তামিল করছিলাম। চিনুকাকু পুবের জানালার কাছে চেয়ার টেনে বসে বললেন, 'এবার দেখ, কত সুন্দর মনে হচ্ছে ঘরখানা। কালু, তুমি ভাবিজিকে বল চা চাই। খুব মেহনত হয়ে গেছে। তুমিও এক কাপ চায়ের দাবি করবে যেন।'

কালু দাঁত বের করে বলল, 'আমি তো চা খাই না।'

'আজ খাবে। এটা তোমার ন্যায্য পাওনা।'

কালু হাসতে হাসতে বেরিয়ে গেল। নতুন করে সাজানো আমার লেখাপড়ার টেবিলের কাছে দাঁড়িয়ে ঘরটা দেখলাম। আশ্চর্য নতুন মনে হল।

চিনুকাকু টেবিলে আমার ছোটবেলার ছবিটা দেখিয়ে বললেন, 'ছবির তুলনায় ফ্রেমটা খাটো। আরও বড় ফ্রেম হলে ছবিটা খুলবে। আর শোন, তোমাকে ফুলের বাগান করতে বলেছি। প্রত্যেকদিন নিজের বাগানের ফুল এনে ফুলদানিতে সাজিয়ে রাখবে। এছাড়া চাই কিছু ভাল বই। টেক্সটবুক সাজিয়ে রাখা আর ভাল দেখাচ্ছে না। ওগুলো কারও কাজে লাগতে পারে। খোঁজ নিয়ে তাকে দিও। কবিতা পড়তে তোমার ভাল লাগে না?'...

এভাবে চিনুকাকু আমার জীবনকে সাজিয়ে তোলার চেষ্টা করছিলেন। চুপচাপ শুনছিলাম। ক্রমশ মনে হচ্ছিল একটা নতুন ও ছিমছাম জীবন আমাকে উপহার দিচ্ছেন চিনুকাকু। আড়ষ্টতা কেটে গিয়ে আবার স্বাভাবিক হতে পারলাম। একসময় বাইরে থেকে কালু বলল, 'রেশমি! বিবিজি তোমাকে ডাকছেন।'

মা রান্নাঘরের বারান্দায় গম্ভীরমুখে দাঁড়িয়ে ছিলেন। কাছে গেলে চাপা স্বরে বললেন, 'এ কী মানুষ বাবা, বুঝি না। এতকাল বাড়িতে কত পর-মানুষ এসেছে। এমন গায়েপড়া মানুষ দেখিনি।'

'কেন? কী হয়েছে?'

মা চোখ কটমটিয়ে বললেন, 'হবে আবার কী? কালুর বউকে চেন না? পাড়ায়-পাড়ায় হলুস্থুলুস করে বেড়াবে। বেগানা হিন্দু মানুষ। দোস্তবন্ধু আছে তো আছে। দলিজঘরে থাকবে। তা নয়, একেবারে বাড়ির ভেতর জোয়ান মেয়ের ঘরে ঢুকে বসে থাকা। এ কী মানুষ, বাবা?'

'চা কোথায়?'

মা ডাইনিং টেবিলে সাজানো সেই ট্রে দেখিয়ে ঝাঁঝালো স্বরে শ্বাসপ্রশ্বাস মিশিয়ে, 'ওই তো! বাঁদির হুকুম তামিল করে রেখেছি। তোর আব্বু আসুক, বলছি—কালই দোস্ত-বন্ধুকে নিয়ে যেখানে খুশি রেখে আসুক। আর একটা দিন থাকলে গাঁয়ে টি টি পড়ে যাবে। এ কি টাউন-শহর পেয়েছে? নাকি হিন্দুবাড়ি পেয়েছে?'

চায়ের ট্রে নিয়ে চলে এলাম। মায়ের সঙ্গে তর্ক করার মানে হয় না। তবে এটা ঠিকই যে, চিনুকাকু একটু বাড়াবাড়ি করছেন এবং আমাকেও মাঝেমাঝে বিব্রত করে ফেলছেন। আমি হিন্দু মেয়ে হলে কী হত জানি না। অনাত্মীয় পুরুষমানুষের সঙ্গে এভাবে মেলামেশার সুযোগ কখনও পাইনি। তাই একটা নতুন অভিজ্ঞতা হচ্ছে। আবার এ-ও ঠিক, জীবনেও কিছু কিছু অনাবিষ্কৃত দিকের পর্দা খুলে যাচ্ছে চোখের সামনে। হয়ত এতদিনে শক্তি আর সাহসকেও ছুঁতে পারছি। মাঝেমাঝে চিনুকাকুর কণ্ঠস্বর ভেসে আসছে, 'প্রশ্ন কর রেশমি! প্রতিবাদ কর!'

হঠাৎ লক্ষ করলাম ট্রেতে একটা প্লেটে কিছু বিস্কুট আর চানাচুর! অত ক্ষোভ সত্ত্বেও মা তাঁর স্বামীর হঠকারী বন্ধুকে যেন কিছু মর্যাদাও দিচ্ছেন!

চিনুকাকু বললেন, 'বাঃ! চা খেতে খেতে গান শোনা যাক। রেশমি, রবীন্দ্রসঙ্গীতের রেকর্ড নিশ্চয় আছে?'

'আছে।'

'দেবব্রত বিশ্বাসের?'

'আছে।'

'তোমাকে এমন নির্জীব দেখাচ্ছে কেন?'

রেকর্ড প্লেয়ার চালিয়ে দিলাম। 'আকাশভরা সূর্যতারা' গানটির সঙ্গে চিনুকাকু গলা মেলালেন। অবাক হয়ে ওঁর দিকে তাকিয়ে রইলাম। চিনুকাকু গান গাইতে পারেন কল্পনাও করিনি।

লংপ্লেয়িং রেকর্ডটার প্রথম গানটা শেষ হতে না হতেই বিদ্যুৎ চলে গেল। চিনুকাকু বললেন, 'ওই যাঃ! আসলে আমার ভাল কিছু, মহৎ বা সুন্দর কিছু, সয় না।'

অন্ধকার বাড়িতে একটু হইচই শুরু হল। মা কালুর মাকে ডাকছিলেন এবং কালুর মা কালুকে। এ মাসে একটানা বিদ্যুৎ ছিল। তবে আমাদের গ্রামে বিদুৎ বড় খেয়ালি। বিশেষ করে গ্রীষ্মে বিদ্যুতের স্বভাব হয়ে উঠে হাড়জ্বালানী।

লোডশেডিংয়ের সঙ্গে সঙ্গে আমি বেরিয়ে এসেছিলাম ঘর থেকে। কালু একটা হেরিকেন জ্বেলে দিয়ে গেল। রান্নাঘরের বারান্দায় মা দ্রুত লম্প জ্বেলে নিয়েছেন। হেরিকেন নিয়ে ঘরে ঢুকে বললাম, 'এখনই কারেন্ট এসে যাবে। পুজোর মুখে লোডশেডিং বড় একটা হয় না।'

চিনুকাকু বললেন, 'একটা অদ্ভুত ব্যাপার আমি লক্ষ করেছি, জান রেশমি? গ্রামে একসময় বিদ্যুতের কথা ভাবা যেত না। অন্ধকার স্বাভাবিক ব্যাপার ছিল। কিন্তু বিদ্যুৎ পাওয়ার পর গ্রামবাসীদের মধ্যে একটা অদ্ভুত অভ্যাস গড়ে উঠেছে। লোডশেডিং হলে একেবারে হইচই পড়ে যায়। তুমিও নিশ্চয় লক্ষ করেছ?'

একটু হেসে বললাম, 'রাতে লোডশেডিং হলে মা ভীষণ ব্যস্ত হয়ে পড়েন। যেন কী সাংঘাতিক সর্বনাশ হয়ে গেছে।'

'হ্যাঁ, গ্রাম এবং শহরের মধ্যে লোডশেডিংয়ের প্রতিক্রিয়ায় তফাত আছে। শহরে এটা স্বাভাবিক হয়ে গেছে। কিন্তু গ্রামে এখনও ধাতস্থ করতে পারেনি। আবার দেখ, অসংখ্য গ্রামে বিদ্যুৎ নেই—বিশেষ করে প্রত্যন্ত অঞ্চলে। সেখানকার মানুষ অন্ধকাব বা গরম আবহাওয়া দিব্যি মেনে নিয়েছে। আমাদের ছেলেবেলাও তো বিদ্যুৎহীন গ্রাম কেটেছে। তবে আমার কথা যদি বল, আমার মধ্যে কোনও প্রকিক্রিয়া হয় না। তোমার?'

সে-কথার জবাব না দিয়ে বললাম, 'আপনি গান গাইতে পারেন ভাবিনি।'

চিনুকাকু হাসতে হাসতে বললেন, 'গাইতে পারি না। গলা মেলাতে পারি। তুমি গান গাইতে পার ধরেই নিচ্ছি। কারণ তা না হলে তোমার রেকর্ডপ্লেয়ার থাকত না। এতগুলো রেকর্ড থাকত না। নাও, শোনাও একখানা। যে-কোনও গান।'

বিব্রত হয়ে বললাম, 'আমি গাইতে পারি না। শুনতে ভাল লাগে।'

চিনুকাকু গম্ভীর হয়ে বললেন, 'নিজের জীবন সম্পর্কে তোমার একটা ঔদাসীন্য আমার চোখে পড়েছে। এটা ঠিক নয়। যে জীবন তুমি পেয়েছ, যতটা সম্ভব তাকে ভাল-ভাল কাজে লাগান উচিত। হ্যাঁ, আমি জানি মুসলিম মেয়েদের কিছু অসুবিধে আছে। সীমাবদ্ধতা আছে। তা ছাড়া তুমি গ্রামের মেয়ে। কিন্তু সময়টা অনেক বদলে গেছে না? আমার বেশ খানিকটা অভিজ্ঞতা আছে। শেকল ছিঁড়ে বেরুনো কিছু মুসলিম মেয়েকে দেখেছি। তুমিও দেখে থাকবে, কারণ তুমি তোমার মায়ের মত ঘরবন্দী নও।'

প্ররোচনার ভঙ্গিতে চিনুকাকু কথা বলছিলেন। হঠাৎ বিদ্যুৎ ফিরে এলে ওঁর বক্তৃতা থামল। রেকর্ড-প্লেয়ার চালিয়ে দিলাম। চিনুকাকু গানের সঙ্গে সঙ্গে গলা মেলালেন। আর ঠিক তখনই ঝিরঝিরে বৃষ্টি এসে গেল।....

সেই শরৎকালে দুটি দিনের পুঙ্খানুপুঙ্খ স্মৃতি চেতনার কোণে ফ্রেমে বাঁধা ছবির মত রয়ে গেছে। কখনও কখনও ছবিটার দিকে তাকিয়ে থাকি। প্রথমে খানিকটা অস্পষ্টতা, তারপর ক্রমে স্পষ্ট হয়ে ওঠে। ভাবি, আমার সমস্ত শক্তি ও সাহসের উৎস কি ওখানেই? আবার সমস্ত যন্ত্রণার উৎসও কি ওই দুটি দিনের স্মৃতি?

বাবা বলতেন, 'চিনু বিপ্লবী রাজনীতি করত বলে নয়, আসলে ও ওইরকম মানুষ। ইংরেজিতে যাকে অ্যাডভেঞ্চার বলে, ঠিক তাই। সংসারের সব সাজানোগোছানো জিনিসকে এলোমেলো করে বেড়ানো ওর স্বভাব।'

হয়ত তা-ই। আমাদের খান্দানি মুসলিম পরিবারে কিছু রীতিনীতি ছিল। চিনুকাকু যেন ইচ্ছে করেই সেগুলো এলোমেলো করে দিচ্ছিলেন। হঠকারিতায় আমাকেও কিছু বিব্রত করছিলেন। সে-রাতে খাওয়ার টেবিলে বসে চিনুকাকু বিকেলে ঝিলের ধারে আমাকে হঠাৎ যেভাবে বলেছিলেন, সেইভাবেই বলে উঠেছিলেন, 'কাজি! একটা ছেলে...রাজা। হোসেন রেজা নাম। সবাই বলে রাজা। অসাধারণ গুণী ছেলে। আর্টিস্ট। ঘটকালিটা আমিই করছি। বুঝলে? ছেলেটার সঙ্গে—' বলে মায়ের দিকে ঘুরেছিলেন। 'ভাবিজি। আপনিও শুনুন। রেশমির উপযুক্ত পাত্র। কোনও পিছুটান নেই রাজার। তো—'

বাবা হাসতে হাসতে বলেছিলেন, 'তোমার মাথাখারাপ, চিনু?'

চিনুকাকু গম্ভীর হয়ে বলেছিলেন, 'কেন?'

'রাজা, মানে গফুর দর্জির ছেলে তো? তোমাদের কনকপুরের গফুর মিয়া।'

'তুমি চিনতে ওঁকে?'

'চিনতাম মানে? ওকালতি করে খাই। সারা জেলার মানুষজন মোটামুটি চিনি।'

'তুমি রাজাকে চেন?'

'খুব চিনি। বাউণ্ডুলে বাজেটাইপ ছেলে। ফ্র্যাংকলি বলছি, রাজার ফ্যামিলিহিস্ট্রিও জঘন্য। ওর মা—' বাবা শালীনতাবশে চুপ করেছিলেন।

বাবার মুখের দিকে তাকিয়ে ছিলাম। বাবার এ মুখ কখনও দেখিনি। চিনুকাকু চুপচাপ খাওয়ায় মন

দিয়েছিলেন। আমার মনে হচ্ছিল, গত দুটি দিনের সমস্ত চাঞ্চল্য আর উদ্দীপনা অতর্কিতে একটা ভারি পাথরের তলায় চাপা পড়েছে।

একটু পরে বাবা তেমনি হাসতে হাসতে বলেছিলেন, 'ভাই চিনু! তুমি রাজনীতি করা মানুষ। আমরা গৃহস্থ সংসারী মানুষ। আমাদের অনেক হিসেব করে চলতে হয়।'

চিনুকাকু আস্তে বলেছিলেন, 'রাজা সম্পর্কে তোমার ধারণা ঠিক নয়।'

'কথাটা তুমি বুঝতে পারনি। আমার চাই একজন সাদাসিধে সংসারী জামাই।'

'ও।' বলে চিনুকাকু চুপ করে গিয়েছিলেন।

## ৪

সে-রাতে যতবার ঘুমের টান আসছিল, ততবারই বাবার কথাটা মনে পড়ছিল, 'আমার চাই একজন সাদাসিধে সংসারী জামাই', অমনি ঘুমের সুতো ছিঁড়ে যাচ্ছিল। বাবা যা চেয়েছিলেন আমি তাই হয়েছি। বাবা যা চাইবেন, আমাকে তা-ই হতে হবে। এটাই কি নিয়ম? কেন এই অদ্ভুত নিয়ম? আমার নিজের কোনও চাওয়া থাকতে নেই? যতদিন ছোট ছিলাম, ততদিন বিরাট এই অজানা এবং রহস্যময় পৃথিবীতে বাবার মত একজন বয়স্ক মানুষের সাহায্য দরকার ছিল। এখন আমি বড় হয়েছি। পৃথিবীটা অনেকখানি চেনা হয়ে গেছে। নিজেকে বাঁচানোর সাহস ও শক্তি পেয়েছি। বাবার মত একজন উদার মানুষের মুখে ওই কথাটা মানায় না। 'সাদাসিধে সংসারী জামাই' বললেই একটা ভারবাহী প্রাণীর চেহারা সামনে ভেসে ওঠে। হাসি পায়। অথচ ব্যাপারটা হাসির নয়, অস্বস্তিকর।

কিছুক্ষণ পরে মনে হয়েছিল, এই এতোলবেতোল ভাবনার ভেতর থেকে চিনুকাকু ষড়যন্ত্রসঙ্কুল চাপা স্বরে বারবার বলছেন, 'প্রশ্ন কর রেশমি! প্রতিবাদ কর।' কিন্তু আমি এখানেই এত অসহায় যে, বাবাকে বড়জোর প্রশ্ন করতে পারি। কিন্তু প্রতিবাদ করা অসম্ভব। বাবার মনে কষ্ট দেওয়ার কথা কল্পনাও করতে পারি না।

সে এক যন্ত্রণার রাত। আমার একদিকে বাবা, অন্যদিকে চিনুকাকু। একদিকে সাজানো গোছানো সনাতন সংসার, অন্যদিকে বিপ্লবের ভাঙার ডাক। একদিকে সাদাসিধে সংসারী জামাই, অন্যদিকে যেন রাজাদা।

পরে মনে হয়েছিল, চিনুকাকু যদি আমার জীবনে হঠাৎ না এসে পড়তেন, ওসব কথা কখনও ভাবতাম না। অমন অস্থির হয়ে নিজেকে প্রশ্ন করতাম না, রেশমি, তুই কী করবি? একটা হঠকারী ঝড় এসে আমাকে নাড়া দিয়ে তছনছ করেছিল যেন। নতুন চোখে পৃথিবীকে অবাক হয়ে দেখছিলাম।...

শেষরাতে ঘুমিয়ে পড়েছিলাম। কালুর মায়ের ডাকে জেগে উঠে দেখি, অনেক বেলা হয়ে গেছ! বেরিয়ে গিয়ে শুনলাম, চিনুকাকু বাবার সঙ্গে ভোরবেলায় চলে গেছেন। মন খারাপ হয়ে গেল। বাড়িটা অনেক বেশি চুপচাপ আর জনহীন মনে হল।

আবার সেই একঘেয়ে জীবন। শূন্যতার বোধটা আরও তীব্র হয়ে উঠেছিল। বাগানে গিয়ে ভাবতাম, চিনুকাকুর কথামত ফুলের বাগান করে ফেলতেই হবে। অথচ কী এক আলসেমি পেয়ে বসত। ঝিলের ধারে গিয়ে দাঁড়িয়ে থাকতাম। কালুর মা বারবার এসে ডাকাডাকি করত। জিনপরী ভূতপেত্নীর ভয় দেখাত। রাগ করে ওকে ধমক দিতাম। বুড়ি আপনমনে গজগজ করতে করতে চলে যেত।

কদিন পরে পুজোর ছুটিতে আদালত বন্ধ হলে বাবা বাড়িতে ছিলেন। এই সময়টা বাবার অন্য চেহারা। কালুর সঙ্গে মাঠে ঘোরাঘুরি করেন এবেলা ওবেলা। সন্ধ্যায় দলিজঘরে গ্রামের মুরুব্বিরা এসে ভিড় করেন। অনের রাত পর্যন্ত ভিড়টা থাকে। ঝগড়াঝাঁটি এবং নানা সমস্যার মীমাংসা করে দিতে হয় উকিলসায়েবকে। রাত বাড়ছে দেখে মা আমাকে খেয়ে নিতে বলেন। কিন্তু আমি কিছুতেই খাব না। মা রাগ করে বলেন, 'বাপসোহাগি মেয়ের বরাতে খুব কষ্ট আছে।'

এক রাতে খেতে বসে বাবা বললেন, 'মিরসায়েব এসেছিলেন। নূরপুরের ফজল মির। কথায় কথায় বললেন, একটা ভাল ছেলে আছে। প্রাইমারি টিচার। তবে প্রাইভেটে এম এ পাশ।'

মা আস্তে বললেন, 'জাতবংশের খোঁজ নিয়েছ?'

'হ্যাঁ। ফজল মিরেরই দূরসম্পর্কের ভাগ্নে। নূরপুরের মিরবংশ বড় খান্দান। পার্টিশনের পর পাকিস্তানে গিয়ে ওঁদের অনেকে উঁচুপোস্টে চাকরি করতেন। বাকি যাঁরা এপারে আছেন, তাঁরাও অবস্থাপন্ন। আশরাফি চলন।'

'গিয়ে দেখে এস বরং। আরও খোঁজখবর নিয়ে—'

'খোঁজখবর তো নিতেই হবে। দেখি।'

মা একটু হাসলেন। 'মেয়ে তো যে দেখবে, তারই পছন্দ হবে। হাত বাড়িয়েই আছে। কিন্তু জামাই পছন্দ না হলে আমি ওতে নেই। শুধু তোমার পছন্দে চলবে না বলে দিচ্ছি।'

বাবা মিটিমিটি হেসে বললেন, 'তোমার মেয়েরও পছন্দ হওয়া চাই। তাই না রেশমি?'

বললাম, 'এসব কথা আমার ভাল লাগে না।'

মা বললেন, 'ভাল লাগে না বললে কি চলে, বাবা? মেয়ে হয়ে দুনিয়ায় এসেছ। ঘরকন্না করতে হবে না? ঘরে আইবুড়ি মেয়ে থাকলে লোকের চোখ টাটায়। এখনই তো আড়ালে কত পাঁচকথা—কানে আসে। উকিলসায়েবের একটি মোটে মেয়ে। পাশ করা অমন দেখনসুরত মেয়ে। তার কেন বর জুটছে না তাই নিয়ে লোকের চোখে ঘুম নেই।'

বাবা একটু গম্ভীর হয়ে বললেন, 'ওসবে কান দিতে নেই। আসল কথাটা হল, জমিজমা সম্পত্তির যা অবস্থা হয়েছে আজকাল, কবে না বেদখল হয়ে যায়। কালুর ওপর সব ছেড়ে নিশ্চিন্ত হতে পারি না। সম্পত্তি রাখতে হলে আমাকে ওকালতি ছাড়তে হয়। কাজেই একজন খবরদারির মানুষ তো চাই। এই দেখ না, কবে থেকে বাড়ির দুটো ঘর দোতলা করার কথা ভাবছি। হচ্ছে না। নিজে উপস্থিত থেকে কাজ না করালে কোম্পানির মাল দরিয়ামে ডাল হয়ে যাবে।'

মা বললেন, 'আসল কথাটা মিরসায়েবকে বলেছ তো?'

'বলেছি। না বললেও লোক জেনে গেছে আমি কেমন জামাই চাই। মিরসায়েব বলছিলেন, ছেলের কোনও পিছুটান নেই। সৎভাইদের সঙ্গে বনিবনা হয় না। আলাদা থাকে। নিজের মা বেঁচে নেই। বাবা অসুস্থ। প্রথম পক্ষের ছেলেদের কাছে থাকেন।'

মা একটু চুপ করে থেকে বললেন, 'দেখ আবার, জামাইয়ের সঙ্গে বাড়তি বোঝা এসে না চাপে।'

বাবা শুকনো হেসে বললেন, 'কথাটা আমিও ভেবেছি। মিরসায়েবকে বলেছি। উনি বললেন, সম্পত্তির লোভে প্রথম পক্ষের ছেলেরা বাবাকে কতকটা কয়েদি করে রেখেছে। দ্বিতীয় পক্ষের ছেলের কাছ ঘেঁষতে দেয় না। দ্বিতীয় পক্ষের নামে মাত্র বিঘে দুই জমি লিখে দিয়েছিলেন। ছেলে সেই জমি ভোগদখল করে। প্যাঁচপয়জার বোঝে না।'

মা যেন একটু হতাশ হলেন। তা-ও বর্গাদারের নাম রেকর্ড হয়ে গেছে। মিরসায়েব বললেন, শান্ত নিরীহ ছেলে। বললেন, 'তা হলে তো মুশকিল।'

'মুশকিল কিসের? প্যাঁচপয়চার বোঝে না, শিখিয়ে দেব। ওটা কোনও ব্যাপারই নয়।'...

সে-রাতেই আবছাভাবে মনে হয়েছিল, আমার জীবন কেন্দ্র করে অনেকগুলো সাদামাঠা বৈষয়িক চক্রান্ত গড়ে তোলা হচ্ছে। একটি পরিবারের বিষয়সম্পত্তি আর ঘরকন্নার তলায় একটি মেয়েকে চাপা দেওয়া হবে, এ সব তারই আয়োজন। আশ্চর্য, এই বাড়িটা দোতলা হওয়ার সঙ্গেও আমার জীবনের সম্পর্ক যেন অচ্ছেদ্য। এই প্রথম মনে হল, কোনও গরিব পরিবারে যদি জন্মাতাম, কত সুখের হত। স্কুলজীবনে আমার এক সহপাঠিনী ছিল হেনা নামে। খুব গরিব পরিবারের মেয়ে। উচ্চমাধ্যমিক পাশ করার পর সে চাকরির জন্য ছুটোছুটি করে অবশেষে ব্লক অফিসে একটা চাকরি জুটিয়েছে। ছোট ভাইবোনদের মানুষ করছে। হেনার জন্য আমার ঈর্ষা হচ্ছে এখন। অথচ হেনা বলত, 'তোর কী সুখের জীবন রেশমি। পয়সাওলা বাবা-মায়ের আদরখাওয়া একমাত্র মেয়ে। যা খুশি করতে পারবি। আর আমার বরাতটা দ্যাখ্, পায়ে পায়ে বাধা, অপমান, কষ্ট।' তখন বোকার মত মনে হত, সত্যিই আমি হেনা কেন, আরও কত মেয়ের চেয়ে সুখী।

এতদিনে বুঝতে পারছিলাম, আমার এ সুখের জন্য হয়ত অনেক বেশি মূল্য দিতে হবে। কে এক

অজানা পুরুষ উড়ে এসে জুড়ে বসবে আমার জীবনে। যদি সে আমার মনোমত না হয়? রহিমডাক্তারের মেয়ে বেবি আমার ছোটবেলার বন্ধু। বিয়ের পর চুপিচুপি আমাকে বলেছিল, 'আমার জীবনটা হয়ত ধ্বংস হয়ে যাবে, রেশমি! শ্বশুরবাড়িতে আমাকে কড়া পর্দায় থাকতে হয়। পাঁচওয়াক্ত নামাজ পড়তে হয়। তবে এটা ধরছি না, আমার স্বামীর খালি সন্দেহ, বাইরে ঘোরা লেখাপড়াজানা মেয়ে নিশ্চয় কারও সঙ্গে প্রেম করেছি। সবসময় ওই প্রশ্ন। আমার অ্যালবামের ছবিগুলো দেখবে আর খালি বলবে, এটা কে, ওটা কে। এর সঙ্গে তোমার ছবি কেন? আমি কোনও মানে বুঝি না রে। হয়ত পাগল হয়ে যাব।'

বেবির একটা বাচ্চা হয়েছে। এখন ওর স্বামীর সন্দেহবাতিকটা অনেক কমেছে। কিন্তু এখন ওকে সংসারে গাধার মত খাটতে হয়। বেবি বলছিল, 'শুনলে অবাক হবি রেশমি। আমাকে ধানসেদ্ধ পর্যন্ত করতে হয়। শাশুড়ির কথা, বাড়িতে চার-চারটে বউ থাকতে বাড়তি মেয়ে পোষার দরকার কী? একেবারে আনকালচার্ড ফ্যামিলি। অথচ বাইরে থেকে বোঝার উপায় নেই। বিরাট দোতলা বাড়ি। মোটরসাইকেল হাঁকিয়ে বেড়ায়। আমি বুঝি না, আব্বা তাহলে কেন আমাকে লেখাপড়া শিখতে দিয়েছিলেন?'

বেবির ব্যাপারটা মাকে বলেছিলাম। মা তেতোমুখে বলেছিলেন, 'এ জন্যই তো আমি জাতবংশ খান্দানের কথা বলি। আশরাফ ঘরের আদব-কায়দা একরকম, আতরাফঘরের অন্যরকম। তোর আব্বা বারণ করেছিলেন ডাক্তারসায়েবকে। ওদের পয়সা থাকলে কী হবে? চাষাভুষো আতরাফ ঘর। একপুরুষে লেখাপড়াটা শিখেছে। ডাক্তারসায়েব কান করলে না। আজকাল আবার জাতবংশ আশরাফ-আতরাফ কী? ইসলামে এসব নেই। নেই বললেও তো দুনিয়ায় সবকিছু নেই হয়ে যায় না। কেতাব-কোরানে ভাল-ভাল কথা তো থাকবেই—আল্লার কালাম। কিন্তু দুনিয়ার মানুষ তো সব মেনে চলে না। দুনিয়াদারির অনেক ঝকমারি।'

একদিন বাবার কাছে জানতে চেয়েছিলাম আশরাফ-আতরাফ ব্যাপারটা কী।

বাবা বলেছিলেন, 'বাইরে থেকে এদেশে যেসব মুসলিম এসেছিলেন, তাঁদের বংশধররা আশরাফ। আর এদেশের যারা মুসলিম হয়েছিলেন, তারা আতরাফ। কিন্তু আসল ব্যাপারটা হল, দুনিয়ার অন্য কোনও দেশে এমন কোনও ভেদ নেই। তার মানে, হিন্দুদের উচ্চবর্ণ নিম্নবর্ণের দেখাদেখি এদেশে মুসলিমরা এটা করেছে।' বাবা হাসতে হাসতে বলেছিলেন, 'কোনও মুসলমানের পয়সাকড়ি হলে এবং লেখাপড়াটা শিখলেই নিজেকে আশরাফ ঘোষণা করে। নামের পাশে সৈয়দ, কাজি, খোন্দকার এসব বসিয়ে দেয়। কাজেই আশরাফ-আতরাফ ব্যাপারটায় তত কিছু ভিত্তি নেই। আট-নশো বছরের কথা। বাইরের মুসলিমরা এদেশের কনভার্টেড মুসলিমদের সঙ্গে বৈবাহিক সম্পর্ক নিশ্চয় করেছে। তবে একটা ব্যাপার আমি মানি। ফ্যামিলির কালচার। দেশভাগের পর শো-কল্ড আশরাফরা বেশির ভাগই পাকিস্তানে চলে যান। কিছু পরিবার নানা কারণে যাননি। এখন গরিব আশরাফরা আতরাফের ঘরে মেয়ে দিতে পারলে বাঁচেন। তাছাড়া এখন আর এ ব্যাপারটা নিয়ে কেউ মাথা ঘামান না। ঘামানোর কারণও নেই। তবে ওই যে বললাম, ফ্যামিলি কালচার। এটা রহিমডাক্তার মানে না, কিন্তু আমি মানি। কেন মানি? আমার কিছু পয়সা আছে বলে। না থাকলে ডাক্তার মত বাধা হয়ে তোকে কোথাও ঝুলিয়ে দিতে পেরে ধন্য হতাম।'

বাবার স্পষ্টভাষিতা আমার ভাল লাগে। আমাদের কুসুমপুর গ্রামটা বেশ বড়। মুসলিমদের সংখ্যা বেশি। তাঁদের কয়েকটা পাড়া আছে। আমাদেরটা কাজিপাড়া। এটা নাকি আমাদের বংশের কারণে। তথাকথিত আশরাফদের আরও দুটো পাড়া আছে। মিরপাড়া আর মিয়াঁপাড়া। বাকিটা শেখপাড়া। চাষী-খেতমজুরদের বসতি সেখানে। কাজিপাড়া-মিয়াঁপাড়া মিরপাড়ার চেয়ে শেখপাড়ার লোকেদের অবস্থা এখন অনেক ভাল। এছাড়া আছে মোমিনপাড়া। সেখানে সুতি আর রেশমি কাপড়ের তাঁত চলে সারাক্ষণ। লোকে আড়ালে ওটাকে জোলাপাড়া বলে। শেখপাড়ার চেয়েও ওঁদের অবস্থা অনেক ভাল। বাবার কাছে শুনেছি, শেখপাড়া আর মোমিনপাড়ায় বহু গ্রামের আশরাফ পরিবার মেয়ে দিয়ে ধন্য হয়েছেন। মোমিনপাড়ার কাজেম আলির একটা সাদা রঙের মোটরগাড়ি পর্যন্ত আছে। শেখপাড়ায়

কারও কারও আছে ট্রাক, টেম্পো, ট্রাক্টর। মিয়াঁর ঈর্ষায় ফোঁসেন। অবস্থা এমনই ঘোরালো যে আশরাফ বাড়ির কত লোক বিড়ি বেঁধে সংসার চালান। বাড়ির মেয়েরা পর্যন্ত বিড়ি বাঁধে। তবু অনেকের এখনও খান্দানি গুমোর রয়ে গেছে।

আশরাফদের তিনটি পাড়া একেবারে ভাঙচুর আর ক্ষয়াটে। গাছপালা-ঝোপঝাড়ের ভেতর ধ্বংসস্তূপ ও পোড়ো ভিটে। নিরিবিলি শুনশান অবস্থা। এখানে-ওখানে মাটি বা ইটের বাড়ি একলা দাঁড়িয়ে ধুঁকছে। একসময় নাকি এই তিনটে পাড়ার বসতি ঘন ছিল। দেশভাগের সময় অনেকে পাকিস্তান চলে যান। যাঁরা ছিলেন, তাঁরা খানাপিনা করেই ফতুর হয়ে গেছেন। হাসান খোন্দকার নাকি দামি কাশ্মীরি শাল বেচে পোলাও-কোর্মা খেয়েছিলেন। তাঁকে ছোটবেলায় দেখেছি। ভিক্ষে করে বেড়ালেন। কী করুণ অবস্থা! এই জরাজীর্ণ চালচিত্রের মধ্যে আমাদের ছোট্ট পরিবার দৈবাৎ পুরনো উজ্জ্বলতাসমেত টিকে থাকতে পেরেছে।

এখন বুঝতে পারি, ওই উজ্জ্বল টিকে থাকার সঙ্গে আমার জীবনের অচ্ছেদ্য সম্পর্ক বাঁধতে চেয়েছিলেন বাবা। আমার একজন ভাই থাকলে বাবা এমনটা করতেন না। একেই কি তাহলে ভাগ্য বলে?...

বাবা যেদিন নুরপুর গেলেন, সেদিনই ডাকে চিঠি এল। লিখেছেন :

'স্নেহের রেশমি,

জীবনে মনে রাখার মত দুটো সুন্দর দিন তোমাদের বাড়িতে কাটিয়ে আসার পর এখন মনে হচ্ছে, সবটাই হয়ত স্বপ্ন। তোমাদের বাড়িটা সুন্দর, পরিবেশও সুন্দর। বাগান আর ঝিলটা তো অনবদ্য একটা ল্যান্ডস্কেপ। সেখানকার সবকিছুর সঙ্গে আশ্চর্যভাবে তুমিও মিশে আছ। ওই পটচিত্র থেকে তোমাকে আলাদা করে ভাবা যায় না। সম্ভবত কাজি আমার মত এই সত্যটা জেনেছে। তাই তোমাকে আমৃত্যু ওখানে বহাল রাখতে চায়। তাই থেকো। কিছুতেই নড়বে না। আসার সময় তোমার সঙ্গে দেখা করিনি, সেটা ইচ্ছে করেই। আমার এই এক অভ্যাস। প্রিয় জিনিস ছেড়ে যখন চলে যেতেই হবে, তখন একটু নির্মম হওয়া ভাল। ভেবেছিলাম, ওই স্মৃতিটা মিথ্যা ধরে নিয়ে ভুলে থাকব। শেষ পর্যন্ত পারলাম না। হেরে গেলাম নিজের কাছে। তোমাকে এই চিঠিটা লিখতেই হল। আর কতদিন বেঁচে থাকব এই শরীর নিয়ে জানি না। যদি সুযোগ করতে পারো, একবেলার মত এস। বাবা-মাকে বলেই এস। ওঁরা আপত্তি করবেন বলে মনে হয় না। কনকপুর বাসস্টপে নেমে সাইকেল রিকশো করে নেবে। আমার নাম বললেই দেখবে কেমন ম্যাজিকের মত কাজ হচ্ছে। মেহনতি মানুষরা আমার বন্ধু।

আমার ভাবিজিকে বোল, তাঁর রান্নার স্বাদ চিরদিনের জন্য মুখে রয়ে গেছে। তাঁকে হাজার সেলাম। তোমার বাবাকে বল, আমার আর কোনও অসুবিধে নেই। মুক্ত মানুষের মত ঘুরে বেড়াতে পারছি। তাঁকে ধন্যবাদ। তোমার জন্য রইল প্রচুর স্নেহাশিস। ইতি—

তোমার চিনুকাকু।

'পুনশ্চ তোমার ফুলবাগান করা কতদূর এগোল? হঠাৎ কখনও গিয়ে যেন দেখতে পাই নিজের তৈরি লাবণ্যের মধ্যে তুমি ফুলপরী হয়ে দাঁড়িয়ে আছ।'

চিঠি পড়তে পড়তে আবেগে চোখে জল এসে গিয়েছিল। ঠোঁট কামড়ে ধরলাম। চোখ মুছে পুবের জানালার কাছে বসলাম। বাগানটা যেন চমকে উঠে আমার দিকে তাকিয়ে রইল। গাছপালা ঝোপঝাড় আর ঘাস ছুঁয়ে হালকা বাতাস বইছে। প্রকৃতিতে একটা শিহরন দেখতে পাচ্ছি। ঝিলের জলের ওপর উড়েউড়ে একটা মাছরাঙা পাখি ছোঁ দিচ্ছে। আমার মধ্যেই ওই সবকিছুর মত একটা ছটফটানি। সে কি ফুল ফোটানোর যন্ত্রণা?

মা এসে বললেন, 'কার চিঠি এল রে?'

রাগ করে বললাম, 'সব তাতে তোমার নাক গলানো চাই।'

'আহা! তোর মামুজির কোনও খবর এল নাকি—'

'নাহ্। চিনুকাকুর চিঠি।'

মা এগিয়ে এলেন কাছে। 'খবর ভাল তো? কৈ, পড় তো শুনি।'

ইনল্যান্ড লেটারটা এগিয়ে দিয়ে বললাম, 'তুমি পড়। এই নাও।'

'তা হলে আমাকে চশমা আনতে হবে। তুই পড় না, বাবা!'

'তোমার রান্না খেয়ে চিনুকাকুর মাথা খারাপ হয়ে গেছে। তোমাকে এক হাজার সেলাম। আর আমাকে বলেছেন ফুলের বাগান করতে। হ্যাঁ, আর আব্বুকে ধন্যবাদ জানিয়েছেন।'

এবার মা চটে গেলেন। 'কে জানে বাবা, কিছু বুঝি না। দোস্তবন্ধুকে চিঠি না লিখে সে-মানুষ তোকে কেন চিঠি লেখে। লোকে শোনে তো কী বলবে?'

প্রায় চেঁচিয়ে উঠলাম, 'মা!'

মা চুপচাপ বেরিয়ে গেলেন ঘর থেকে। মায়ের এই একটা বাজে স্বভাব, আমার নামে চিঠি এলে তা পড়ে শোনাতে বলেন। আমি রাগ করলে মা অবশ্য আর নাক গলান না। কিন্তু ওই এক মন্তব্য, 'কে জানে বাবা, লোকে কেন তোকে এত চিঠি লেখে!' বাবার কানে তুলে দিলে বাবা হাসতে হাসতে বলেন, 'রেশমি তো তোমার মত ছোটবেলাতেই ঘরবন্দী হয়নি। ওর বন্ধু-বান্ধব আছে। চেনাজানা লোক আছে। তারা চিঠি লিখবে না?' মায়ের এক কথা. 'কে জানে বাবা, এত চিঠি লেখার দরকারটা কী?'

চিঠিটা টেবিলের ড্রয়ারে রেখে ভাবতে বসলাম, 'চিনুকাকুকে আমার চিঠি দেওয়া ঠিক হবে কি না। আমার খালি মনে হচ্ছিল, নিঃসংকোচ স্বভাবের মানুষ। হয়ত আবার হুট করে এসে পড়বেন। বাবা কিছু মনে করবেন না। কিন্তু মা বিরক্ত হবেন। হয়ত অবাঞ্ছিত কিছু ঘটে যাবে। চিনুকাকুকে আভাসে কি জানিয়ে দেব?

নাহ্। সে একটা বিচ্ছিবি ব্যাপার হবে। মা চিনুকাকুর চোখে ছোট হয়ে যাবেন। মাকে ছোট করা উচিত হবে না। এইসব এলোমেলো ভাবনার ফাঁকে মনে পড়ে গেল জ্যোৎস্না-আপার কথা। কলেজে আমার দু'বছরের সিনিয়র ছিলেন জ্যোৎস্না আপা (দিদি)। ওঁর আসল নাম জাহানারা বেগম। ডাকনাম জ্যোৎস্না। ওঁদের একটা নার্শারি আছে। সেটা শহরের বাইরে। সেখানেই ওঁদের বাড়ি। শহরে একটা দোকান করা আছে। জ্যোৎস্না-আপার এক ভাই মহফুজ দোকানে থাকে। আমাব পক্ষে বাগান করা কত সহজ, অথচ করছি না।

বেরিয়ে গিয়ে বললাম, 'মা! তুমি কোথায়?'

রান্নাঘরের ভেতর থেকে সাড়া এল, 'দোজখে!'

রান্নাঘরের দরজায় গিয়ে বললাম, আর দোজখ থাকবে না। তোমার জন্য একটা বেহেশ্‌ত্‌ বানিয়ে দেব। শিগগির আমাকে খেতে দাও।'

মা তরকারির নুন চেখে উনুন থেকে পাত্রটি নামালেন। তারপর বেরিয়ে এসে বারান্দার ফ্যানটা চালিয়ে দিয়ে ডাইনিং টেবিলের একটা চেয়ারে বসলেন।

বললাম, 'ও মা! আমার কথা শুনছ না। আমি খাব।'

'গোসল করে আয়।'

'আজ করব না। করতে গেলে সাড়ে বারটার বাস মিস করব।'

মা চমকে উঠে বললেন, 'বাসে চেপে কোথায় যাবি?'

'জ্যোৎস্না আপার বাড়ি। জ্যোৎস্নাআপাকে মনে পড়ছে না তোমার?'

'বাড়াবাড়ি করিস না, বাবা। এখন আর একা-একা কোথাও যেতে নেই।'

'আমাকে ভূতে ধরবে না। খেতে দাও সাড়ে এগারটা বাজে।'

'খেতে হয়, খা। দিচ্ছি। কিন্তু একা বেরোস নে।'

রাগ করে বললাম, 'ঠিক আছে। না খেয়েই বেরুচ্ছি।'

বারান্দার ধাপে নামতেই মা আমাকে ধরলেন। 'অমন করে না। এখন তুমি বড় হয়েছ। শিক্ষিত হয়েছ। তোমার এমন করলে চলে, বাবা? আজ বাদে কাল ঘরে দামাঁদমিঁয়া (জামাইবাবু) আসবে। কুসমপুরের লোক কেমন, তা তো জান। কান ভারি করবে।'

মা অনর্গল এসব কথা বলছিলেন। আমার জেদ চেপে গেল। বললাম, 'হয় খেতে দাও, নয় তো আমাকে ছাড়।'

মা শ্বাস ফেলে মগের জলে হাত ধুতে ধুতে আপন মনে বললেন, 'কে জানে বাবা, কাকে পেটে ধরেছিলাম। মেয়ে, না আগুনের গোলা?'

কালুর মা ওধারে একটা ঘরের বারান্দা পরিষ্কার করছিল। কথাটা শুনতে পেয়ে বলল, 'বলতে নেই গো! ও কথা বলতে নেই। মরেহেজে ওই একটি মোটে সোনা। যা আব্দার করবে, তা-ই দিতে হবে।'

মা চোখ কটমটিয়ে বললেন, 'তুমি চুপ কর তো। যার জ্বালা, সে বোঝে!'

খেতে বসে হাসতে হাসতে বললাম, 'আচ্ছা মা! ওই যে জ্বালা-টালা বলছ, সেটা কিসের? ও মা! বল না। প্লি-ই-জ আম্মি!'

মা জবাব দিলেন না। গম্ভীর মুখে উঠোনে পেয়ারা গাছের তলায় গিয়ে দাঁড়ালেন। একরাশ কালো চুল খোঁপা ভেঙে হঠাৎ খসে পড়ল। কয়েক সেকেন্ডের জন্য মাকে অবিশ্বাস্য সুন্দর দেখাল। তারপরই মনে পড়ে গেল, এমনি এলোচুলে আমাকে দেখে চিনুকাকু বলেছিলেন, খোলা চুলে আমাকে নাকি অনেক বেশি সুন্দর দেখায়। বিশ্বাস হয় না। বাইরে ঘোরার জন্য আমার গায়ের রঙে একটু রোদপোড়া ভাব আছে। কিন্তু মা ঘরবন্দী মেয়ে। গাছের ছায়ায় ঘাসের মধ্যে পড়ে থাকা সোনালি পাতার মত মায়ের রঙ। কালো চুলের মধ্যে হঠাৎ জ্বলে উঠেছিল মায়ের লাবণ্য।

শাড়ি বদলাতে বারোটা বেজে গেল। মা তখনও পেয়ারাতলায় দাঁড়িয়ে। কাছে গিয়ে বললাম, 'অত ভাববার কিচ্ছু নেই। আমি পাঁচটার বাসে ফিরছি। যাব, কিছুক্ষণ থাকব জ্যোৎস্নাআপার কাছে। চলে আসব।'

মা হঠাৎ আমার বাঁহাতটা ধরে কড়ে আঙুলের ডগাটা একটু কামড়ে দিলেন। হাসতে হাসতে বেরিয়ে গেলাম। বরাবর মা এটা করেন। আমার সৌন্দর্যকে এঁটো করে দিলেন। অশরীরীরা এঁটো জিনিস পছন্দ করে না।..

শহরের বাসটার্মিনাস থেকে জ্যোৎস্নাআপার বাড়ি প্রায় এক কিমি দূরে। শহরটা চারদিকে বাড়ছে। শহরতলি বলা চলে এখন। তবে চাঁপাতলা নামটা থেকে গেছে। সাইকেলরিকশো করে পৌঁছুলাম। জ্যোৎস্নাআপাদের বাড়িটা দারুণ সুন্দর। গেটে ঝলমল করছে বুগানভিলিয়া। কেয়ারি করা ফুলের বাগান। বাড়ির পেছন দিকটায় কয়েক একর জমিতে নার্শারি। রিকশোওলাকে বললাম, 'একটু অপেক্ষা করো। আসছি।'

জ্যোৎস্না আপা দোতলার জানালা দিয়ে আমাকে দেখতে পেয়েছিলেন। নেমে এসে বললেন, 'রেশমি! তুমি? সত্যি, না স্বপ্ন দেখছি?'

দু'হাতে আমাকে জড়িয়ে ধরলেন। বললাম, 'আপনি আছেন কি না জানতাম না। তাই রিকশো দাঁড় করিয়ে রেখেছি।'

'এক্ষুনি বিদায় করে এস। নাহ্ তোমার গিয়ে কাজ নেই। গোলাপকে পাঠাচ্ছি। তুমি এস।'

'বাঃ! ভাড়া দিতে হবে যে!'

জ্যোৎস্নাআপা আমার পিঠে কিল মারার ভঙ্গিতে বললেন, 'টাকার দেমাক দেখিও না। জানি তোমার অ্যাডভোকেট বাবার পকেটভর্তি টাকা। ও গোলাপ ম্যানেজ করবে। এস।'

জ্যোৎস্না আপা টানতে টানতে দোতলায় ওঁর ঘরে নিয়ে গেলেন। তারপর আমাকে খাটে ঠেলে বসিয়ে বেরিয়ে গেলেন। একবার মাত্র এ বাড়িতে এসেছিলাম জ্যোৎস্না আপার সঙ্গে। ঘরটা সুন্দর করে সাজান মনে হল। সেবার এসে কিন্তু এই বোধটাই ছিল না। জ্যোৎস্নাআপাদের বাড়িতে অনেক লোক। ওঁরা পাঁচ ভাই, চার বোন। বড় জ্যোৎস্নাআপা। মা অসুস্থ মানুষ। বাবা দিনমান ছেলেদের নিয়ে নার্শারির কাজে ব্যস্ত।

জ্যোৎস্নাআপা ফিরে এসে আমার পাশে বসে আবার দু'হাতে জড়িয়ে ধরলেন। বললেন, 'তোমাকে

প্রায়ই স্বপ্নে দেখি, জান? তুমি এখন কোথায় কার বাড়ি আলো করে বসে আছ বল শুনি। জেরাফৎ (নেমন্তন্ন) না হয় না-ই করলেন তোমার আব্বা। বল!'

'ওসব হয়নি আমার।'

'কী সব?'

'ওই বিয়ে-টিয়ে।'

'সত্যি?'

'হ্যাঁ। আমি ভাবছিলাম আপনিই শ্বশুরবাড়ি চলে গেছেন?'

জ্যোৎস্নাআপা হাসলেন। 'আমার মাথা খারাপ? স্কুলে মাস্টারি করছি। বি এড করেছিলাম। জুটে গেল। এখন তো পুজোর ছুটি। আচ্ছা, তোমার তো অনার্স ছিল। রেজাল্টও ভাল করেছিলে। এম এ পড়লে না কেন? তোমার আব্বা লিবারাল মাইন্ডেড মানুষ।'

'বংশের পিদিম। মা ঘিরে রেখেছেন।'

'নাহ্। এটা ঠিক হল না রেশমি! আমি একদিন গিয়ে তোমার মাকে বলব।'

'সে বলবেন'খন। কেন হঠাৎ চলে এলাম শুনুন। আমি গার্ডেনিং করতে চাই। আমাকে হেল্প করতে হবে।'

জ্যোৎস্নাআপা হেসে গড়িয়ে পড়লেন। 'ভাল লোকের হেল্প চাইছ। ফুলের মধ্যে জন্মেছি। কিন্তু আজও আমি ফুলটুল বুঝি না। তোমার হঠাৎ এ নেশা মাথায় চাপল কেন?'

একটু চুপ করে থেকে বললাম, 'আমার সময় কাটে না।'

'বই পড়। আমার মত বই পড়ে সময় কাটাও।' বলে জ্যোৎস্নাআপা উঠলেন। 'বড্ড ভ্যাপসা গরম পড়েছে। ঘেমেতেতে এসেছ। বস। শরবত করে আনি।'

'প্লিজ আপা! আমি কিছু খাব না। খেয়েই বাসে চেপেছি।'

আঙুল তুলে জ্যোৎস্নাআপা পুরুষালি ভঙ্গিতে বললেন, 'একদম চুপ। আমার পাল্লায় পড়েছ। যা-যা বলব, করতে হবে।"

'আপনার বোনেরা কোথায়? কী যেন নাম—'

'ফুলের নামে নাম। যুঁই, টগর, চামেলী।' জ্যোৎস্না হাসতে লাগলেন। 'তখন গোলাপ বললাম শুনলে তো?' আমার ছোট ভাই। ক্লাস টেনে পড়ে।'

'দোকানে যে থাকে, তার নাম কিন্তু মহফুজ!'

জ্যোৎস্না শাড়ি গুছিয়ে পরতে পরতে বললেন, 'মহফুজের নাম গাঁদা। লোকে গ্যাঁদা বলে ডাকে। তাই ও আগেভাগে জানিয়ে দেয়, আমার নাম মহফুজ। ওর ভীষণ সেন্স অব প্রেসটিজ জান তো? কী রকম স্মার্ট সেজে থাকে লক্ষ করেছ নিশ্চয়। সব সময় চোখে সানগ্লাস। বলি, গাঁদা! কানা হয়ে যাবি যে রে! আস্ত ভিলেন। নাক্কারমার্কা সিনেমা দেখে দেখে—'

জ্যোৎস্না বেরিয়ে গেলেন। টেবিলে ওঁর ছোটবেলার ছবিটা দেখছিলাম। ছবির সঙ্গে এখনকার চেহারার এতটুকু মিল নেই। রোগা মেয়ে ছিলেন। এখন মোটাসোটা হয়েছেন। আমার চেয়ে মাথায় একটু খাটো। গাব্দাগোব্দা পুতুল-পুতুল গড়ন। রঙটা একটু ময়লা। মুখের গড়ন মন্দ না। কিন্তু একটু পুরুষালি ভাব মিশে আছে যেন। কলেজে দেখতাম সব ব্যাপারে দাপট দেখিয়ে ঘুরছেন জ্যোৎস্নাআপা। বরাবর আবৃত্তি আর ডিবেটে ফার্স্ট হতেন।

ছোট্ট ট্রেতে সরবতের গেলাস সাজিয়ে আনলেন। বললেন, 'ফুলকলিরা খেয়েদেয়ে লাশের মত সার বেঁধে খাটে পড়ে আছে। দেখবে চল! সত্যি রেশমি, আমার বোনগুলোর মত জিনিস কোথাও পাবে না। খাওয়া আর ঘুম—বাস। পড়তে পড়তেও ঘুম। প্রতি বছর ফেল করছে। টগর ক্লাস সিক্সে দুবার ফেল করেছে। যুঁই নাইনে আটকে আছে তো আছেই। আর চামেলীর কথা কী বলব।'

জ্যোৎস্নাআপা সবসময় হাসিখুশি মেজাজের মেয়ে। হাসতে হাসতে আমার পাশে পা ঝুলিয়ে বসলেন। সরবত খেয়ে গেলাসটা টেবিলে ট্রের ওপর রাখলাম। বললাম, 'আমি কিন্তু সওয়াচারটের বাসে বাড়ি ফিরব। মাকে কথা দিয়ে এসেছি।'

জ্যোৎস্না আমার একটা হাত নিয়ে বললেন, 'খালাকে (মাসিমা) বলে আসেনি কোথায় যাচ্ছ?'

'বলে এসেছি আপনার কাছে যাচ্ছি।'

'ব্যস! তা হলে আর কোনও কথা নেই। চুপটি করে বস। গোলাপকে বলছি, সাইকেলে করে গিয়ে দুটো সিনেমার ম্যাটনি শো টিকিট আনবে। মোহন টকিজে একটা দারুণ হাসির ছবি এসেছে। একা যেতে ভাল লাগে না।'

'না আপা! মা ভাববেন। মাকে তো আপনি দেখেছেন। একটুতেই—'

পুরুষালি গলায় জ্যোৎস্না বললেন, 'চুপ। কোনও কথা না। আমি তোমাকে রেখে আসব।' বলে বারান্দায় গেলেন। ডাকলেন, 'গোলাপ! একবার শুনে যা তো ভাই।'

ব্যাপারটা লোভনীয়। কতদিন আর সিনেমা দেখা হয় না। কলেজজীবনের সেই দিনগুলো মনে পড়ছিল। কোনও-কোনও দিন জ্যোৎস্নাআপা একদঙ্গল মেয়েকে নিয়ে সিনেমা দেখতে যেতেন। হুল্লোড় করে রেস্তোরাঁয় খাওয়া হত। ইন্টারভ্যালের সময় বেরিয়ে এসে কাড়াকাড়ি করে বাদাম খাওয়ায় আবেক আনন্দ। মোহনটকিজের দোতলার ব্যালকনি থেকে জ্যোৎস্নাআপা ইচ্ছে করেই নীচে বয়স্ক লোকেদের মাথায় বাদামের খোসা ফেলতেন। এ ধরনের ছোটখাটো দুষ্টুমিতে ওঁর তুলনা ছিল না। কোথায় চলে গেল সেই দিনগুলো। এখন সবাই কে কোথায় ছত্রভঙ্গ হয়ে ছড়িয়ে পড়েছে।

জ্যোৎস্না ফিরে এসে বললেন, 'তোমার মনে আছে তো, মোহন টকিজের ম্যানেজার দুলালবাবুর সঙ্গে মামা পাতিয়েছিলাম? দুলালবাবু চাঁপাতলায় বাড়ি করেছেন। ভাল বই এলেই খবর পাঠান। যাওয়া হয় না। একা যেতে ইচ্ছে করে না আসলে।' চাপা শ্বাস ফেলে ফের বললেন, 'খালুআব্বা (মেসোমশাই) কেন এখনও গ্রামে পড়ে আছেন জানি না। বোলো না আব্বাকে, চাঁপাতলায় এখনও জমি পাওয়া যায়, এখানে একটা বাড়ি করুন। আমি জায়গা দেখে দেব।

তুমি গার্ডেনিং করবে বলছ। গ্রামে গার্ডেনিং করে কী হবে? ওসব গ্রামে মানায় না।'

একটু হেসে বললাম, 'মা কিছুতেই আসতে দেবেন না। শহরের হইহল্লায় থাকতে পারবেন না। তাছাড়া জমিজমা পুকুর এসব নিয়ে আব্বারও প্রব্লেম আছে।'

'আমার আব্বারও তো অনেক জমি-বাগান-পুকুর ছিল গ্রামে। আমার ছোটবেলায় আব্বা সব বেচে এখানে চলে এসেছিলেন। তখন এখানে জমি পানির দর। কেউ ভাবতে পারেনি টাউনের এতদূর পর্যন্ত এক্সটেনশন হবে। তবে দেখ, চাঁপাতলা কতকটা গ্রামের মতই চুপচাপ। যা কিছু হইহল্লা, হাইওয়ের ওদিকটায়। এক মিনিট। কাপড় পরে রেডি হয়ে থাকি। গোলাপের ফিরতে দেরি হবে না।'

দরজা ভেতর থেকে আটকে জ্যোৎস্না আমার সামনেই শাড়ি খুলে ফেললেন। ব্লাউজ আর শায়া বদলে একটা ক্রিমরঙের শাড়ি পরলেন। মুখ টিপে হেসে বললেন, 'কী বিচ্ছিরি ভুঁড়ি হয়ে যাচ্ছে দেখছ? লোকে দেখে ভাববে প্রেগন্যান্ট—তৌবা, তৌবা! আবার আগের মত মুখখিস্তি করতে যাচ্ছি। আচ্ছা রেশমি, তোমার ফিগার কিন্তু তেমনি আছে। আমি বড্ড বেশি মুটিয়ে যাচ্ছি। কেন বল তো?'

ড্রেসিং টেবিলের সামনে দাঁড়িয়ে জ্যোৎস্না চুল আঁচড়ালেন। কাঁধ অবধি ছাটা চুল। হালকা করে ক্রিম ঘষলেন। ভুরুর মধ্যিখানে একটা ছোট্ট লাল টিপ পরলেন। আয়নায় নিজেকে দেখে ভেংচি কেটে বললেন, 'সাজের ঘটা দেখ বাঁদরমুখীর!' তারপর জোরাল হাসি।

বললাম, 'আপনাকে দারুণ দেখাচ্ছে, আপা!'

'থাম। আমি দেখতে কেমন, সেটা আমিই জানি। ফোঁপর দালালি কোর না। এস, তোমাকে একটু সাজিয়ে দিই। চলে এস।'

'নাহ্। আমার সাজতে ভাল লাগে না।'

'খোদা তোমাকে নিজের হাতে সাজিয়ে দিয়েছেন, রেশমি! তুমি আর কী সাজবে? তবে তোমার চুলগুলো একটু অগোছাল হয়ে গেছে। মুখটা একটু—চলে এস।' বলে জ্যোৎস্না আলমারির লকার খুলে একটা সেন্টের শিশি বের করলেন। 'লুকিয়ে না রাখলে হাফিজ করে দিত এতদিনে। আমার এক মামাতো ভাই থাকে সউদি আরবের দামাম টাউনে। ওমাসে এসে দিয়ে গেল। তোমাকে দিয়ে উদ্বোধন করা যাক।'

আমি বাধা দেওয়ার আগেই সেন্ট স্প্রে করে আমার গলার নিচে থেকে বুক পর্যন্ত তীব্র সুগন্ধে

ভরিয়ে দিলেন জ্যোৎস্না। আমি বিব্রত আর অপ্রস্তুত। সেন্ট একেবারে মাখি না, তা নয়। ঈদের দুটো পরবে, কিংবা বাড়িতে কোনও মিলাদ হলে একটু সেন্ট মাখি। বললাম, 'আমার বড্ড অস্বস্তি হচ্ছে, আপা!'

জ্যোৎস্না চোখ বড় করে বললেন, 'ও কী কথা? অস্বস্তি কিসের? তুমি আবার বড্ড গেঁয়ো হয়ে গেছ, রেশমি!'

একটু পরে অনিচ্ছা-অনিচ্ছা করে চুলটা ঠিকঠাক করে নিলাম। পাউডারের পাফটা আলতো হাতে মুখে ও গলায় বুলিয়ে নিলাম। জ্যোৎস্না ঘড়ি দেখে বললেন, 'সওয়া দুটো। গোলাপ এসে যাবে এখনই।'

বললাম, 'কিন্তু আমাদের গার্ডেনিংয়ের কী হবে?'

'সিনেমা দেখার পর গাঁদার কাছে যাব। ও তোমাকে হেল্প করতে পারবে। এসব ব্যাপারে গাঁদা এক্সপার্ট।'

হঠাৎ মনে হল, জ্যোৎস্নাআপাকে চিনুকাকুর কথাটা বলি। আসলে কলেজজীবনে আমাদের কাছে কিংবদন্তির নায়ক ছিলেন চিন্ময় সামন্ত। তাঁর সম্পর্কে কত অদ্ভুত গল্প শুনতাম। সেই মানুষ যে আমাদের বাড়ি এসেছিলেন এবং শুধু তাই নয়, তিনি যে বাবার বন্ধু, এই ব্যাপারটা আমার কাছে গৌরবের। এই ঘটনা চেপে রাখা যায় না। বললাম, 'জানেন আপা? চিন্ময় সামন্ত আমাদের বাড়ি এসেছিলেন কিছুদিন আগে।'

জ্যোৎস্না জানালায় দাঁড়িয়ে গোলাপের প্রতীক্ষা করছিলেন সম্ভবত। না-ঘুরে বললেন, 'কে সে?'

'চিনু সামন্ত। ভুলে গেছেন ওঁর কথা?'

জ্যোৎস্না ঘুরে বললেন, 'চিনু সামন্ত! তোমাদের বাড়ি — সে কী! কাগজে পড়েছিলাম সে তো জেলে আছে। সাংঘাতিক লোক।'

'জেল থেকে ছাড়া পেয়েছেন। পায়ে গুলি লেগেছিল। খুঁড়িয়ে হাঁটেন। আমাদের বাড়িতে দু দিন ছিলেন। আব্বার ছেলেবেলার বন্ধু।'

'সর্বনাশ! ওই খুনে ডাকাত—'

ওঁর কথার ওপর বললাম, 'বিপ্লবী নেতাকে খুনে ডাকাত বলছেন কেন আপা? কী অসাধারণ মানুষ, ভাবতে পারবেন না। আমরা যা শুনতাম, তা বাজে গপ্প।'

জ্যোৎস্না আমাকে পাত্তা দিলেন না। বললেন, 'খালুআব্বাকে বোল, ওসব লোককে যেন এড়িয়ে চলেন। আর, বিপ্লব-টিপ্লব একেবারে বোগাস ব্যাপার। খোদার দুনিয়া নিজের নিয়মে চলে। বুঝলে রেশমি? রাজনীতি-টিতি যারা করে, সবাই ধান্দাবাজ। সাধারণ মানুষের মাথায় কাঁঠাল ভেঙে খাওয়ার ব্যাপার। আমার এক চাচা রাজনীতি করতে গিয়ে খুন হয়ে গেলেন। রাজনীতি মানেই খুনোখুনি। এস, বরং গেটে গিয়ে দাঁড়াই।'...

চিনুকাকু সম্পর্কে জ্যোৎস্নাআপার ওইসব কথাবার্তা শুনে মনে-মনে চটে গিয়েছিলাম। কিন্তু জ্যোৎস্নাআপা এমন মেয়ে, ওঁর ওপর বেশিক্ষণ রাগ করে থাকা যায় না। সত্যিই খুব হাসির ছবি। জ্যোৎস্নাআপা আমাকে জড়িয়ে ধরে হাসতে হাসতে অস্থির। ইন্টারভ্যালের সময় ব্যালকনিতে দাঁড়িয়ে আগের মত আমরা বাদাম খেলাম। জ্যোৎস্নাআপা নীচে লোক বেছে-বেছে বাদামের খোসা ছুঁড়ে ফেলছিলেন।

সাড়ে পাঁচটায় ছবি শেষ হল। রিকশো করে দুজনে মহফুজের কাছে যাচ্ছিলাম। তখনও দিনের আলো আছে। জেলখানার পাশ দিয়ে যাওয়ার সময় রাজাদার কথা মনে পড়ল। কিন্তু কল্পনা স্টুডিও পেছনে ফেলে এসেছি। একটু ইতস্তত করে বললাম, 'আচ্ছা আপা, রাজাদার সঙ্গে দেখা হয় না আপনার?'

'হয় কী? প্রায়ই হয়। গাঁদার জিগরি দোস্ত্। কোনও কোনও রাত্তিরে ওর সঙ্গে আমাদের বাড়িতে চলে যায়। অদ্ভুত ছেলে!'

'অদ্ভুত কেন?'

'তুমি তো ওকে দেখেছ। তোমাকে কিছু মনে হয়নি?'

'নাহ্! আমার সঙ্গে আলাপ ছিল না।'

'আসলে তুমি গ্রামের মেয়ে তো। তাই আড়ষ্টতা কাটেনি। রাজা দারুণ। রাজা দারুণ মিশুকে ছেলে। তুমি যদি মিশতে ওর সঙ্গে, দেখতে প্রায়ই তোমাদের বাড়ি চলে যেত।'

একটু হেসে বললাম, 'সেজন্যই মিশিনি।'

জ্যোৎস্না আপা সিরিয়াস হয়ে বললেন, 'না—রাজা পরকে শিগগির আপন করে নিতে জানে। ওর জীবনে একটা ট্রাজিক ব্যাপার আছে—ঝোঁকের মুখে একদিন বলে ফেলেছিল। আমাকে তো জান! জেরায় জেরবার করে হাঁড়ির খবর বের করে নিতে জানি।'

'রাজাদার মায়ের ব্যাপার। তাই না?'

'তুমি শুনেছ? কেথায় শুনলে? কার কাছে?'

'কথায় কথায় আব্বা বলেছিলেন।'

'হ্যাঁ। কোনও কথা চাপা থাকে না। যেভাবে হোক, বেরিয়ে পড়ে। তবে জান? ছেলেটার জন্য আমার কষ্ট হয়। একা নিজের জোরে দাঁড়িয়ে আছে।' বলে জ্যোৎস্নাআপা হঠাৎ আমার দিকে কেমন চোখে তাকালেন। 'তুমি চিনু সামন্তর কথা বলছিলে। ওই লোকটার পাল্লায় পড়ে একসময় রাজার খুব ভোগান্তি হয়েছিল, জান? আমার যে-চাচা পলিটিক্স করতে গিয়ে খুন হলেন, তিনিই রাজাকে বাঁচিয়েছিলেন পুলিশের হয়রানি থেকে। তোমার আব্বাকে বোল, খবর্দার যেন ওই লোকটাকে পাত্তা না দেন।'

ওঁর কথার ভঙ্গিতে হাসি পেল। বললাম, 'চিনুকাকুর আর বিপ্লব করার ক্ষমতা নেই। পায়ে গুলি লেগে খোঁড়া হয়ে গেছেন।'

জ্যোৎস্নাআপা অন্যমনস্কভাবে বললেন, 'তবু কিছু বিশ্বাস নেই।'

মহফুজের নার্শারির দোকানের সামনে রিকশো থামল। জ্যোৎস্নাআপা ভাড়া মিটিয়ে দিয়ে হাঁক ছাড়লেন পুরুষালি ভঙ্গিতে। 'গাঁদা! এই দ্যাখ্ তোর এক দামী খদ্দের নিয়ে এলাম অবেলায়।'

দোকানের সামনে অজস্র টবে গাছের চারা। কোনওটিতে জমকালো ফুল। দোকানের ভেতরটা দেখা যাচ্ছিল না। এইমাত্র আলো জ্বলে উঠল। কেউ বলল, 'উরে ব্বাস! জ্যোৎস্নাদি যে!'

জ্যোৎস্না প্রায় চেঁচিয়ে উঠলেন, 'অনেকদিন বাঁচবি রে। এইমাত্র তোর কথা বলতে বলতে বলতে আসছিলাম। দ্যাখ তো, একে চিনতে পারিস নাকি?'

আমার বুকের ভেতর একটা গরম ঢিল গড়িয়ে গেল। দেখামাত্র রাজাদাকে চিনতে পেরেছিলাম। সেই একই শান্ত মুখভঙ্গি, দূরের কিছু দেখার মত চাউনি, একমাথা এলোমেলো চুল। আস্তে বলল, 'চেনা মনে হচ্ছে। কিন্তু—'

জ্যোৎস্নাআপা চোখ কটমটিয়ে বললেন, 'কিন্তু কী রে হতচ্ছাড়া? নাম বল্।'

রাজাদা মাথা চুলকে বলল, 'নামটা কী যেন—বেশ সুন্দর নাম। হুঁ, গার্লস কলেজে দেখেছি।'

'খুব হয়েছে। তোর দ্বারা কিস্যু হবে না। এমন একটা মিষ্টি মেয়েকে যে একবার দেখবে, সে ভুলবে না। তুই একেবারে সৃষ্টিছাড়া জীব যে।' জ্যোৎস্নাআপা আমার কাঁধে হাত রেখে হাসলেন। 'রেশমি কিন্তু তোকে ঠিক চিনতে পেরেছে। তাই না রেশমি?'

রাজাদা একটু নড়ে উঠল। 'হ্যাঁ—রেশমি! বসুন, বসুন।' সে উঠে দাঁড়িয়ে যে চেয়ারে বসে ছিল, সেটা দেখিয়ে দিল।

জ্যোৎস্না আপাও হুকুম দিলেন, 'বস রেশমি!'

কিন্তু আমি ইতস্তত করছি দেখে আমার কাঁধ ঠেলে বসিয়ে দিলেন। নিজে একটা টুলে বসে বললেন, 'গাঁদা কোথায় রে?'

রাজাদা বলল, 'আমাকে বসিয়ে রেখে কোথায় গেল। এখনই এসে পড়বে।'

জ্যোৎস্নাআপা বিরক্ত মুখে বললেন, 'রেশমি ছটার বাস ফেল করবে। গেল কোথায় একটু দ্যাখ না ভাই!'

রাজাদা বলল, 'খড়ের গাদায় সূচ খোঁজা হবে জ্যোৎস্নাদি!'

'এই করে দোকান চালাবে। কোনও মানে হয়?' জ্যোৎস্নাআপা হঠাৎ ফিক করে হাসলেন। 'রেশমি ফুলবাগান করবে, বুঝলি রাজা?'

রাজাদা আমাকে একবার দেখে নিয়ে বলল, 'বাঃ। ভালোই তো। কিন্তু উনি বাসে কোথায় যাবেন?'

'বাড়ি যেতে হবে না?'

'কোথায় সেটা?'

'ও ম্মা! তা হলে তুই যে এমন ভাব দেখালি, রেশমিকে ভীষণ চিনিস?'

'ওঁকে চিনতে পেরেছি। কিন্তু উনি কোথায় থাকেন জানি না।'

'যাক্। আর বেশি জেনে কাজ নেই।' জ্যোৎস্নাআপা চাপা স্বরে বললেন, 'জানিস রাজা? তোর একসময়কার বিপ্লব করা গুরু রেশমির আব্বার বন্ধু। ওদের বাড়ি গিয়েছিল।

'কে বলুন তো?'

'তোর কথায়-কথায় ন্যাকামি! চিনু সামন্ত।'

রাজাদা একটু হাসল। 'চিনুদার সঙ্গে দেখা হয়েছে। জেল থেকে ছাড়া পেয়েছেন।'

জ্যোৎস্নাআপা চোখ কপালে তুলে বললেন, 'খবর্দার রাজা! আর ওর ছায়া মাড়াবিনে। নিশ্চয় তোকে দিয়ে পোস্টার লেখাতে এসেছিল?'

'না জ্যোৎস্নাদি! চিনুদা আর আমি একই গ্রামের জানেন তো?'

'সর্বনাশ! বলিস কী রে?'

'কোনও সর্বনাশ নয়। গ্রামে আমার পৈতৃক বাড়িটাও আর নেই। চিনুদারটা অবশ্য আছে।' বলে রাজাদা আমার দিকে তাকাল। 'চিনুদা আপনাদের বাড়ি গিয়েছিলেন কেন জানেন?'

জবাব দিতে যাচ্ছি, সেই সময় মহফুজ এসে গেল। আমাকে দেখে সে একটু অবাক হয়ে বলল, 'আপনি রেশমিদি না?'

জ্যোৎস্নাআপা বললেন, 'দিদি-টিদি পরে করিস! রেশমি কী বলছে শোন।'...

সেদিন সন্ধ্যায় বাস থেকে যখন নামলাম, আমার মনে একটা বিশাল উদ্দীপনা ছিল। সেই উদ্দীপনা নিজের জীবনটাকে আমূল বদলে দেওয়ার। অদ্ভুত একটি স্বাধীনতা ভূতের মত পেয়ে বসেছিল আমাকে। শুধু মনে হচ্ছিল, ইচ্ছে করলেই আমি কতকিছু করতে পারি। অথচ এতদিন করিনি। ইচ্ছে নামে কোনও ব্যাপারই আমার মধ্যে এতদিন ছিল না যেন।

বাসস্টপের ওখানে গ্রামের শেষ। একটুকরো ছোট্ট বাজার ঝলমল করছিল আলোয়। আশেপাশের গ্রাম থেকেও অনেক মানুষ সন্ধ্যার দিকে ওখানে আড্ডা দিতে আসে। কয়েক পা যেতেই হাসিমুখে কালুচাচাকে দেখলাম। 'বাঁচা গেল বাবা! বিবিজি অস্থির তুমি ফিরছ না দেখে।' সে সঙ্গে হাঁটতে হাঁটতে বলল, 'খুব ভাল খবর আছে গো! উকিলসায়েব নুরপুরে গিয়েছিলেন ছেলে দেখতে। দেখে পছন্দ হয়েছে। বড় পাশকরা ছেলে। দেখতে শুনতেও নাকি ভাল। ফটো এনেছেন। বুঝলে? ভারি সোন্দর ছেলে।'

চমকে উঠেছিলাম। হঠাৎ যেন সামনে পাঁচিল। বললাম, 'চুপ কর তো!'

কালু হাসতে লাগল। 'চুপ করলে চলে, আল্লার দোয়ায় আদ্দিনে তোমার একটা হিল্লে হচ্ছে। লোকের চোখে কাঁটা বিঁধছিল আদ্দিন। এবারে দ্যাখ্ তোরা—'

'তুমি থামবে!'

কালু বিব্রতভাবে চুপ করল।

বাড়ি ঢুকতেই মা ঝাঁপিয়ে এলেন। 'এত রাত করে বাইরে থাকে? তুই বড্ড ভাবনায় ফেলিস বাবা!

বললাম, 'কাল সেই জ্যোৎস্নাআপা আসবেন। সঙ্গে ওঁর ভাই এবং আরও একজন।'

'বেশ তো!'

বাবা বারান্দায় বসে খবরের কাগজ পড়ছিলেন। কলকাতার কাগজ এখানে পৌঁছুতে বিকেল গড়িয়ে যায়। কাছে গিয়ে বললাম, 'আব্বু! আমি গার্ডেনিং করব। এই দেখুন, একটা বই কিনেছি।'

বাবাও মায়ের মত আস্তে বললেন, 'বেশ তো।' বাবা মা দুজনকেই খুব শান্ত এবং কোমল মনে হল। আমার হিন্নে হওয়ার সম্ভাবনায়?...

৫

সে-রাতে খাওয়ার পর ঘরে এসে টেবিলল্যাম্পের আলোয় মহফুজের দেওয়া 'সচিত্র উদ্যান রচনা এবং পুষ্পসজ্জা' বইটা মন দিয়ে পড়ছি, বাইরে মায়ের সাড়া পেলাম। 'রেশমি! শুয়ে পড়েছিস নাকি?'

একটু বিরক্ত হয়ে বললাম, 'কেন?'

'দরজা খোল্ না বাবা!'

'কোনও কথা থাকলে সকালে। আমার ঘুম পাচ্ছে।'

মায়ের হাসি শোনা গেল। 'এখনই ঘুমোবার ছেলে তুমি?'

ছেলে কথাটা শুনে আমারও হাসি পেল। মায়ের ছেলেবেলা নিয়ে একবার হাসাহাসি করায় বাবা বলেছিলেন, বাংলায় ছেলে কথাটার মানে সন্তান। তাই আগের দিনে মেয়েদেরও ছেলে বলা হত। আমি বলেছিলাম, সে যখন হত, তখন হত। এখন শুনতে অদ্ভুত লাগে। বাবা স্বীকার করেছিলেন, তা অবশ্যই লাগে। যে-যুগের যা রীতি।

দরজা খুলে দিলাম। মা ঘরে ঢুকে খাটে পা ঝুলিয়ে বসলেন। তারপর বললেন, 'বড় আলোটা জ্বেলে দে।'

'কেন? ঝিলের ভূতগুলো ঘরে ঢুকবে বুঝি?'

'তকবার (তর্ক) করিস না বাবা। তোকে একটা জিনিস দেখাব।'

মায়ের হাতে কী একটা ছিল। 'দেখি' বলে হাত বাড়ালে কাপড়ের ভেতর চাপা দিলেন। শান্ত চাপা স্বরে বললেন, 'অমন করে না। আলো জ্বাল

'কী ওটা?'

'আঃ। আলোটা জ্বেলে দে আগে।'

জিনিসটা দেখার জন্য সুইচ টিপে দেয়াল বাতিটা জ্বেলে দিলাম। তখন মা লুকনো জিনিসটা হাসিমুখে আমার হাতে দিলেন। দেখি একটি পোস্টকার্ড সাইজ ফোটো। গাঁট্টাগোট্টা ভারিক্কি চেহারার এক যুবক। মুখে সামান্য দাড়িও আছে। ঠোঁটের কোণে হাসির একটু চেষ্টাও লক্ষ করলাম। অবাক হয়ে বললাম, 'এ কার ছবি?'

মা তেমনি হাসিমুখে বললেন, 'অত শিক্ষিত ছেলে। কিন্তু আজকালকার শিক্ষিত ছেলেদের মত বেলেল্লা নয়। খুব পরহেজগার (ধর্মপ্রাণ)। পাঁচ অক্ত নামাজ পড়ে। তোর আব্বুর তো খুবই পছন্দ। বললেন, যেমন মিষ্টি স্বভাব, তেমনি আদবকায়দা। চোখ তুলে কথা বলতে পারে না, এমন লাজুক ছেলে। বদ নসিব দ্যাখ্ নিজের মা বেঁচে নেই। বাবা থেকেও না-থাকা। নিজের চেষ্টায় এম এ পাশ করেছে—হলেই বা প্রাইভেটে। তোর আব্বু বলছিলেন, তোরও প্রাইভেটে এম এ দিতে অসুবিধে হবে না। চাকরি করার জন্য তো নয়, লোকে বলবে—হ্যাঁ, উকিল সায়েব এম এ বি এল। ওঁর মেয়ে-জামাই এম এ...'

ছবিটা একবার দেখে নিয়েই মায়ের পাশে বিছানায় ফেলে দিয়েছিলাম। মায়ের মুখের দিকে চুপচাপ তাকিয়ে ছিলাম। তারপর চেয়ারে বসে আবার বইটার পাতায় চোখ রাখলাম।

মা বলল, 'কী রে? একটা কথা তো বলবি বাবা! অ রেশমি!'

'উঃ! কান ঝালাপালা করে দিলে। থামো তো?'

'কথা শোন! বিয়ে শাদি করতে হবে না—লোকের চোখের কাঁটা হয়েই থাকবি। লোকে পাঁচমুখে দশ কথা বলবে।' মা উঠে আমার পাশে এসে বইটার দিকে ঝুঁকে বললেন, কী বই অত মন দিয়ে পড়ছিস? ওগুলো রঙচঙে কী? আমার খালিচোখে বইকেতাব নজর হয় না। দাগড়া-দাগড়া লাল—এগুলো নকশা নাকি?'

মাঝে মাঝে মায়ের কথাবার্তা ভাবভঙ্গি জোকারের মত লাগে। হেসে ফেললাম, যদিও হাসবার মত মন নেই। বললাম, 'এগুলো বেহেশতের ফুল। মানুষ বেহেশ্‌ত্‌ থেকে চুরি করে এনেছে।'

মা জিভ কেটে বললেন, 'গোনাহ্‌, (পাপ) হবে। ও কথা বলে না। মানুষের সাধ্যি কী যে খোদার বাগানের ফুলে হাত দেয়?'

'আমি দেব। খোদার ওপর খোদকারি করব, দেখে নিও।'

মা একটু ক্ষুব্ধ হয়ে বললেন, 'শহরবাজারে বেপর্দা ঘুরে তুই বড্ড বেলেল্লা হয়েছিস, রেশমি!'

বসে থেকেই মাকে দুহাতে জড়িয়ে ধরে বললাম, 'আম্মি! কাল সকালে কিন্তু জ্যোৎস্নাআপারা আসছেন। মনে আছে তো?'

মা চাপা শ্বাস ফেলে নিজেকে ছাড়িয়ে নিয়ে টেবিলে রাখা আমার ফোটোর পাশে দাড়িওলা লোকটার ছবি দাঁড় করালেন। তারপর আপনমনে বললেন, 'সবই খোদার ইচ্ছা। দেখা যাক্‌।'

ব্যাপারটা দেখে বললাম, 'ওই ছবিটা তুমি তোমার ঘরে বাঁধিয়ে রেখে দিও।'

মা আমার কথায় কান করলেন না। আপনমনে বললেন, 'মিরসায়েব বলেছেন, জামাই শ্বশুর ঘরে থাকবে। তার আবার দাবিদাওয়া কিসের? তবে মাস্টারি ছাড়া ঠিক হবে না। উকিলসায়েব একখানা মোটরসাইকেল কিনে দেবেন। তাতে চেপে ইস্কুলে আসা-যাওয়া করবে।'

বইটা বন্ধ করে বললাম, 'এবার আমার ঘুম পাচ্ছে। শোব। তুমি বেরোও!'

মা পা বাড়িয়ে বললেন, 'হুঁ, ঘুমো।'

'ছবিটা পড়ে রইল।'

'থাউক।' বলে মা বেরিয়ে গেলেন।

দরজা বন্ধ করে দেয়ালবাতিটা নিভিয়ে দিলাম। তারপর টেবিলবাতির আলোয় ছবিটা তুলে ভেংচি কেটে আস্তে বললাম, 'মিয়াঁসায়েব! এ রেশমি তোমার জন্য জন্মায়নি।'

কথাটা বলেই হঠাৎ বুকটা ধড়াস করে উঠল। ছবিটা উপুড় করে টেবিলে রেখে চুপচাপ বসে রইলাম। আসন্ন বাস্তবতা আমার সামনে দাঁড়িয়ে আমাকেই পাল্টা ভেংচি কাটতে থাকল। আবিষ্কার করলাম, আমি কত অসহায়। কারণ বাবাকে আঘাত করার সাধ্য আমার নেই। তাঁকে অস্বীকারের কথা আমি ভাবতেও পারি না।

একটু পরে ড্রয়ার থেকে চিনুকাকুর চিঠিটা বের করে কয়েকবার পড়লাম। চিনুকাকু আমাকে একটা রুক্ষ নির্দয় বাস্তবতা থেকে একটা স্বপ্নের লাবণ্যে পৌঁছে দিলেন। প্যাড টেনে চিঠিটার জবাব লিখছিলাম।

'শ্রদ্ধেয় কাকু,

আজ সকালের ডাকে আপনার চিঠিটা পেয়ে ভাল লাগল। শুধু ভাল লাগল তা-ই নয়, নিজের অজ্ঞাতসারে কতকিছু অদলবদল ঘটে গেল, এখন রাত দশটায় সব বুঝতে পারছি। শুনলে হাসবেন হয়ত, আপনার চিঠিটা পড়েই শহরে ছুটে গেলাম। আমার চেনাজানা একটা নার্শারির সঙ্গে ব্যবস্থা করে এলাম। ডিটেলস এখন বলছি না। কিন্তু একটা আশ্চর্য ঘটনাও যে ঘটে গেল, আপনাকে ছাড়া কাকেও জানাতে পারছি না। আপনি যার কথা বলেছিলেন, সেই রাজাদা—তার সঙ্গে ঘটনাচক্রে আলাপ হয়ে গেল। আরও শুনুন, আগামীকাল সে আমাদের বাড়ি আসছে। বাবা ভড়কে যাবেন একটু। কিন্তু আসল কথাটা হল, আমি কিন্তু রাজাদাকে আসতে বলিনি। নিজেই আসতে চাইল যখন, কোন মুখে বারণ করব? তবে ভেবে দেখুন, আমার তুচ্ছ জীবনে একটা বিপ্লব ঘটতে চলেছে—তাই না? এবার অন্য একটা সাংঘাতিক খবর দিই। বাবা নুরপুরে অবশেষে আজই উপযুক্ত জামাই খুঁজে পেয়েছেন। খুব ধর্মপ্রাণ লোক এবং প্রাইমারি টিচার। মজার কথা, সেই ধর্মপ্রাণ শিক্ষক (মুখে ধর্মের চিহ্নরূপে সামান্য দাড়ি আছে) এখন উপুড় হয়ে আমার টেবিলে পড়ে আছে এবং মাথা কুটছে। বুঝলেন কিছু? যদি বোঝেন, শিগগির জানান, আমার কী করা উচিত। এ আমার জীবন-মরণ সমস্যা।...'

অনেক ভেবেও আর কী লেখা উচিত ঠিক করতে পারলাম না। সই করতে গিয়ে হাত কেঁপে উঠল। এসব আমি কী লিখছি? চোখে জল এল। তারপর কাঁপা-কাঁপা হাতে নাম সই করলাম।...

জ্যোৎস্নাআপা আমাদের বাড়িতে বেশ কয়েকবার এসেছেন। ওঁর বাবার সঙ্গে আমার বাবার পরিচয় আছে, সেই সূত্রে অবশ্য নয়। এসেছেন কিছুটা আমার টানে, কিছুটা নিজের স্বভাবে। হুল্লোড়বাজ মেয়ে জ্যোৎস্নাআপা। সহজেই অন্যের সঙ্গে ভাব জমাতে পটু। মা একমুখে ওঁর প্রশংসা করতেন। আবার অন্য মুখে আড়ালে একটু নিন্দা না করেও ছাড়তেন না। আসলে মায়ের মনে আদর্শ মুসলিম মেয়ের একটা ছবি আঁকা আছে। তার সঙ্গে না মিললে একটু ক্ষুব্ধ হন। তবে জ্যোৎস্নাআপা একবার এসেই মাকে জিতে নিয়েছিলেন। এর বড় একটা কারণ, জ্যোৎস্নাআপাকে দারুণ অভিনেত্রী বলা চলে। মায়ের ধর্মকথায় চমৎকার সায় দিতেন। এমন কী মায়ের পাশে নামাজ পড়তেও দাঁড়াতেন। কপট চোখ পাকিয়ে আমাকেও টানতেন। পরে চুপিচুপি বলতেন, 'যেখানে যেমন, সেখানে তেমন না চললে বাঁচা যায় না রেশমি। দুনিয়ায় কতরকম মানুষ আছে। কতরকম বাতিক তাদের।' বলে হেসে অস্থিরও হতেন। পরকে একমুহূর্তে আপন করে নিতে জ্যোৎস্নাআপার জুড়ি ছিল না।

এবার একটু ভাবনা ছিল রাজাদা ওঁর সঙ্গে আসছেন বলে। রাজাদা সম্পর্কে বাবার তেতো মন্তব্য শুনেছি। সম্ভবত বাবা উড়ো কথা শুনেই অমন খারাপ একটা ধারণা করেছেন। রাজাদার সঙ্গে সরাসরি পরিচয় থাকলে কখনও হয়ত অমন মন্তব্য করতেন না।

সেদিন সন্ধ্যায় জ্যোৎস্নাআপাই হুল্লোড় তুলে বলেছিলেন, 'রাজাও আমাদের সঙ্গে যাবে। দারুণ জমবে তা হলে।' কী জমবে জানতাম না, কিন্তু এর পর আমিই বা কোন মুখে রাজাদাকে আসতে বারণ করি? পরে মনে হয়েছিল, রাজাদার সঙ্গে বাবার মুখোমুখি চেনাজানা হওয়ার এই সুযোগটা মন্দ নয়। এতকাল বাদে নিজের কাহিনী লিখতে বসে খোলাখুলি স্বীকার করছি, আমি তখনও রাজাদার প্রেমে পড়িনি। চিনুকাকু ওর কথা তুলে আমার মনের কোনার দিকে একটা অস্পষ্ট ছবি দাঁড় করিয়ে দিয়েছিলেন। চিনুকাকুর প্রতি যেমন, তেমনি রাজাদার প্রতি কিছু মমতাজড়ান কৌতূহল ছিল শুধু। এর বেশি কিছু নয়। আমি তো সেরকম মেয়ে নই যে কথায় কথায় যার তার সঙ্গে প্রেমে ঝুলে যাব!

সকালে ইচ্ছে ছিল নিজেই ডাকঘরে চিনুকাকুর চিঠিটা পোস্ট করতে যাব। কিন্তু মায়ের মেজাজ খারাপ হতে পারে ভেবেই কালু চাচাকে চিঠিটা দিয়েছিলাম। চিঠিপত্তর হাতে নিতে সুযোগ পেলে কালু চাচার চেহারা বেশ স্মার্ট হয়ে ওঠে। যেন কোনও সম্মানজনক জিনিস বয়ে নিয়ে যাচ্ছে। এমন ভক্তিভাবও মুখে ফুটে ওঠে। সে মাঠে যাওয়ার সময় খামটা ফতুয়ার পকেটে যত্ন করে নিয়ে গেল।

দশটার বাসে জ্যোৎস্নাআপাদের আসার কথা। সময় কাটছিল না। বাগানে গিয়ে চিনুকাকুর দেখান জায়গাগুলো লক্ষ করছিলাম। মহফুজ বলেছিল, সার দিয়ে মাটি তৈরি করতে হবে। সে সব কিছু হাতেনাতে বুঝিয়ে দেবে। কিছু সার সে নিয়ে আসবে। কয়েকটা চারাও আনবে। কিন্তু বাগান করার চেয়ে অন্য একটা ইচ্ছা মাঝে মাঝে মনের ভেতর বড হয়ে উঠছিল। জ্যোৎস্নাআপাকে দিয়ে দাড়িওয়ালা প্রাথমিক শিক্ষকটিকে হেনস্থার ইচ্ছা। আমি তো জানিই, জ্যোৎস্নাআপা এসব ব্যাপারে দারুণ ওস্তাদ। একবার একটা লোক তাঁকে নাকি বিয়ে করতে চেয়েছিল। উনি সেই লোকটার একটা ছবি কৌশলে বাগিয়ে মুখে কালি মাখিয়ে ফেরত পাঠিয়েছিলেন। কলেজে পড়ার সময় এই কীর্তির কথা জ্যোৎস্নাআপা বেশ রসিয়ে বলতেন। আমার বেলায় অবশ্য একটু সমস্যা আছে। ছবিটা বাবা নিয়ে এসেছেন এবং এ-ও জানি, ছবিটা মাকে দেখানোর জন্য আনেননি, এনেছেন আমাকে দেখাতে। কিন্তু মায়ের কথায় আঁচ করেছি, আসলে বাবারই খুব পছন্দ হয়েছে দাড়িওয়ালা শিক্ষকটিকে। আমি না করে দিলে বাবা হয়ত ক্ষুব্ধ হবেন। এখানে আমার একটা প্রচণ্ড দুর্বলতা থেকে গেছে। মায়ের কথায় আমি এক 'বাপ-সোহাগী মেয়ে!' সত্যিই যে তা-ই!

এদিন সকালে বাবার সঙ্গে আমার দেখা হয়নি। গ্রামে থাকলে বাবা মসজিদে ভোরের নামাজ পড়ে এসে দলিজঘরে অফিসে বসার মত বসে থাকেন। গ্রামের প্রবীণ হিন্দু-মুসলিম মুরুব্বিগোছের লোকেরা

কাজে বা অকাজে ভিড় জমান। নাশতা খেতে দেরি হলে মা চটে গিয়ে বলেন, 'বাদশার দরবার কখন ভাঙবে দেখে এস তো কালুর মা।' বুড়ির পুরুষ মানুষের দরবারে ঢুকতে কোনও সংকোচ নেই। পর্দার ফাঁকে মুখ গলিয়ে বলে, 'দু'পহর বেলা হল—পেটে দানাপানি দেবেন না গো? অ বাপজান!' অমনি বাদশাহের দরবার ভেঙে যায়।

বাগানে চুপচাপ দাঁড়িয়ে ছিলাম। প্রতীক্ষা ব্যাপারটা যে কত কষ্টকর এই প্রথম অনুভব করছিলাম। দশটা বেজে গেছে। এখনও জ্যোৎস্নাআপারা এলেন না। যদি না আসেন, ভীষণ খারাপ লাগবে আমার। দিন কাটান অসহ্য হয়ে উঠবে। রাগ হচ্ছিল জ্যোৎস্নাআপার ওপর। অন্য কোনও হুল্লোড়ে মেতে গিয়ে হয়ত আমার কথা ভুলেই গেছেন। মনে মনে ওঁর ওপর যথেচ্ছ ঝাল ঝাড়ছি, এই সময় খিড়কির দরজায় বাবাকে দেখতে পেলাম। বললেন, 'কৈ রেশমি? তোর গেস্টরা কোথায়?

কথাটা শুনে ভারি ভাল লাগল। তাই বললাম, 'জ্যোৎস্নাআপার ব্যাপার। হয়ত অন্য কোথাও গিয়ে জুটেছেন।'

বাবা কব্জি তুলে ঘড়িতে সময় দেখে বললেন, 'এসে যাবে'খন। আমি একটু বেরুচ্ছি। ফিরতে রাত হয়ে যাবে। ওদের সঙ্গে দেখা হবে না। জ্যোৎস্নাকে বলিস—'

'ও আব্বু!' আদুরে গলায় বললাম। 'আজ কোথাও না-ই বা গেলেন?'

বাবা একটু হেসে বললেন, 'তোর মামুজির বাড়ি যাচ্ছি!'

'সে কী! হঠাৎ মামুজির বাড়ি কেন আব্বু?'

'জরুরি কাজ। তুই জ্যোৎস্নাদের খাতিরযত্ন করিস। কালুকে বলা আছে, শিগগির মাঠ থেকে বাড়ি ফিরবে। আর জ্যোৎস্নাকে বলিস, শিগগির ওদের বাড়ি যাব। ওর আব্বা সব ডকুমেন্টস রেডি রাখেন যেন। কোর্ট খুললেই প্লেস করব। যেন কোনও চিন্তা না করেন চৌধুরি সাহেব।'...

রাজাদার সঙ্গে বাবার তা হলে দেখা হচ্ছে না ভেবে দমে গেলাম। বাবা চলে যাওয়ার একটু পরে মাকে গিয়ে জিজ্ঞেস করলাম, 'আব্বু হঠাৎ মামুজির বাড়ি গেলেন কেন আম্মি?'

জবাবটা দিল কালুর মা। ফোকলা দাঁতে হেসে বলল, 'তোমার শাদি লাগাচ্ছেন যে উকিলসায়েব! কুটুমসোদরের সঙ্গে শলাপরামর্শ করতে হবে না? এত বড় একটা কাজ।'

আমার মাথার ভেতর একটা ঠাণ্ডা হিম ঢিল গড়িয়ে গেল। আমার রিটায়ার্ড পুলিশ অফিসার মামুজি যদি এতে নাক গলান, আমার কিছুই করার থাকবে না। পুলিশ অফিসার ছিলেন বলেও না, মামুজি খুব রাশভারি প্রকৃতির মানুষ। যা বলবেন, তা করা চাই। শুধু একটাই স্বস্তি যে উনি অনেকদিন থেকে অসুস্থ শুনেছি। মা গত মাসে একদিনের জন্য দেখতে গিয়েছিলেন। তখন উনি শয্যাশায়ী ছিলেন। এতদিনে যদি সুস্থ হয়ে ওঠেন?

মনে হল , আমাকে একটু একটু করে ঘিরে ফেলা হচ্ছে চারদিক থেকে। অস্বস্তিতে আড়ষ্ট হয়ে উঠলাম। মা রান্নাঘরেব বারান্দা থেকে আমাকে লক্ষ করছিলেন। বললেন, 'তোর মেহমানরা কৈ রে?'

রাগ করে বললাম, 'আসবে না।'

তারপর নিজের ঘরে গিয়ে ঢুকলাম। রেকর্ড প্লেয়ার চালিয়ে দিলাম জোরে। একটু পরে টেবিলের দিকে ঘুরে দেখি, প্রাথমিক শিক্ষক ভদ্রলোকের ছবিটা নেই। সেটা উল্টো করে রাখা ছিল। আবার চমকে উঠলাম। ছবিটা তা হলে বাবা তাঁর শ্যালককে দেখাতে নিয়ে গেলেন!

কোনও-কোনও মুহূর্তে সঙ্গীতেও কোনও আশ্রয় থাকে না । এ তেমনি একটা সময়। রেকর্ডপ্লেয়ারটা বন্ধ করে ফ্যান চালিয়ে দিলাম। মাথাটা কেমন করছিল। খাটে চিত হয়ে শুয়ে রইলাম।

কতক্ষণ পরে জ্যোৎস্নাআপার হইচই কানে এল। জানালা দিয়ে দেখলাম, উনি 'খা. মা. খালামা' স্লোগান হেঁকে সদলবলে সদর দরজা দিয়ে বাড়ি ঢুকেছেন। শিউলিগাছের ছায়ায় মহফুজ আর রাজাদা দাঁড়িয়ে আছে। জ্যোৎস্নাআপা রান্নাঘরের বারান্দায় উঠে মায়েব কদমবুসি (পদচুম্বন) করে হাঁক ছাড়লেন, 'হোয়্যার ইজ রেশমি?' তারপর উদ্দাম হাসি।

বেরিয়ে বারান্দায় দাঁড়ালাম। জ্যোৎস্না আমাকে দেখে বললেন, 'এ কি রেশমি! এখনও ঘুমোচ্ছিলে নাকি? চোখ ফুলে ঢোল!'

বললাম, 'এ ঘরে আসুন আপা! মহফুজ ভাইদের ডাকুন।'

জ্যোৎস্না ওদের দিকে ঘুরে উজ্জ্বল মুখে বললেন, 'খালামা! আপনাকে গাঁদার কথা বলেছিলাম। ওই সেই গাঁদা। আর ওই আর এক ভাই আমার। খোদার মেহেরবানিতে খালামা, আমার ভাইবোনেদের গুণে শেষ করতে পারবেন না। গাঁদা! কাম্ অন! খালামাকে কদমবুসি কর হতভাগারা! কোন খান্দানি ঘরের মেয়ে জানিস আমার খালামা? খানবাহাদুরের মেয়ে। বুঝেসুঝে চলবি।'

মা ঘোমটা একটু বাড়িয়ে দিলেন। মহফুজ আর রাজা মায়ের পা ছুঁতে গেল পালাক্রমে। মা বিব্রত হয়ে বললেন, 'থাক বাবা! থাক! খোদা তোমাদের হায়াত দরাজ (দীর্ঘায়ু) করুন।'

জ্যোৎস্না হাঁকলেন, 'গাঁদা! তোরা রেশমির ঘরে গিয়ে বোস। আমি খালামার সঙ্গে গল্প করি।'

রাজাদা এগিয়ে এল। মহফুজ বলল, 'ওই জিনিসগুলো ওখানে থাকবে?'

জ্যোৎস্না বললেন, 'থাক।' তারপর একটা সন্দেশের প্যাকেট বের করলেন। প্যাকেটটা টেবিলে রেখে একটা সন্দেশ বের করে মায়ের মুখে গুঁজে দিলেন। মা বিব্রতভাবে হাসছিলেন।

রাজাদা আমাকে বলল, 'এসে গেলাম তা হলে!'

আমার বুকটা ধড়াস করে উঠল। আস্তে বললাম, 'ভেতরে গিয়ে বসুন। আসছি।'..

সেই সময়টা চিরকালের একটা ছবি হয়ে টাঙান আছে অবচেতনায়। তাই স্বপ্নে বারবার ফিরে আসে। সে ছিল আমার বাগান রচনার প্রথম দিন। স্বাধীনতার ভেতরকার তীব্র স্বাদ সমস্ত অনুভূতি দিয়ে জেনে নেওয়ার মুহূর্তগুলো সেদিনই নিয়তি আমাকে উপহার দিয়েছিল।

কালুচাচা চৌকো জায়গার চিহ্ন দিয়ে কোদালে মাটি কোপাচ্ছিল। মহফুজ আমাকে মাটি তৈরির প্রক্রিয়া বোঝাচ্ছিল। জ্যোৎস্নাআপা মায়ের কাছে জমিয়ে বসে আছেন রান্নাঘরে। রাজাদা গোড়াবাঁধান কাঞ্চনতলায় বসেছিল। হঠাৎ একসময় দেখি, সে ঝিলের ধারে হিজলগাছটার তলায় গিয়ে দাঁড়িয়ে আছে। মুখের একটা পাশে ঝলমলে রোদ পড়েছে। কালো একরাশ চুল অল্প বাতাসে এলোমেলো হচ্ছে। হঠাৎ মনে হল কোনও এক অলৌকিককে দেখছি। কিছুতেই সত্য বলে মনে হচ্ছিল না ওই দাঁড়িয়ে থাকার ঘটনাটা। ইচ্ছে করছিল গিয়ে হাত দিয়ে ছুঁয়ে দেখি বাস্তব না মায়া? ঠিক ওখানে দাঁড়িয়েই তো একদিন চিনুকাকু হঠাৎ বলে উঠেছিলেন, 'একটা ছেলে—রাজা...' এক যে ছিল রাজা, এই রূপকথার গল্পের মত।

এইসব অনুভূতিকেই কি প্রেমে পড়ার লক্ষণ বলে? কে জানে বাবা! প্রেম-ট্রেম কখনও করিনি। জ্ঞানত আমি কিন্তু তখনও রাজাদার প্রেমে পড়িনি। শুধু এটুকু বলতে পারি, ঝিলের ধারে ওইরকম একটি দাঁড়িয়ে থাকা আমার কাছে একটি চমকের বেশি কিছু ছিল না। হঠাৎ কোথাও কোনও সৌন্দর্য চোখে পড়লে বিস্ময়-জড়ান মুগ্ধতা এসে যায়।

জ্যোৎস্নাআপা পা টিপে টিপে এসে আমাকে পেছন থেকে জড়িয়ে ধরেছিলেন। সেই মুগ্ধতার বোধটা তছনছ হয়ে গেল। কানের কাছে মুখ এনে চাপা স্বরে বললেন, 'অমন একটা সুখবর দিব্যি চেপে আছ। বলনি আমাকে?'

হাসবার চেষ্টা করে বললাম, 'কিসের সুখবর?'

জ্যোৎস্না আমাকে টানতে টানতে একটু তফাতে নিয়ে গেলেন। বললেন, 'খালামার কাছে সব শুনলাম।' বলে চোখে ঝিলিক তুলে হাসলেন। 'এই তাহলে তোমার হঠাৎ করে গার্ডেনিংয়ে মেতে ওঠার রহস্য। ফুলের বনে ফুলপরীটি হয়ে বরকে বরণ করবে? দারুণ আইডিয়া তো!'

'ভ্যাট্! কী সব বলছেন বুঝি না আপা!'

'বোঝ না? কচি খুকীটি!'

'বিশ্বাস করুন, আমার এসব একেবারে ভাল লাগছে না।'

'কী সব?'

'বিয়ে-টিয়ে।'

জ্যোৎস্না আমার গাল টিপে আদর করে বললেন, 'সময়মত দারুণ ভাল লাগবে।'

'না আপা! এ বিয়েতে আমার মত নেই।'

জ্যোৎস্না আমার চোখে চোখ রেখে বললেন, 'কেন? খালামা বললেন, হাইলি কোয়ালিফায়েড ছেলে। খালুআব্বার (মেসোমশাইয়ের) খুবই পছন্দ হয়েছে। খালুআব্বাকে তো ভাল জানি। লিবার‍্যাল মর্ডান মাইন্ডেড মানুষ। ওঁর যখন পছন্দ হয়েছে, তখন বুঝতে হবে—'

ওঁর কথায় বাধা দিয়ে বললাম, 'কোনও দাড়িওয়ালাকে আমি কিছুতেই বিয়ে করব না।'

জ্যোৎস্না হেসে উঠলেন। 'ওটা কথা হল? আজকাল কী হিন্দু কী মুসলমান, সব ইয়ং ছেলেই দাড়ি রাখে। ওই দ্যাখো, মহফুজও রেখেছে।'

'আপনি বুঝবেন না আপা! আমার ভীষণ খারাপ লাগছে।'

আমার কথার সুরে জ্যোৎস্না একটু অবাক হলেন। গম্ভীর হয়ে বললেন, 'খালুআব্বা তোমার অমতে নিশ্চয় কিছু করবেন না—অন্তত ওঁর সম্পর্কে আমার যা ধারণা। তা তুমি ওঁকে আভাসে তোমার আপত্তির কথা জানালেই পার।'

জ্যোৎস্নাআপার একটি হাত ধরে আস্তে বললাম, 'আপনি আমাকে বাঁচান আপা!'

আমার মুখের দিকে কিছুক্ষণ চুপচাপ তাকিয়ে থাকার পর জ্যোৎস্না একটু হেসে চাপা স্বরে বললেন, 'তুমি কি অন্য কাউকে ভালবাস? লুকিও না রেশমি!'

জোরে মাথা নেড়ে বললাম, 'নাহ্। বিশ্বাস করুন—'

'রেশমি! নিশ্চয় তুমি লুকোচ্ছ!'

আমার চোখে জল এসে গেল। 'না না! সে-সব কিছু নয়। বিশ্বাস করুন আমাকে।'

জ্যোৎস্না ধমক দিলেন। 'কচি খুকীর মত কাঁদে না। অদ্ভুত মেয়ে তুমি। তোমাকে স্মার্ট ভাবতাম। দেখছি, তুমি একেবারে গেঁয়ো।' কথাটা বলে ঝিলের দিকে তাকালেন। 'রাজা ওখানে কী করছে? এস, আমরা ওর কাছে যাই। তোমাদের বাড়ির এদিকটা অসাধারণ কিন্তু। ওই ঝিলটা থাকায় বেশ একটা ছবির মত। পিকনিক করলে মন্দ হয় না। এস রেশমি!'

জ্যোৎস্না আমাকে টানতে টানতে ঝিলের দিকে নিয়ে যাচ্ছিলেন। পেছন থেকে মহফুজ বলল, 'রেশমিদি! দেখে যান—'

জ্যোৎস্না ঘুরে চোখ পাকিয়ে বললেন, 'রেশমি কিচ্ছু দেখবে না। তুই কথা দিয়েছিস ওকে বাগান করে দিবি। তাই কর। তুই ওর বাগানের মালী।'

মহফুজ হাসল। 'যা মাটি, কোনও মালীর দরকার হবে না। আর এই কালুচাচা যা মাটি বোঝে ভাবা যায় না।'

বেড়ার আগড়টা দেখিয়ে জ্যোৎস্না বললেন, গাঁদা! এখানে বোগান ভিলিয়াটা বসাবি।'

নরম ঘাসের ওপর হঠাৎ এদিক থেকে ওদিকে নাচের ভঙ্গিতে ছোটাছুটি করে জ্যোৎস্না হিজলতলায় গেলেন। রাজাদা ব্যাপারটা দেখছিল। একটু হেসে বলল, 'একটা কথা বলব জ্যোৎস্নাদি?'

'তুই যা বলবি জানি!'

'তা হলে বলুন।'

'ওরে বাঁদর! আমাকে হিরোইন মানায় না। উঃ! হাঁপ ধরে গেছে। হ্যাঁ রে! আমি এত মুটিয়ে যাচ্ছি কেন বল্ তো?'

'ডায়েট কন্ট্রোল করুন।'

'তোর মাথা খারাপ? খাওয়া ছাড়া দুনিয়ায় আর কোনও সুখ নেই আমার। তোর থাকতে পারে। রেশমির থাকতে পারে।' জ্যোৎস্না ছায়ায় ধপাস করে বসলেন। 'রাজা! আরেকদিনের প্রোগ্রাম করা যাক। আমরা এখানে পিকনিক করব। ঝিলের পানিতে সাঁতার কাটব।'

বললাম, 'আপা। ঝিলে কিন্তু প্রচণ্ড জোঁক আছে।'

'থাক। আমার গায়ে প্রচুর রক্ত আছে।'

রাজাদা ঝিলের জলের দিকে একটু ঝুঁকে বলল, 'জলটা অসাধারণ কিন্তু!'

জ্যোৎস্না বললেন, 'মরেছে রে! বাঁদর এখানেও জল-জল করছে। খালামার কানে গেলে ভাববেন, নির্ঘাৎ একটা হিন্দু ছেলেকে ভাই সাজিয়ে এনেছি।'

রাজাদা বলল, 'সরি! অভ্যাস।'

বললাম, 'জানেন আপা? চিনুকাকু ঝিলে বড়শি ফেলে পুঁটিমাছ ধরেছিলেন।'

জ্যোৎস্না বললেন, 'মনে হচ্ছে লোকটা তোমাকে ভূতের মত পেয়ে বসেছে। সাবধান রেশমি!'

রাজাদা বলল, 'চিনুদা সম্পর্কে ধারণা একেবারে ভুল জ্যোৎস্নাদি! আপনি ওঁকে দ্যাখেননি তাই। দেখলে—'

ওর কথার ওপর জ্যোৎস্না পুরুষালি ভঙ্গিতে বললেন, 'বল্ বল্। দেখলেই প্রেমে পড়ে যাব।'

রাজাদা হাসতে হাসতে বলল, 'কিছু বলা যায় না।'

জ্যোৎস্না আমাকে দেখিয়ে বললেন, 'বরের মুখে দাড়ি আছে বলে রেশমি বিয়ে করবে না। আমিও খোঁড়া ল্যাংড়ার প্রেমে পড়ব না। তোর চিনুদার ঠ্যাং ভাঙা বলছিলি না?'

রাজাদা আমার দিকে তাকিয়ে বলল, 'বরের মুখে দাড়ি মানে?'

আমি আড়ষ্টভাবে অন্য দিকে তাকিয়ে রইলাম। জ্যোৎস্নাআপা অস্থির হেসে চাপা স্বরে বললেন, 'খালুআব্বা জামাই খুঁজে বের করেছেন। এম এ ডিগ্রি আছে। কিন্তু মুখে দাড়ি। খালামা বলছিলেন, 'খুব নামাজ পড়ে। রেশমি হয় তো নামাজ পড়াটা ভাল মনে করে। কিন্তু দাড়ি চলবে না!'

রাজাদা বলল, 'দাড়ি রাখা তো আজকাল স্টাইল!'

'সেই তো বলছিলাম ওকে।'

বললাম, 'ভাল হবে না বলছি আপা! খালি আবোল-তাবোল কথাবার্তা আপনার!'

জ্যোৎস্নাআপার পাশেই দাঁড়িয়ে ছিলাম। উনি আমার দুই হাঁটু বেড় দিয়ে ধরে আমাকে টেনে বসালেন। বললেন, 'রাজা! তুইও বস। একটু কনসাল্ট্ করা যাক। বস্ না রে বাঁদর!'

রাজাদা একটু তফাতে হিজলের গুঁড়িতে ঠেস দিয়ে বসল।

বললাম, 'আপা! ওসব কথা বললে আমি কিন্তু চলে যাব।'

জ্যোৎস্না আমাকে কাঁধ আঁকড়ে ধরে বললেন, 'যাবে কোথায়? ফাঁদে পড়ে গেছ। যদি বাঁচতে চাও, চুপ করে বস।'

রাজাদা সিরিয়াস ভঙ্গিতে বলল, 'প্রব্লেমটা কী?'

'রেশমির আব্বা চান একটি চমৎকার ঘরজামাই। নুরপুর চিনিস তুই? আমি চিনি না।'

'চিনি। কেন?'

'যাঃ! বরের নামটা ভুলে গেলাম। খালামা বলছিলেন—কী যেন ... যাক গে। পরে আবার জেনে নেব। তো ভদ্রলোক প্রাইমারি টিচার। কিন্তু রেশমির এ বিয়েতে মত নেই।

আমি ওঠার চেষ্টা করলাম। পারলাম না। জ্যোৎস্না আমাকে আরও আঁকড়ে ধরলেন।

রাজাদা একটু হাসল। 'এটা আর প্রব্লেম কী? স্ট্রেট্‌কাট বলে দিলেই তো হয়।'

জ্যোৎস্না ধমক দিলেন। 'তুই হাঁদা! রেশমি যদি ছেলে হত, হয়ত মুখের ওপর বলে দিত। কিন্তু মেয়ে—আফটার অল গ্রামের মেয়ে। এবং আরও প্রব্লেম হল মুসলিম মেয়ে।'

'কী আশ্চর্য! আপনিও তো মুসলিম মেয়ে।'

'ওরে বুদ্ধু! সবাই কি আমার মত? আমি তো আমার আব্বাকে দরকার হলে বকে দিতে পারি।'

রাজাদা হাসতে হাসতে বলল, 'তা আপনি পারেন বটে! ভাবা যায় না।'

জ্যোৎস্না গম্ভীর হয়ে বললেন, 'রেশমি! এখনও ভেবে বল। পরে কিন্তু দোষ দিও না।'

আস্তে বললাম, 'কী?'

জ্যোৎস্না ফিক করে হাসলেন হঠাৎ। 'বিয়ে ভাঙা খুব ইজি ব্যাপার। নিজের বিয়েও বার দুই ইজিলি ভেঙেছি। জাস্ট্ দু'একটা চিঠি—ব্যস!'

রাজাদা বলল, 'চিঠি মানে?'

ষড়যন্ত্রসংকুল ভঙ্গিতে জ্যোৎস্না চাপা স্বরে বললেন, 'রেশমির হবু বরকে বেনামী চিঠি দেব। তুই একখানা এবং আমি একখানা। বুঝলি? চিঠিতে লিখব, রেশমি খুব বাজে মেয়ে। একডজন প্রেম করে ফেলেছে। এটসেটরা, এট্‌সেট্‌রা...'

রাজাদা বলল, 'এই জ্যোৎস্নাদি! এটা ঠিক নয়। অকারণ ওঁর নামে স্ক্যান্ডাল রটান আমার ভাল মনে হচ্ছে না।'

জ্যোৎস্না একটু ভেবে বললেন, 'হ্যাঁ। স্ক্যান্ডাল একবার রটলে পরে হয় তো রেশমির অবস্থা হবে আমারই মত।' কথাটা বলে ফিক করে হাসলেন। 'আমার কী হয়েছে, রেশমি জানে না। তুইও জানিস না। আমি এখন বিয়ে করতে চাইলেও হারামজাদাগুলো ওরে বাবা বলে পালিয়ে বাঁচবে। তবে অবশ্য রেশমি একেবারে ফুলপরী। আমার মত খেঁদিপেঁচি নয়। ওর বেলা হয়ত অতটা না হতেও পারে। দুনিয়ায় এমন লোকের অভাব নেই, যারা গায়ের জোরে মেয়েদের দখলে রাখতে পারলেই খুশি। প্রেম-ট্রেমের ধার ধারে না। বউ পাওয়াই যথেষ্ট : বউ প্রেম দিচ্ছে কি না-দিচ্ছে, গ্রাহ্য করে না। রাজা, তুই তো কুলসুমকে চিনিস।'

'কুসুমদি বলুন!'

'তোর শুধু হিন্দুয়ানি সবতাতেই।' জ্যোৎস্না আমাকে ছেড়ে হঠাৎ উঠে দাঁড়ালেন। 'কুলসুমের এখন একগাদা ছেলেমেয়ে। দেখলে চেনা যায় না। প্যাঁকাটি হয়ে গেছে। অথচ কী হাসিখুশি মেয়ে ছিল, বল রাজা!'

আমি উঠে দাঁড়িয়ে বললাম, 'সাড়ে বারটা বাজে প্রায়। দেখি, রান্না হল কি না।'

জ্যোৎস্না বললেন, 'সে ভাবনা তোমাকে ভাবতে হবে না। তুমি থাম!'

মহফুজ এসে বলল, 'এখানে কিসের মিটিং হচ্ছে?'

'তোর কাজ হয়ে গেল?'

'হ্যাঁঃ। কালুচাচা লোকটা এক্সপার্ট।' বলে সে রাজাদার দিকে ঘুরল। 'তুই ব্যাঙের মত তুম্বো হয়ে বসে আছিস কেন রে?'

রাজাদা মুখটিপে হাসল। 'জ্যোৎস্নাদি, আপনারা কেটে পড়ুন তো এখন। আমরা আড্ডা দিই।'

জ্যোৎস্না বললেন, 'সিগারেট খাবি তো? ইস্! আমাকে বড় লজ্জা! খাবি তো খা না।'

আমার কাঁধে হাত রেখে জ্যোৎস্নাআপা হাঁটতে থাকলেন। বাগানে ঢুকে বললেন, 'কিচ্ছু ভেব না তুমি! এ বিয়ে ভেঙে যাবে। কিন্তু একটা কথা মাথায় রাখা উচিত, রেশমি! আমি কোনও পুরুষ মানুষের পরোয়া করি না। তোমার ব্যাপারটা একেবারে অন্যরকম। কারণ তুমি গ্রামে থাক। তোমাকে একসময় বিয়ে করতেই হবে এবং হয়ত দেখবে, 'তোমার বর তোমার মনের মত নয়। বিয়ে ব্যাপারটা জুয়া খেলার মত। হার-জিতের কোনও সিওরিটি নেই।'

আস্তে বললাম, 'ওসব কথা থাক, আপা! আমার ভাল লাগছে না।'

জ্যোৎস্নাআপা একটু হাসলেন। তারপর গুন গুন করে কী গান গাইতে গাইতে কাঞ্চনতলার বেদিতে বসলেন। 'একটু বসি এখানে। তুমিও বস।'..

মায়ের পছন্দ-অপছন্দ এবং আদব-কায়দা সম্পর্কে জ্যোৎস্নাআপার জ্ঞান টনটনে। মহফুজ আর রাজাদাকে আলাদা করে খাইয়ে দিলেন। তবে চোখে হেসে ওদের দলিজঘরে খাওয়ানোর কথা তুলেছিলেন। মা বললেন, 'তা কেন? এখানেই খাক ওরা। তোমার ভাইরা কি পরমানুষ? তোমার খালু আব্বার কত হিন্দু বন্ধু এখানে বসে খেয়ে যান। ঘরের ছেলে সব।'

আমার মা এক অদ্ভুত মেয়ে। কোনও কিছুতে কৌতূহল নেই। নৈলে কার কী নাম জানতে চাইতেন। আমি একটু উদ্বিগ্ন হয়েছিলাম। রাজাদার নাম চিনুকাকুর মুখে মা শুনেছিলেন। জ্যোৎস্নাআপা ওর পরিচয় দিলে মায়ের কী প্রতিক্রিয়া হত কে জানে! কিন্তু জ্যোৎস্নাআপা সে প্রসঙ্গে গেলেন না। মাকে জোর করে স্নান করতে পাঠিয়ে ওদের খাইয়ে দিলেন। মনে হচ্ছিল, এ যেন জ্যোৎস্নাআপারই বাড়ি। মহফুজ একবার ঠাট্টা করে বলেছিল, 'ব্রিলিয়ান্ট রেঁধেছ আপা! বাড়িতে তো এমন রাঁধতে পার না!'

জ্যোৎস্না থাপ্পড় তুলে বলেছিলেন, 'চুপচাপ খেয়ে উঠে পড়।'

রাজাদা 'জ্যোৎস্নাদি' বলেই জ্যোৎস্নাআপার ইশারায় চুপ করে গিয়েছিল। কালুর মা উল্টোদিকের

বারান্দায় রোদে আটা নাড়াচাড়া করছিল। জ্যোৎস্নাআপা তাকে দেখিয়ে ফিস ফিস করে বলেছিলেন, 'তোকে হিন্দু ভাববে। কক্ষণো দিদি-টিদি করবি না। এটা টাউন নয়, পাড়াগাঁ। গাঁদা! সাবধান।'...

কিছুক্ষণ পরে জ্যোৎস্নাআপা, আমি আর মা খেতে বসলাম। জ্যোৎস্না বললেন, 'আচ্ছা খালামা, আপনি সারাজীবন রান্নাঘরেই কাটালেন। আপনার একঘেয়ে লাগে না?'

মা একটু হেসে বললেন, 'বিয়েশাদি হোক মা। তখন বুঝবে রান্নাঘরে কী আছে!'

'সে জন্য বিয়েশাদির দরকার নেই। বাড়িতে তো আমিই দু'বেলা দশ-বারজনের জন্য রাঁধি। এখন স্কুলের ছুটি। কিন্তু রাঁধি, আবার স্কুলও করি। মায়ের কথা তো জানেন।'

মা আমাকে বললেন, 'শুনছিস কথাগুলো? বুঝলে জ্যোৎস্না? রেশমির যে কী হবে, আমি ভেবে কুল পাই না। চিরকাল তো আমি বেঁচে থাকব না। সংসারে একটা কুটো ভেঙে দুটো করে না এই মেয়ে।'

জ্যোৎস্না বললেন, 'রেশমি মাইনে দিয়ে বাবুর্চি রাখবে। ভাববেন না!'

মা চুপচাপ খেতে থাকলেন। একটু পরে হঠাৎ বললেন. 'এই দ্যাখো জ্যোৎস্না! তুমি আমাকে খানা বেড়ে দিলে। কত ভাল লাগছে। সারাজীবন খানা বেড়ে কাটাচ্ছি। নিজের হাতে খানা বেড়ে খেতে ইচ্ছেই করে না। তো আমার মেয়ে একবারও বলবে না, আম্মা, তোমাকে আজ আমি খানা বেড়ে দিই। তুমি খাও!' মা চোখের কোনা মুছলেন।

অবাক হয়ে মায়ের দিকে তাকিয়ে রইলাম। জ্যোৎস্না হাসি চেপে বললেন, 'রেশমি! সত্যি এ তোমার ভারি অন্যায়।'

বললাম, 'যা বাব্বা। খাওয়ার সময় হঠাৎ—'

জ্যোৎস্না বললেন, 'তুমি চুপ কর। খালামা, আপনি আমাব সঙ্গে চলুন। ক'দিন চুপচাপ রেস্ট নেবেন। আমি আপনাকে রেঁধে খাওয়াব। রোজ সিনেমা দেখাব। বেড়াতে বেরুব গঙ্গার ধারে। আজকাল কী সুন্দর সাজিয়েছে গঙ্গার ধারে পার্ক, রাস্তা!'

মায়ের মুখে হাসি ফুটল। 'না বাবা! গোলমাল ভিড় আমার একেবারে বরদাস্ত হয় না। গাঁয়ে পীরের খানকা শরিফে উরমের মেলা বসে। সেই কয়েকটা দিন কান ঝালাপালা হয়ে যায় মাইকের আওয়াজে। সারাদিন সারাটা রাত হইহল্লা। একবার রহিম ডাক্তারের বউ মানত দিতে নিয়ে গিয়েছিল আমাকে। উঃ! কানের পর্দা ফেটে যাবার দাখিল।'

আমার থালা খালি হয়ে গেছে দেখে জ্যোৎস্নাআপা বড় চামচ ভর্তি পোলাও দিতে এলেন। উঠে দাঁড়িয়ে বললাম, 'প্লিজ আপা! আর না!'

মা বললেন, 'ওই খাওয়া! মুরগির দানা! এখন বড় হয়েছে বলে নয়। সেই এতটুকু থেকে ওইরকম। জোর করে গিলিয়ে তবে—'

জ্যোৎস্না পুরুষালি ভঙ্গিতে বললেন, 'রেশমি! রাগ করা হচ্ছে, তাই নয়?'

বললাম. 'ভ্যাট্! রাগ করব কেন?'

মা বললেন, 'ছেড়ে দাও মা! মেয়ের ওইরকম স্বভাব। গোঁ ধরলে কার সাধ্যি বশ মানায়?'..

নিজের ঘরে এসে জোরে ফ্যান চালিয়ে দিয়ে বসলাম। রান্নাঘরের বারান্দার ফ্যানটা বড্ড গরম হাওয়া ছড়ায়। সত্যিই খুব অবাক হয়েছিলাম। কখনও ভাবতে পারিনি, মায়ের এ ধরনের কোন সাধ আছে। হয়ত সাধ নয়, অন্য ধরনের একটা ইচ্ছা। নিজের হাতে রেঁধে নিজে বেড়ে খেতে ভাল লাগে না, এই প্রথম জানলাম। একটু অনুতাপ হল। কেন মা এ কথাটা কোনওদিন মুখ ফুটে আমাকে বলেননি? আশ্চর্য, মানুষের কত তুচ্ছ ইচ্ছে বা সাধ আছে, ভাবা যায় না। অথচ আমি যদি সত্যি রান্নাঘরে মাকে সাহায্য করতে যাই, মা প্রচণ্ড আপত্তি করবেন। মুখে যা-ই বলুন, রান্নাঘরেই মায়ের জীবন। ওখানে না ঢুকলে যেন শান্তি নেই। বাবা একবার রাঁধুনি রাখার কথা তুলেছিলেন। মা আঁতকে উঠে বলেছিলেন, 'না, না। কারও হাতে খেতে রুচবে না আমার। আর, রাঁধুনি রাখলেই সব চুরি হয়ে যাবে।'

পুবের জানালার দিকে ঘুরেই দেখতে পেলাম রাজাদা বাগানে দাঁড়িয়ে সিগারেট টানছে। মহফুজ কাঞ্চনতলার বেদিতে বসে আছে। তার মুখেও সিগারেট।

আবার রাজাদাকে অলৌকিক মনে হল। বড় অদ্ভুত এই বোধ। মনে হচ্ছিল, অবিশ্বাস্য একটা ঘটনা ঘটতে দেখছি। চিনুকাকুর কণ্ঠস্বর ভেসে আসছে বহু দূর থেকে, 'একটা ছেলে। রাজা...'

জ্যোৎস্নাআপার ইচ্ছে ছিল, সন্ধ্যা সাড়ে ছ'টার বাসে ফিরবেন। কিন্তু মহফুজ আর রাজাদার তাড়ায় অনেক আগে বেরুতে হল ওঁকে। মায়ের পা ছুঁতেই জ্যোৎস্নাআপাকে দু'হাতে ধরে ওঠালেন। 'বেঁচে থাক মা!' যখন খুশি, চলে এস। ওদেরও নিয়ে এস। আপনজন কে কোথায় কোন মুলুকে ছড়িয়ে-ছিটিয়ে আছে। কেউ তো আশে না। তোমরাই এখন আপন।' বলে একটু হাসলেন। 'রেশমির বিয়ে লাগিয়েছি। খোদার ফজলে সব ভালয়-ভালয় এগোলে এ মাসের হয় তো ও মাসে যাব না। খবর দেব। আগে থেকে এসে থাকবে। শোন জ্যোৎস্না! ভাইবোনদের সব্বাইকে নিয়ে আসবে।'

জ্যোৎস্নাআপা বললেন, 'ওঁরা কনে দেখতে আসবেন না?'

'আসবে। করে আসবে, জানায়নি। বলেছে খবর দেব। তোমার খালুআব্বা বলছিলেন, তার মানে হঠাৎ করে এসে হাজির হবে। তা যখন খুশি আসুক না। মেয়ে আমার কানা না, খোঁড়া না। এ মুলুকে দশটার একটা।'

'যদি খবর দিয়ে আসেন, আমি যেন খবর পাই খালামা! আমি কনে সাজাব কিন্তু।'

জ্যোৎস্না আমার গাল টিপে দিয়ে সদর দরজার দিকে এগোলেন। আমি বললাম, 'চলুন আপা! বাসে তুলে দিয়ে আসি।'

জ্যোৎস্নাআপার সামনে মা আপত্তি করতে পারবেন না জানতাম। রাস্তায় গিয়ে দেখলাম রাজাদা আর মহফুজ অনেকটা এগিয়ে গেছে। হঠাৎ মনে হল, শহরের ছেলে ওরা। গ্রাম ভাল লাগে না। তাই হয়ত শিগগির চলে যেতে চাইছে।

অতর্কিতে একটু অভিমান সুচের মত আমাকে বিঁধল। চিনুকাকু বলেছিলেন, আমি নাকি অবিশ্বাস্য সুন্দর। আমি কি রাজাদাকে আকর্ষণ করতে পারলাম না?

ভাবনাটা নির্লজ্জ। অথচ অপমানিতা মনে হচ্ছিল নিজেকে।

শহরের ছেলে আরও কত অবিশ্বাস্য সুন্দর মেয়েকে দেখেছে। হয়ত তেমন কোনও প্রেমিকাও আছে ওর। বোকার মত কেন ওর কথা ভাবছি?

'রেশমি, কথা বলছ না যে?' জ্যোৎস্নাআপা আমার একটা হাত নিলেন। 'মনে হচ্ছে, খুব ভাবনায় পড়ে গেছ।' চাপা স্বরে ফের বললেন, 'এ বিয়ে আমি ভেঙে দিচ্ছি। কিচ্ছু ভেব না।'

বললাম, 'ভ্যাট! আপনার খালি এক কথা। অন্য কিছু বলুন।'

ছোট্ট বাজারটা বিকেল থেকে লোকজনে ভরে ওঠে। চুপচাপ দু'জনে হাঁটছিলাম। পিচ-রাস্তায় মেহগনি গাছের তলায় রাজাদা ও মহফুজ দাঁড়িয়ে আছে। জ্যোৎস্নাআপা হঠাৎ বললেন, 'আচ্ছা রেশমি রাজাকে দেখে কী মনে হল তোমার?'

চমকে উঠলাম। কাটা ঘায়ে নুনের ছিটে কেন? আস্তে বললাম, 'কী মনে হবে?'

জ্যোৎস্নাআপা মিটিমিটি হেসে বললেন, 'খালুআব্বার কাছে কথাটা তুলব।' প্রায় চেঁচিয়ে উঠলাম, 'না!'

'ও ম্মা! তুমি হিস্টিরিয়া রুগির মত—'

'আপা! কখনো আব্বার কাছে ওসব কথা বলবেন না।'

'কেন?'

'চিনুকাকু রাজাদার কথা তুলেছিলেন আব্বার কাছে।'

'বল কী! তারপর?'

'আব্বা রাজাদাকে পছন্দ করেন না। ও আপনার সঙ্গে এসেছিল জানতে পারলে আব্বা রাগ করবেন।'

জ্যোৎস্নাআপা শ্বাস ছেড়ে বললেন, 'কে জানে বাবা কী ব্যাপার। ঠিক আছে। তা হলে ও নিয়ে কথা তুলব না।'

পিচ-রাস্তায় পৌঁছে জ্যোৎস্নাআপা একটু তফাতে ব্রিজের কালভার্টে গিয়ে বসলেন। আমাকেও

টেনে পাশে বসালেন। রাজাদা এদিকে আসছিল। জ্যোৎস্না আঙুল তুলে বললেন, 'এদিকে কী? মেয়েদের কথা শুনতে দারুণ লাগে। না?'

রাজাদা হাসল। 'আমরা বলাবলি করছিলাম দু'জনে কিছু নিয়ে ঝগড়াঝাটি বেধেছে।'

'বাধলেও তোমার কিছু করার নেই। যেখানে ছিলে, সেখানেও যাও।'

রাজাদা মহফুজের কাছে চলে গেল। জ্যোৎস্না আমাব কাঁধে হাত রেখে বললেন, 'এই তো একরত্তি মেয়ে। এর জন্য বাবা-মা অস্থির! আর আমার বাবাকে দ্যাখ! দিব্যি নিজের কাজ নিয়ে ব্যস্ত। তা-ও তো খালুআব্বার মত অত শিক্ষিত নন। আসলে আমার ফাদার ভদ্রলোক কেমন জান? খোদা ভরসা-টাইপ।'

বললাম, 'কথাটা ভুলে গিয়েছিলাম আপা! আব্বা বলে গেছেন, শিগগির আপনাদের ওখানে যাবেন। কী সব কাগজপত্র রেডি রাখতে বলেছেন। কোর্ট খুললেই—'

'হ্যাঁ, ওই এক রোগ আমার ফাদার ভদ্রলোকের। মামলা! এত বলেও পারি না।'

'আবার কবে আসছেন বলুন আপা? পিকনিক করবেন বলছিলেন!'

রাজাদা ডাকল, 'বাস আসছে জ্যোৎস্নাদি!'

জ্যোৎস্না উঠে দাঁড়িয়ে বললেন, 'সে আসা যাবে। তুমি শিগগির একদিন এস। কেমন?'

মেহগনিতলায় বাস স্টপ। বাসটা এসে দাঁড়াল। ভিড় গিজ গিজ করছে। জ্যোৎস্নাআপা ভিড় ঠেলে ঢুকে গেলেন। মহফুজ উঠে গেল। রাজাদা আমার দিকে ঘুরে আস্তে বলল, 'আবার দেখা হবে।'

বাসটা চলে গেলে হঠাৎ একলা—ভীষণ একলা লাগল নিজেকে। শূন্যদৃষ্টে চলন্ত বাসটার দিকে তাকিয়ে রইলাম। বাঁকের মুখে গাছপালার আড়ালে মিলিয়ে গেলে পা বাড়ালাম।

বাড়ি ফিরলে মা বললেন, 'বাস পেল ওরা?'

'না পাওয়ার কী আছে?'

'সবতাতেই মেজাজ কেন দ্যাখাস বাবা? ওই তো দেখলি চৌধুরি সায়েবের মেয়েকে। টাউনের মেয়ে। তোর চেয়ে শিক্ষিত। তার আদব-কায়দা আর তোর—আবার অবেলায় বাগানে যাচ্ছিস? অ রেশমি!'

কাঞ্চনতলার বেদিতে বসে ঝিলের দিকে তাকালাম। অবিকল দেখলাম, রাজাদা দাঁড়িয়ে আছে হিজল গাছের তলায়। মনে প্রশ্ন করলাম, আবার দেখা হবে, এ কথার মানে কী রাজাদা?...

## ৬

একুশ বছর বয়সটাই এমন বোকামি আর আবেগে ভরা যে, কোনও-কোনও কথার আক্ষরিক মানের আড়ালে ভিন্ন কোনও মানে খুঁজে অস্থির হতাম। পরে মনে হয়েছিল, রাজাদার 'আবার দেখা হবে' কথাটার কোনও ভিন্ন মানে নেই। দেখা তো হতেই পারে। আমি ঘরবন্দী মেয়ে নই। তাছাড়া গার্ডেনিংয়ের ব্যাপারে মহফুজের দোকানে গেলে রাজাদার সঙ্গেও দেখা হওয়ার চান্স আছে, এই ভেবেই হয়ত রাজাদা কথাটা বলেছিল।

এখন বুঝতে পারি, আমার মধ্যে অনেক বেশি হঠকারিতা আর খেয়াল ছিল। তাই খানিকটা গোঁয়ার্তুমিও ছিল। থাকবে না কেন? মোটামুটি সচ্ছল পরিবারের মেয়ে, বাবা-মায়ের একমাত্র সন্তান। আদর খেয়ে-খেয়ে বড় হয়েছিলাম। তা ছাড়া সবাই বলত আমি রূপসী মেয়ে। চাপা একটা অহঙ্কার মনের আড়ালে থেকে গিয়েছিল। তারপর চিনুকাকুর মত এক কিংবদন্তির নায়ক আমার সেই অহঙ্কারকে অনেক বেশি বাড়িয়ে দিয়েছিলেন।

দীর্ঘ বার বছর পরে নিজের জীবনকাহিনী লিখতে বসে পিছু ফিরেছি। একুশ বছর বয়সের সেই শরৎকালের দিনরাত্রিগুলির ওপর খাপচা-খাপচা আলো পড়ে আছে। আলোকিত অংশগুলি এত স্পষ্ট যে বারবার অবাক হচ্ছি। শিউরে উঠছি। আবার হাসিও পাচ্ছে নিজের বোকামিগুলি দেখে।

চিনুকাকার কথায় নেমে পড়লাম ফুলবাগান করতে। কিন্তু সেই ফুলবাগান করার ব্যাপারটা হয়ে উঠল নেহাত একটা ছুতো। পড়ে গেলাম রাজাদার প্রেমে!

প্রেম? তা-ই তো। অথচ তখন বুঝতে পারিনি ওটা প্রেম। বড়াই করে ভাবতাম, যার তার সঙ্গে প্রেমে পড়ার মত মেয়ে আমি নই। প্রেম বলতে বুঝতাম সাংঘাতিক কোন ঘটনা। জীবনে একটা বড় রকমের অদল বদল ঘটে যাওয়া। আর আমার প্রেমিক সম্পর্কে কল্পনাটাও ছিল ভারি অদ্ভুত। তাকে ভাবতাম মায়ের কাছে শোনা গল্পের সেই উজ্জ্বল কোনও আকাশচারীর ফেরেশতা, যে হঠাৎ কোনও এক মুহূর্তে নিরিবিলি ঝিলের ধারে নেমে আসবে। সে-ই যেন স্বপ্নে দেখা দিত। কখনও সবুজ ট্রেন, কখনও ঘুমন্ত এক শিকারি।..

মামুজির বাড়ি থেকে ফিরতে বাবার দেরি হচ্ছিল সে-রাতে। বাবার বাড়ি ফিরতে দেরি হলে মা ছটফট করে বেড়াতেন। কালুকে বাসরাস্তায় পাঠিয়ে দিতেন। কালুর মাকে বাড়ি যেতে দিতেন না। মা বারবার আপনমনে বলতেন, 'দিনকাল খারাপ। রাতবিরেতে একা মানুষ—কে দোস্ত। কে দুশমন আজকাল চেনাই কঠিন।' কালুর মা-ও গম্ভীর মুখে সায় দিত। কিন্তু বাবার শক্তি আর সাহসের ওপর আমার ছিল অগাধ বিশ্বাস। বলতাম, 'খেয়েদেয়ে শুয়ে পড় তো আম্মি। আব্বু হয়ত এরাতে চেম্বারেই থাকবেন।' মা বলতেন, 'তুই খেয়ে নে বাবা!' বাবা না ফিরলে আমিও কিন্তু খাব না। মায়ের কথায় আমি 'বাপ-সোহাগী মেয়ে।' আমিও ভেতর ভেতর অস্থির থাকতাম।

সে-রাতে বাবা ফিরলেন রাত এগারোয়। বললেন, 'নবাবগঞ্জে বাসের কোনও সময়টময় নেই। এদিকে ভাইজানও ছাড়বেন না। ভাগ্যিস আমিনুলের ট্রাক গিয়েছিল ওখানে। নইলে থেকে যেতে হত।'

মা বললেন, 'ভাইজানের শরীর কেমন দেখলে?'

বাবা হাসতে হাসতে বললেন, 'গভ্‌মেন্ট পুলিশে লোক নেয় শরীর-স্বাস্থ্য বুঝে। কোথায় অসুখ-বিসুখ? আগের মত তাগড়াই হয়েই আছেন। সামনে বছর হজে মক্কায় যাবেন, তার জন্য তৈরি হচ্ছেন। মুখে জমকালো দাড়ি, মাথায় টুপি। একেবারে খোদার বান্দা হয়ে গেছেন।'

মা একটু চটে গিয়ে বললেন, 'হবেন না তো তোমার মত কাফের সেজে থাকবেন?'

বাবা বললেন, 'রেশমির বিয়েটা হয়ে যাক। তারপর আমিও ইনশাল্লা (আল্লার ইচ্ছায়) ভাইজানের সঙ্গে মক্কা যাব। দাড়ি রাখব। টুপি পরব। যাক গে, শোন। আমার পেটে তোমার বাপের বাড়ির মোরগ ডাকছে। রাতে কিছু খাব না। এতকাল পরে শ্বশুরবাড়ি গিয়ে খুব খাতিরযত্ন পেলাম।'

বাবা জামা-কাপড় ছেড়ে বাথরুমে ঢুকলেন। মা আর আমি খেতে বসেছি, তখন রান্নাঘরের বারান্দায় এসে চেয়ার টেনে বসলেন। বললেন, 'রেশমি, তোর গেস্টরা এসেছিল তো?'

বললাম, 'এসেছিল। কাল সকালে বাগানে গিয়ে দেখবেন কী হয়েছে।'

মা বললেন, 'চৌধুরীসায়েবের মেয়ে জ্যোৎস্নার এখনও বিয়ে হয়নি দেখে অবাক লাগছে। অত ভাল মেয়ে। তার ওপর মাস্টারি করে ইস্কুলে। বাবা-মায়ের চোখে কী করে যে ঘুম আসে—'

দ্রুত বললাম, 'বলে দেব জ্যোৎস্নাআপাকে। সামনে এক, পেছনে আরেক কথা।'

বাবা হেসে উঠলেন। মা বিব্রতভাবে বললেন, 'আহা, মেয়েটা অত ভাল বলেই তো বলছি।'

বললাম, 'আচ্ছা আম্মি! কোনও মেয়েকে দেখলেই তার শুধু বিয়ে-বিয়ে করে কেন অত অস্থির হও বল তো? মেয়েদের জীবনে আর কিছু থাকতে নেই?'

বাবা বললেন, 'রেশমি ঠিকই বলেছে। ভাইজানও বললেন, এত তাড়াহুড়োর কী আছে?'

মা অবাক হয়ে বললেন, 'ভাইজান তা-ই বললেন।'

বাবাকে হঠাৎ একটু গম্ভীর দেখলাম। বলেন, 'উনি যা বললেন, তা মোটামুটি ভালই। কিন্তু—'

'কিন্তু কী?'

'পরে বলব'খন। তোমরা খেয়ে নাও।'

মা বাবার দিকে চঞ্চল চোখে তাকিয়ে বললেন, 'নুরপুরে বিয়ে লাগাতে বারণ করলেন ভাইজান?'

বাবা উঠে দাঁড়িয়ে বললেন, 'ঠিক বারণ করেননি। তবে অন্য একটা প্রোপজাল দিলেন। ভেবে দেখতে বললেন। পরে বলব'খন।

মা আনমনে বললেন, 'ভাইজান যখন কোনও কথা বলেছেন, তখন ভেবেচিন্তেই বলেছেন। উনি তো কক্ষনো চাইবেন না যে ভাগ্নির খারাপ কিছু হোক। ভাল চেয়েই বলেছেন।'...

সে-রাতে মনে মনে একটু খুশি হয়েছিলাম। নুরপুরের আপদ বিদায়ের সম্ভাবনা দেখা দিয়েছে। জ্যোৎস্নাআপা আমার নামে স্ক্যান্ডাল করে চিঠি লিখলেও যদি লোকটা পিছিয়ে না যায়? গ্রাম্য লোকেদের আমি তো চিনি।

সকালে বাবা কোথায় বেরিয়েছিলেন। মা আমার ঘরে এলেন। মুখে বেশ খুশি-খুশি ভাব। খাটে পা ঝুলিয়ে বসে বললেন, 'কথাটা ভালই। বুঝলি রেশমি?'

'কোন কথাটা আম্মি?'

মা একটু চুপ করে থাকার পর বললেন, 'আমারও যে মনে হয়নি, তা নয়। সেবার ভাবিজি (বৌদি) এলেন। তখন তুমি স্কুলে পড়তে। কথায় কথায় বলেছিলেন, রেশমিকে কবে আমি তুলে নিয়ে যাব দেখবেন। শুনে আমি হাসতে হাসতে বললাম, আপনি তুলে নিয়ে যাবেন কি আমিই আপনার সানুকে তুলে নিয়ে আসব। তো ভাবিজি ভাইজান দুজনেরই কথাটা খেয়াল আছে। এদিকে বেখেয়াল হয়ে বসে আছি। আর একটা বছর পরে সানু ডাক্তার হয়ে বেরিয়ে আমিই আসবে। ভাইজান বলেছেন, আপন খান্দানের মেয়ে। আপন ঘরেই থাকবে। সানুকে তোমরা ডাক্তারখানা খুলে দিও। তোমার আব্বুও—'

কান করে মায়ের কথাগুলো শুনছিলাম। মানে বোঝার চেষ্টা করছিলাম। মায়ের কথা শেষ না হতেই প্রায় চেঁচিয়ে উঠলাম, 'না!'

মা হাসতে হাসতে বললেন, 'না কী বাবা? কথাটা তো ভালই।'

কান্না এসে গিয়েছিল। বললাম, 'কক্ষনো ওসব কথা বলবে না। আব্বুকেও বারণ করে দিও।'

মা আমাকে টেনে জড়িয়ে ধরে বললেন, 'বোকা মেয়ের কথা শোন! এতে কাঁদবার কী আছে বল তো?'

নিজেকে ছাড়িয়ে নিয়ে বললাম, 'এ হয় না!'

'কী হয় না?'

'কথাটা ভাবতে তোমাদের খারাব লাগল না? তার চেয়ে আমার হাতে বিষ তুলে দাও—'

মা একটু রাগ করে বললেন, 'ইস্কুলে-কলেজে আর কেউ পড়ে না। পাশ করে না কেউ! তুই একা? আপন খান্দানে বিয়েশাদি হয় না? ধরতে গেলে তোর আব্বা আমার ফুফুত (পিসতুত) ভাই, তা জানিস? ইসলামে এমন বিয়ে-শাদি (সিদ্ধ) আছে।'

'আমাকে ইসলাম দেখিও না। ভারি তো সব খোদার বান্দা! ইসলামে অনেক কিছুই আছে। কতগুলো মানো তোমরা? খালি নিজের ইচ্ছেমত—' কাঁদছি টের পেয়ে থেমে গেলাম। চোখ মুছে ফের বললাম, 'আজই সানুভাইকে চিঠি লিখে জানাচ্ছি তোমরা কী চক্রান্ত করেছ।'

মা উঠে দাঁড়িয়ে ক্ষুব্ধভাবে বললেন, 'এইজন্য আমি বলতাম, বেপর্দা হয়ে লেখাপড়া শিখতে দিও না। তবে রেশমি, তোর কপালে একশো খোয়ার আছে—দেখে নিস। তখন পস্তে কূল পাবি না বলে দিচ্ছি।'

মা বেরিয়ে গেলে মনে হল, যেন একটা দুঃস্বপ্ন দেখছিলাম। সানু আমার মামাতো ভাই। কল্পনাও করিনি তার সঙ্গে বিয়ের কথা উঠতে পারে। আমার বিশ্বাস, সানুভাইও কথাটা শুনে ভীষণ চটে যাবে। মামাত-পিসতুত-খুড়তুত ভাই-বোনদের মধ্যে বিয়ে আমি দেখিনি এমন নয়। কিন্তু ব্যাপারটা এত সাধারণ যে তা নিয়ে কখনও মাথা ঘামাইনি। আমার জীবনে সেটার সম্ভাবনা দেখা দেওয়ামাত্র চমকে উঠেছিলাম। অশালীন মনে হয়েছিল এই সম্পর্ক। শুধু তাই নয়, বাবার সম্পর্কে আমার যেসব সুন্দর সুন্দর ধারণা ছিল, অতর্কিতে সেগুলো চোট খেয়েছিল। অবাক লাগছিল ভাবতে, মামুজি এমন কথা তুলতেই পারেন; কিন্তু বাবা তার প্রতিবাদ তো করেনই নি, এমন কি কথাটা তাঁর ভালই মনে হয়েছে এবং তা নিয়ে চিন্তাভাবনাও করেছেন। তা হলে কি আমি নিজের বাবাকে এখনও সঠিক চিনতে পারিনি?

সারাটা দিন এক অস্থিরতা। মনের ভেতর চিনুকাকুর সেই কণ্ঠস্বর শুনছিলাম, 'প্রশ্ন কর, 'রেশমি! প্রতিবাদ কর!'

কিন্তু প্রতিবাদের আর কোনও সুযোগই পেলাম না। বাবার মধ্যে কোনও পরিবর্তন দেখতে পেলাম না। মা-ও আশ্চর্যভাবে চুপ করে গেছেন। বাবা আগের মতই আমার সঙ্গে স্বাভাবিক কথাবার্তা বলছেন। বুঝতে পারছিলাম, মা আমার প্রতিক্রিয়াটা ওঁকে জানিয়ে দিয়েছেন। হাসি পাচ্ছিল আমার, বিষ খাওয়ার কথা বলায় তা হলে চমৎকার কাজ হয়েছে।

এক বিকেলে শহর থেকে মহফুজ এল একটা বড় চটের থলেয় কয়েকটা গোলাপ, ডালিয়া আর চন্দ্রমল্লিকা নিয়ে। বাগানে গিয়ে সে অবাক হয়েছিল। বলল, 'রেশমিদি, আপনি কি সত্যি গার্ডেনিং করবেন?'

'কেন করব না?'

'সিডবেডটা আবার খুঁড়ে দিতে বলেছিলাম। কালুচাচা নেই?'

'তুমি আসবে জানলে বলে রাখতাম ওকে। এখন ও মাঠে আছে।'

মহফুজ বাগানের চারদিকে চোখ বুলিয়ে বলল, 'এই কাটিংগুলো বড় টবে রাখতে হবে। আপনাদের গ্রামে কুমোর নেই?'

'আছে। তবে ফুলের টব তৈরি করে কি না জানি না।'

মহফুজ হাসল। 'অর্ডার দিলে করে দেবে। টবের মাটি কেমন করে তৈরি করতে হবে, যে বইটা দিয়েছি, ওতেই পাবেন। কিন্তু আমার মনে হচ্ছে, আপনার গার্ডেনিং করার দিকে আগ্রহ নেই।'

একটু হেসে বললাম, 'তুমি আমার মনের কথা জেনে ফেলেছ দেখছি!'

মহফুজ সিরিয়াস হয়ে বলল, 'গার্ডেনিং কিন্তু সহজ কাজ নয়, রেশমিদি! টোয়েন্টি ফোর আওয়ার্স লেগে থাকতে হবে।'

'থাকব। তুমি বুঝিয়ে দাও। আসলে সেদিন জ্যোৎস্নাআপার পাল্লায় পড়ে এদিকে মন দিতে পারিনি।'

মহফুজ সিডবেডের মাটি পরীক্ষা করে বলল, 'বিউটিফুল! আপনাদের তো গরু আছে। গোবর সার পাবেন। বড় টবে গোবর সার মাখান মাটি দেবেন। কালুচাচাকে বলবেন, সরষের খৈল পচিয়ে রেখে দেবে। আর শুনুন, কিছু ইট লাগবে। কেয়ারি করে দুধারে রঙ্গনা পুঁতে দেবেন।' সে সেদিনকার লাগান বোগানভিলিয়া, কামিনী আর হাস্নুহানার চারাগুলো মন দিয়ে দেখে এল। 'আপনাদের মাটিটা বেশ ভাল।' বলে সে কাঞ্চনতলার বেদিতে বসল।

খিড়কির দরজায় মা একবার উঁকি মেরে গেলেন। দেখলাম। মায়ের যা স্বভাব!

মহফুজ হঠাৎ কাঁচুমাচু হেসে বলল, 'কিছু মনে না করলে সিগারেট খাব রেশমিদি!'

'খাও। আমি কি তোমার জ্যোৎস্নাআপা যে আমাকে লজ্জা করছ?'

মহফুজ সিগারেট ধরিয়ে বলল, 'এই রে! ভুলে গিয়েছিলাম। জ্যোৎস্নাদি একটা চিঠি দিয়েছেন।' বলে সে বুকপকেট থেকে সাদা মুখআঁটা একটা খাম দিল।

ব্যস্তভাবে খাম ছিঁড়ে চিঠিটা বের করলাম। জ্যোৎস্নাআপা লিখেছেন :

'রেশমি,

তোমাদের বাড়ি থেকে ফিরে পরদিনই নুরপুরের সেই ভদ্রলোক গোলাম কাদেরকে একটা সাংঘাতিক বেনামী চিঠি লিখেছি। তোমার বারটা বাজিয়ে ছেড়েছি। রাগ কর না কিন্তু! তোমার কান্নাকাটি দেখেই কাজটা করতে হল! আর রাজাকে দিয়েও একটা চিঠি লিখিয়ে ডাকে দিয়েছি। রাজা আরও সাংঘাতিক কথা লিখেছে। রেশমি বেগমের দিকে হাত বাড়াবেন না, সাবধান! প্রথমে হাত, তারপর গলাও কাটা যেতে পারে। পুলিশের কাছে গিয়ে লাভ হবে না। গেলে আরও বিপদ হবে। এইসব কথাবার্তা লিখেছে রাজা। ও ভীষণ মজা পেয়েছে জান? মজা তো আমিও পেয়েছি। নিজের জীবনে এই খেলা খেলেছি। এবার তোমার জীবনে খেললাম। কিন্তু এখন মনে হচ্ছে, ভুল করলাম না তো? বয়স বাড়ছে। জ্ঞানবুদ্ধি ঝরঝরে হচ্ছে দিনেদিনে। তাই ভাবছি, কী থেকে কী ঘটে যায় কে বলতে পারে? এবার রাজার কথা বলি। তোমার সম্পর্কে ওর মনোভাব জানার চেষ্টা করেছিলাম। একবার ঠাট্টা করে বলেওছিলাম, রেশমিকে তুই বিয়ে করবি? করিস তো বল, আমি লাগিয়ে দিচ্ছি। রাজা কী বলল জান? বলল, বিয়ে করতে হলে নিশ্চয় রেশমিকেই করা উচিত। কিন্তু

আমি বিয়ে-টিয়ে করবই না। আমার অনেক অ্যাম্বিশন আছে। আমি বুঝতে পেরেছি রেশমি, রাজাকে তুমি নতুন চোখে দেখেছ এবং তোমার ভাল লেগেছে। আমার চোখে কিছু এড়ায় না। আমি কিন্তু রাজার পেছনে লেগে থাকব। এসব কথা শুনে রাগ কর না। শিগগির একদিন এস। মোহন টকিজে আবার একটা ভাল বই এসেছে। মহফুজকে জানিয়ে দেবে, কবে আসছ। খালুআব্বা এলেন না তো? আব্বা ওঁর পথ তাকিয়ে আছেন। খালামাকে আমার হাজার সালাম জানিও। ইতি, জ্যোৎস্না।'

জ্যোৎস্নাআপার চিঠির প্রথম অংশটা পড়ার সময় খুব হাসি পাচ্ছিল। কিন্তু রাজাদার কথায় এসে রাগ হল। কেন এসব কথা লিখলেন জ্যোৎস্নাআপা? কেনই বা রাজাদাকে ফোঁপরদালালি করে বিয়ের কথা বলতে গেলেন? একেই বলে সব শেয়ালের এক রা। এ বড় অদ্ভুত ব্যাপার, একটি মেয়ের জীবনে যেন বিয়ে ছাড়া আর কোনও চিন্তাভাবনা থাকতে নেই। বিয়ে হয়ে গেলেই যেন সবকিছুর সুরাহা হয়ে গেল! একটি ছেলে বড় হয়ে উঠলে তার জীবনে 'অ্যাম্বিশন' নামে রহস্যময় কিছু থাকবে এবং একটি মেয়ে বড় হয়ে উঠলে 'বিয়ে' নামে একটা গতানুগতিক ঘটনা ছাড়া আর কিছুই থাকবে না!

মহফুজকে বললাম, 'বস। আসছি।'

মহফুজ বলল, 'আমি কিন্তু চা-ফা খাই না। আর শুনুন, এখনই ফিরতে হবে। কাটিংগুলো এখানে রইল। লক্ষ রাখবেন।'...

ক'দিন পরে এক সকালে শুনলাম, দলিজঘরে বাবা কার সঙ্গে উত্তেজিত স্বরে কথা বলছেন। হঠাৎ কানে এল আমাকে নিয়েই কথা হচ্ছে। দলিজঘরের এদিকের দরজায় ঘাপটি পেতে মা দাঁড়িয়ে আছেন। মুখে অস্বাভাবিক গাম্ভীর্য। কালুর মাও তুম্বো মুখে শিউলিতলায় দাঁড়িয়ে আছে। আমাকে যেতে দেখে মা ভুরু কুঁচকে হাতের ইশারায় বারণ করলেন। থমকে দাঁড়ালাম।

বাবার কথা শুনতে পেলাম। 'একেবারে মিথ্যা। দেখুন মিরসায়েব, গ্রামে আমার অনেক শত্রু আছে। তারা সরাসরি কিছু করতে পারে না বলেই আড়াল থেকে ক্ষতি করার চেষ্টা করছে। আপনি জানেন, খোদার মেহেরবানিতে আমার কিছু ইনফ্লুয়েন্স আছে।'

হাসি চেপে সরে এলাম। জ্যোৎস্নাআপা এবং রাজাদার চিঠি পৌঁছে গেছে যথাস্থানে। নিজের ঘরে ফিরে রেকর্ডপ্লেয়ার চালিয়ে দিলাম।

কিছুক্ষণ পরে গম্ভীর মুখে মা এলেন। বললেন, 'বাজনা থামা তো বাবা! এদিকে এক সাংঘাতিক কাণ্ড।'

আওয়াজ কমিয়ে বললাম, 'কে খুন হল, আম্মি?'

'সবসময় তামাশা ভাল লাগে না!' মা রুষ্টমুখে বললেন। 'দুশমন হারামিদের চোখ টাটাচ্ছে। তাই খালি ক্ষতি করার চেষ্টা!'

নিরীহ ভঙ্গিতে বললাম, 'কে কী ক্ষতি করেছে বল তো?'

মা খাটে পা ঝুলিয়ে বসলেন, অভ্যাস মত। তারপর মুখখানা যতটা সম্ভব বিকৃত করে বললেন, 'এ ঠিক ওই জাভেদ হারামির কাজ। তুই তো কথাটা জানিস না। ওই আতরাফের (নিম্নবর্ণীয়) বাচ্চার কী সাহস! দুটো পয়সা হয়েছে। টেম্পো কিনেছে। তারই জোরে সেবার তোর আব্বাকে বলেছিল, আপনার মেয়েকে আমার ঘরে দিন উকিলসায়েব। আমার ছেলেও গ্রাজুয়েট। তোর আব্বাকে বলেছিল, মুখে পয়জার মারতে পারোনি?'

'ঠিক বলেছিলে। কিন্তু সাংঘাতিক কাণ্ডটা কী?'

মা চাপা স্বরে বললেন, 'নুরপুরে চিঠি পাঠিয়েছে। তোর নামে হাজার কুচ্ছো করেছে। আবার শাসিয়েছে।' বাইরে বাবার সাড়া পেয়ে উত্তেজিতভাবে মা উঠে দাঁড়ালেন। গলা চড়িয়ে বললেন, 'পুলিশে দাও ছোটলোকের বাচ্চাকে।' তারপর ব্যস্তভাবে বেরিয়ে গেলেন।

জানালায় উঁকি মেরে দেখলাম, বাবা বারান্দার ইজিচেয়ারে বসে আছেন। মুখখানা জ্বলছে। মাকে দেখে বললেন, 'ভাইজানের কথা শুনে যা-ও বা দোনামনা করছিলাম, আর কোনও কথা নয়। ফজল মিরকে বললাম, আমার ওপর যদি ওঁদের বিশ্বাস থাকে, ভাল-ভাল লোকের কাছে আমার মেয়ে সম্পর্কে খবর নিন। নিয়ে তারপর যা ভাল বোঝেন করুন।'

'আরে ফজলমির তো ফালতু লোক নন। দুনিয়া চরিয়ে বেড়ান। উনি ভালই বুঝেছেন, এ আমার কোনও শত্রুর কাজ! রেশমিকে এতটুকু থেকে দেখেছেন। তার ওপব মামলা-মোকর্দমার দালালি ওঁর পেশা। টাউনেই পড়ে থাকেন একরকম। তো কথা হল, বেনামী চিঠির ব্যাপারটা আমাকে জানান দরকার বলেই এসেছিল। বললেন, গোলামমিয়া একটু ভড়কে গেছে। নিরীহ ছেলে—কোনও সাতে পাঁচে থাকে না। ভড়কে যাওয়া স্বাভাবিক। আমি বললাম, ওকে বলবেন, ওর কোনও ক্ষতি কেউ করতে পারবে না। কাজি মোতাহার হোসেন বেঁচে থাকতে—যাক্ গে। আমাকে এক কাপ চা করে দাও জলদি। বেরুব।'

মা আস্তে বললেন, 'চা কেন? গোসল করে দুমুঠো খেয়েই বেরোও।'

নাহ্। একবার মাঠে ঘুরে আসি। কালু বলছিল, বিঘেপনের জমিতে পানির টান ধরেছে। পীরপুকুরে মহিউদ্দিনের পাম্প বসাতে হবে। একটা নিজের পাম্পিং মেসিন কেনা উচিত। মহিউদ্দিনের বড্ড গরজ।'

এইসব বৈষয়িক কথাবার্তা বলতে থাকলেন বাবা। কিন্তু ততক্ষণে আমার মুখের হাসি উবে গেছে। ঠিক যা ভেবেছিলাম, তাই হতে যাচ্ছে। জ্যোৎস্নাআপার চিঠিতেও এমন একটা আভাস ছিল।

বাবা চলে যাওয়ার কিছুক্ষণ পরে ঘর থেকে বেরিয়ে সেদিনকার মত বললাম, 'আম্মি! আমাকে খেতে দাও। জ্যোৎস্নাআপার বাড়ি যাব।'

এদিন মায়ের অন্য মূর্তি। শক্ত মুখে বললেন, 'না বাবা! আর কোথাও তোকে বেরুতে হবে না। মিছেমিছে লোকে এতবড় একটা কেলেঙ্কারি রটিয়েছে। বাইরে চলাফেরা দেখলে আরও একশোমুখে রটাবে।'

খাপ্পা হয়ে বললাম, 'আমি ওসব বুঝি না। আমি যাব।'

'ধিঙ্গিপনা করিসনে রেশমি! আজ বাদে কাল শাদির ইন্তেজাম (প্রস্তুতি)। খুব টোটো করে ইচ্ছে মত বেড়িয়েছ। আর নয়।'

'পার তো আমাকে আটকাও।' বলে ঘরে ঢুকে শাড়ি বদলাতে ব্যস্ত হলাম।

মা এসে দরজার কাছে দাঁড়িয়ে কর্কশ স্বরে বললেন, 'রেশমি! যদি যাস, ফিরে এসে আমার মরামুখ দেখবি।' তারপর হঠাৎ কেঁদে ফেললেন। 'চিরটা কাল তুই আমাকে এমনি করে জ্বালাবি? আমি তোর কেউ না? আমার একটা কথার দাম নেই তোর কাছে? হায় খোদা! এ আমি কাকে পেটে ধরেছিলাম?'

আমি অপ্রস্তুত। কাপড় পরা ব্যস্ত হাত থেমে গেল।

মায়ের মধ্যে গ্রাম্য মেয়েলি প্রবণতাগুলো কখনও-কখনও লক্ষ করেছি। কিন্তু এ ধরনের অদ্ভুত বিস্ফোরণ কখনও দেখিনি। তাই আমাকে হার মানতে হল। তখনকার মত। আমাকে যেমন মা জড়িয়ে ধরেন, তেমনি করে মাকেও জড়িয়ে ধরে কান্নাকাটি থামাতে হল। তবু বললাম, 'ঠিক আছে। তোমার কথা মানছি। কিন্তু দেখবে, আব্বাকে বলে আমি ঠিকই জ্যোৎস্নাআপার বাড়ি যাব।'

মা চোখ মুছে আস্তে বললেন, 'তোর আব্বুও তোকে আর বাইরে যেতে দেবেন না।'

চমকে উঠে বললাম, 'তোমাকে বলেছেন বুঝি?'

'হ্যাঁ।' বলে মা আস্তে আস্তে চলে গেলেন।

স্তম্ভিত হয়ে পুবের জানলার কাছে বসে রইলাম। ঝিলের দিকে তাকিয়ে দেখলাম, উজ্জ্বল রোদে হিজলগাছটা হু হু করে জ্বলছে। ওখানে কেউ নেই। দাউদাউ আগুনে সমস্ত সবুজ জ্বলেপুড়ে ছারখার হচ্ছে। অজানা আতঙ্কে শিউরে উঠলাম।

সেদিনই প্রথম বুঝতে পেরেছিলাম, যে স্বাধীনতার বড়াই করেছি এতকাল, তার চারদিকে একটা অদৃশ্য সীমারেখা ছিল। সেই সীমারেখা এবার স্পষ্ট হচ্ছে। আমার চারদিকে আস্তে আস্তে উঁচু হচ্ছে একটা কালো দেয়াল। বাইরে এতকালের পরিচিত পৃথিবীটা আমার কাছ থেকে যেন দূরে সরে যাচ্ছে। ক্রমশ সমস্ত স্মৃতি সমস্ত জীবন স্বপ্নের মত অলীক মনে হচ্ছে।

দুপুরে প্রথমে কালুর মা এসে সাধাসাধি করে গেল। তারপর মা এলেন। 'এমনি করে কষ্ট দিবি সবাইকে? গোসল করবি না? খাবি না?'

গোঁ ধরে শুয়ে রইলাম। মা কিছুক্ষণ আদর করলেন। তারপর রাগ করে চলে গেলেন।

কতক্ষণ পরে বাবার ডাক শুনে উঠে বসলাম। 'রেশমি! কী হয়েছে?'

'কিচ্ছু না। শরীর খারাপ।'

বাবা একটু হাসলেন। 'এতদিন ভাবতাম, আমার মেয়ে আমাকে বিশ্বাস করে।'

'কেন ওকথা বলছেন আব্বু?'

বাবা আমার দিকে তাকিয়ে থাকার পর চাপা শ্বাস ছেড়ে বললেন, 'তোর চিনুকাকুর একটা চিঠি পেলাম আজ। আমার খুব অবাক লাগছে রেশমি! যে-কথাটা তুই আমাকে জানাতে পারতিস—আশ্চর্য, আমি বুঝতে পারছি না। কিছু। যাই হোক, পরে কথা হবে। খাবি আয়।'

কথাটা শুনে চিনুকাকুর ওপর চটে গিয়েছিলাম। অদ্ভুত মানুষ তো! তাঁকে চিঠি লিখলাম আমি, আর উনি তার জবাব দিলেন বাবাকে? বললাম, 'কিছু খেতে ইচ্ছে করছে না।'

'তুই চাস আমি আর তোর আম্মি না খেয়ে থাকি?'

বাপ-সোহাগী মেয়ে আমি। উঠে দাঁড়িয়ে বললাম, 'চলুন।'...

সেদিনই বিকেলে বাগানে আমাকে ডেকে নিয়ে গেলেন বাবা। কাঞ্চনতলার বেদিতে বসে বললেন, 'বস্ এখানে।'

বাবার হুকুম মেনে একটু তফাতে বসলাম। অস্বস্তি হচ্ছিল। জীবনের কোন এক চরম মুহূর্ত যেন আসন্ন। মুখ নামিয়ে বসে রইলাম। বাবা একটু চুপ করে থাকার পর বললেন, 'আগে তুই আমাকে খুলে বল্, কেন তোর এ বিয়েতে মত নেই? লজ্জা করিস না মা! বাইরের একজন মানুষকে খোলাখুলি জানাতে পেরেছিস নিজের বাবাকে জানাতে যদি না পারিস, তা হলে বুঝব নুরপুরে ওরা যে উড়ো চিঠি পেয়েছে, তা মিথ্যা নয়। কোথাও কারও সঙ্গে তোর সম্পর্ক আছে।'

শ্বাসপ্রশ্বাসের মধ্যে বললাম, 'নাহ্'।

'লুকোস নে রেশমি! মুখ ফুটে বল্, তা হলে সেখানেই সম্পর্ক করব।'

জোরে মাথা নেড়ে বললাম, 'না, না! কারও সঙ্গে আমার সম্পর্ক নেই।'

'তা হলে এবিয়েতে তোর অমত কেন?'

মুখ নামিয়ে শাড়ির পাড় ভাঁজ করছিলাম। বলার কথা খুঁজে পাচ্ছিলাম না।

'রেশমি! জীবন নিয়ে জুয়া খেলিস না। তোকে লেখাপড়া শিখিয়েছি অন্য কোনও কারণে নয়, তোর জ্ঞানবুদ্ধির বিকাশের জন্য। তুই কি ভেবেছিলি তোকে চাকরি করার জন্য লেখাপড়া শিখতে দিয়েছিলাম? খোদার দয়ায় আমার মেয়েকে কারও দাসত্ব করে খেতে হবে না। আমার যেটুকু আছে, দেখাশোনা করে চললে হেসেখেলে জীবন কেটে যাবে।' বাবা বক্তৃতা থামিয়ে দূরের দিকে তাকিয়ে রইলেন কিছুক্ষণ। তারপর আমার দিকে ঘুরে ফের বললেন, 'চিনু চির-বাউন্ডুলে। ওর মাথায় অদ্ভুত-অদ্ভুত আইডিয়া খেলে। ও নিজের জীবন নিয়ে জুয়ো খেলে বেড়াচ্ছে। দুনিয়াদারির কী বোঝে চিনু? খালি বড়-বড় কথা। দ্যাখ্ রেশমি, আমরা সংসারি মানুষ। আমাদের রাস্তাটাই একেবারে আলাদা। যাই হোক, কেন তোর অমত আমাকে খুলে বল্।'

'আমার এসব ভাল লাগে না।'

'কী সব?'

'বিয়ে-টিয়ে'

বাবা হাসলেন, 'ছেলেটিকে পছন্দ হচ্ছে না?'

ছেলে শুনে অদ্ভুত লাগল। একটা দাড়িওয়ালা লোককে বাবা ছেলে বলছেন! মুখ নামিয়ে অগত্যা বললাম, 'হ্যাঁ।'

বাবা জোরে হেসে উঠলেন। 'ছবি দেখেই অপছন্দ! দ্যাখ রেশমি, ছবিতে মানুষ ধরা পড়ে না। ছবি হচ্ছে ছবি। রক্তমাংসের মানুষের সঙ্গে তার কোনও মিল থাকে না। ওঁরা আগামীকাল তোকে দেখতে আসবেন। তুই এডুকেটেড মেয়ে। স্মার্টলি কথা বলবি গোলাম কাদেরের সঙ্গে। অত্যন্ত ভাল ছেলে। সংসারি বুদ্ধিতে পাকা। তা ছাড়া স্ট্রাগল করে অতখানি লেখাপড়া শিখেছে। তুই সামনাসামনি দেখে আর কথা বলে তারপর আমাকে বলিস। আমার উকিলের চোখ, রেশমি! সম্ভবত আমি ভুল করিনি।'

বাপসোহাগী মেয়ে আমি, চুপচাপ বসে রইলাম। চিনুকাকুর কণ্ঠস্বর দু'একবার ভেসে এল 'প্রশ্ন কর রেশমি, প্রতিবাদ কর।' কিন্তু আমি বোবা হয়ে গেলাম। বাবাব কথা থামল না। কিন্তু আমি কিছুই শুনছিলাম না।

সে রাতে বাবা-মায়ের কথা থেকে আঁচ করেছিলাম, কনে দেখার ব্যাপারটা পাড়ার কাকেও জানতে না দিয়েই সেরে নেওয়া হবে। দাড়িওয়ালা শিক্ষকটির নাকি ইচ্ছা, কনে যেন সাজগোজ না করে। আটপৌরে স্বাভাবিক চেহারায় সে কনে দেখতে চায়।

অনেক রাতঅব্দি জেগে নিজেকে তৈরি করার চেষ্টা করছিলাম। প্রচণ্ড স্মার্ট হয়ে চোখাচোখা কথাবার্তা বলব আর দাড়িওয়ালাকে নাকের জলে চোখের জলে করে ছাড়ব, এইসব প্ল্যান ভাঁজছিলাম। লোকটাকে যে ভাবেই হোক, রাগিয়ে দিতে হবে। মনে মনে তার সঙ্গে তর্কাতর্কি করতে করতে কখন ঘুমিয়ে পড়েছিলাম।

সকালে হঠাৎ মনে হল, আমি যখন অবিশ্বাস্য সুন্দর, তখন আরও বেশি সুন্দর হয়ে লোকটার চোখ ঝলসে দিই না কেন? ব্যাপারটা আমি একটা মজার খেলা বলেই ধরে নিলাম।

দৃশ্যটা এখনও চোখের সামনে স্পষ্ট হয়ে উঠছে। একটা নাটকের রঙ্গমঞ্চে গ্রিনরুম থেকে চোখ ঝলসানো রূপ নিয়ে এক ফুলপরির প্রবেশ!

মা পইপই করে শিখিয়ে দিয়েছিলেন, ঢুকে যেন চাপা স্বরে 'আস্‌সালামু আলাইকুম' বলি। আমার ইচ্ছে ছিল দু-হাত জোড় করে নমস্কার বলব। ওরা চটে যাবে। কিন্তু দলিজঘরে ঢুকেই দেখি, বাবাও বসে আছেন। তক্তাপোশের গদির ওপর ঝকঝকে বিছানায় তিনজন লোক। ফজলমিরকে আমি চিনি। দাড়িওয়ালা শিক্ষক ভদ্রলোককে দেখেই চিনতে পেরেছিলাম। তার পাশে একজন গুঁফো গাব্দাগোব্দা লোক। কয়েক জোড়া চোখ আমাকে গিলে খাচ্ছিল।

ফজলমির সহাস্যে বললেন, 'বস মা বস!'

বাবা বললেন, 'এঁদের সালাম দাও, রেশমি!' বাবার কণ্ঠস্বরে ঈষৎ অনুযোগ ছিল। মৃদুস্বরে সালাম আওড়ে একটা চেয়ারে বসলাম। মনে হল, আবার একটা চরম মুহূর্ত আমার সামনে এসে দাঁড়িয়েছে।

ফজলমির বললেন, 'বাবা গোলাম কাদের! বলতে গেলে আমাদের ঘরের মেয়ে। সেই ফ্রকপরা বয়স থেকে দেখছি। আমাদের জিজ্ঞেস করার কিছু নেই। তুমিই বাতচিত কর।'

বর আমাকে অবাক করে বলল, 'আপনার নামে স্ক্যান্ডাল রটান হচ্ছে। কেন বলুন তো?'

এ তো দারুণ স্মার্ট লোক দেখছি! আমি কথা হারিয়ে ফেললাম। বাবা পাথরের মূর্তি হয়ে গেছেন মনে হল। গুঁফো লোকটি মুচকি হাসল। ফজলমির খিক খিক করে হেসে বললেন, 'দ্যাখ কাণ্ড! ও গোলাম, এসব কী জিজ্ঞেস করছ আমাদের মেয়েকে?'

বর একটু হেসে বলল, 'চাচাজি, সব ব্যাপারে আমি ফ্র্যাংকলি কথা বলতে অভ্যস্ত।' বলে সে বাবার দিকে তাকাল। 'কাইন্ডলি যদি কিছু না মনে করেন, আপনার অসাক্ষাতে আপনার মেয়ের সঙ্গে কিছু কথা বলতে চাই। আপনার আপত্তি নেই তো?'

বাবা বললেন, 'কোনও আপত্তি নেই। তোমাকে তো বলছি বাবা, আমার ফ্যামিলির কালচারাল ব্যাকগ্রাউন্ডটাই আলাদা। সেকেলে রীতিনীতির বালাই নেই। মেয়েকে আমি একালের রীতিনীতিতে মানুষ করেছি।'

বাবা উঠে দাঁড়ালে ফজলমির বললেন, 'হ্যাঁ। কালের হাওয়া মেনে চলতেই হবে। তার চেয়ে বড় কথা, যেখানে জিন্দেগি কাটাতে হবে, সেখানে দেখে শুনে পা ফেলাই উচিত।'

বর সিরিয়াস হয়ে বলল, 'চাচাজি, আপনারাও কাইন্ডলি একটু বাইরে যান।'

ফজলমির হাসলেন। 'খুব ভাল কথা! এস বাপ খয়েরুদ্দিন। ওরা কথাবার্তা বলুক। আলাপ-পরিচয় করুক। আমরা তো আসলে ফালতু লোক। কথায় বলে, মিয়া-বিবি রাজি তো কী করবে কাজি?'

গুঁফো খয়েরুদ্দিন, ফজলমির আর বাবা বাইরের দরজা দিয়ে বেরুলেন। ওদিকটায় একটা চত্বর

আছে। চত্বরে একটা প্রকাণ্ড নিমগাছ। পর্দার ফাঁক দিয়ে দেখলাম, তিনজনে নিমগাছটার তলায় গিয়ে দাঁড়ালেন।

বর গম্ভীর চালে বলল, 'আপনার ছবি দেখেছি। আপনার আব্বা নিয়ে গিয়েছিলেন। তো ছবি দেখে মনে হয়েছিল, আপনি ভীষণ হাসিখুশি চঞ্চল প্রকৃতির মেয়ে। আপনি মুখ ভার করে আছেন কেন? ফ্র্যাংকলি কথা বলুন। আমি কী ধরনের মানুষ বুঝতেই পারছেন। আহা, কিছু বলুন!'

অগত্যা বললাম, 'কী বলব?'

'আপনার বলার কথা নেই?' বর রাশভারি চালে একটু হাসল। কেন—আপনার নামে স্ক্যান্ডাল রটার কথা বলেছি। এ বিষয়েই কিছু বলুন।'

লোকটি ভারি অদ্ভুত তো! মনে মনে চটে গিয়ে বললাম, 'যে-মেয়ের নামে স্ক্যান্ডাল রটে, তাকে বিয়ে করবেন কেন?'

বর মিটিমিটি হেসে বলল, 'কোনও মেয়ে যদি আপনার মত সুন্দরী হয়, অথচ কোনও পুরুষকে আকর্ষণ না করতে পারে, তা হলে বলব, তার সৌন্দর্য খাঁটি নয়, মেকি। আপনি নিশ্চয় কোনও পুরুষকে আকর্ষণ করতে পেরেছেন। তাই সে আপনার বিয়েতে বাধা দিতে চেয়েছে। কে সে?'

'জানি না।'

বর আবার গম্ভীর হল। 'দেখুন, খোদার মেহেরবানিতে আমি সেলফ-মেড ম্যান। আপনি শুনে থাকবেন, আমি স্ট্রাগল করে মাথা তুলেছি। আমার কাছে লাইফ মানেই স্ট্রাগল। এই বিয়ে করার ব্যাপারটাও একটা স্ট্রাগল। আপনাকে খুলেই বলছি, দু-দুটো উড়ো চিঠি পেয়ে একটু ভড়কে গিয়েছিলাম। পরে মনে হল, এতদিন সব স্ট্রাগলে জিতেছি—এটাও জিততে হবে এবং আমি জিতবই। কারণ খোদা এতদিন আমার সহায় থেকেছেন। এবারও থাকবেন। তবে খোদা নারাজ হলে অবশ্য আলাদা কথা। কিন্তু কেনই বা তিনি নারাজ হবেন? আমি তো নিজের জ্ঞাতসারে কোনও গোনাহ্ করিনি।'

কথাগুলো কান করে শুনছিলাম। শুনতে শুনতে মনে হচ্ছিল, লোকটিকে প্রথমে যতটা অদ্ভুত বা জোকার ভেবেছিলাম, সে তা নয়। কোথায় যেন চিনুকাকুর সঙ্গে একটুখানি মিলও আছে। 'সেলফ-মেড ম্যান' কথাটার পাশে 'খোদার মেহেরবানি' মিলে একটা বিশ্বাসমিশ্রিত শক্তি তার মুখটাকে যেন একটা লাবণ্য দিয়েছিল অথবা আমার দেখার ভুল। তবে স্বীকার করতেই হবে, মানুষকে আকর্ষণ করার মত একটা চরিত্র।

'কিন্তু তার আগে আমার জানা দরকার, এ বিয়েতে আপনার সম্মতি আছে কি না?'

চমকে উঠে তার দিকে তাকালাম। তারপর মুখ নামিয়ে বললাম, 'আমার সম্মতি আছে কি না জেনে কী হবে? আপনি তো স্ট্রাগল করে জিতে নেবেন বললেন!'

গোলাম কাদের একটু হেসে মাথা নাড়ল। 'কথাটা ওভাবে নেবেন না। আপনি শিক্ষিতা মুসলিম মেয়ে। আপনার জানা উচিত, ইসলামে নারী-পুরুষের সমান স্থান। অশিক্ষিত কাঠামোল্লাদের কথা ছেড়ে দিন। ওরাই ইসলামকে ডুবিয়েছে। ইসলামের শরিয়ত বলছে, বিয়েতে মেয়েদের সম্মতি চাই। আপনি ইজিন কাকে বলে জানেন? কথাটা আপনার জানা উচিত!'

'শুনেছি।'

'ইজিন মানে সম্মতি। বিয়ের সময় আগে মেয়েকে জিজ্ঞেস করা হবে, অমুকের পুত্র অমুক আপনাকে শাদির প্রস্তাব দিয়েছে, এতে আপনি কি ইজিন দিচ্ছেন? আপনি বলবেন, দিলাম। আপনাকে তিনবার জিজ্ঞাসা করবেন শাদির উকিল সাহেব। তাঁর সঙ্গে থাকবেন দুজন সাক্ষী। উকিল সাহেব তাঁদের বলবেন, আপনারা শুনলেন? সাক্ষীরা বলবেন, শুনলাম। এর পর উকিল সাহেব সাক্ষীদের সঙ্গে নিয়ে শাদির মজলিশে যাবেন। সেখানে তিনি বলবেন, অমুকের কন্যা অমুককে অমুকের পুত্র অমুক শাদির প্রস্তাব দিয়েছিলেন। বিবি ইজিন দিয়েছেন। মৌলবিসাহেব বা ম্যারেজ রেজিস্ট্রার কাজিসায়েব সাক্ষীদের জিজ্ঞেস করবেন, আপনারা নিজের কানে শুনেছেন? সাক্ষীরা বলবেন, হ্যাঁ শুনেছি। তিনবার জিজ্ঞেস করা হবে। তারপর আমাকে বলা হবে, অমুকের কন্যা অমুককে আপনি যে শাদির প্রস্তাব দিয়েছিলন, তিনি তাতে ইজিন দিয়েছেন। আপনি কি ইজিন কবুল করছেন? কবুল মানে

মেনে নেওয়া—অ্যাকসেপ্ট্যান্স! আমি তিনবার প্রশ্নের জবাবে কবুল বললে তখন শাদি সিদ্ধ হবে। তা হলে দেখুন ইসলামে আপনার আমার দুজনেরই সম্মতি ছাড়া বিয়ে সিদ্ধ নয়।'

আমার হবু বর বিচক্ষণ এবং জ্ঞানী সন্দেহ নেই। এই জ্ঞানগর্ভ শাস্ত্র আওড়ে আমার দিকে তাকাল সে। মুখের হাসিতে কৌতুক ছিল। বলল, 'মেয়েদের অবশ্য ইজিন না দিয়ে উপায় থাকে না। আপনারও উপায় থাকবে না। তাই আগেভাগে জেনে নিতে চাইছি, আপনি এ বিয়েতে রাজি কিনা। তখন চাপে পড়ে মুখে ইজিন দেবেন, অথচ মনে মনে দেবেন না, এটা ঠিক নয়। আমি গায়ের জোরে আপনাকে বিয়ে করতে চাই না। এ-ও চাই না যে আপনি আপনার আব্বার চাপে পড়ে আমাকে বিয়ে করতে বাধ্য হন।'

চুপ করে আছি দেখে সে বলল, 'দেখুন, এ কথাটাও ঠিক যে মাত্র কিছুক্ষণের আলাপে কোনও মানুষের কিছুই জানা যায় না। দুজনে রাজি হলাম হয়ত। কিন্তু তাতেই যে বিবাহিত জীবনে আমরা সুখী হব, তার কোনও গ্যারান্টি নেই। সেজন্যই ইসলামে তালাকেরও ব্যবস্থা করা হচ্ছে। বিয়ে ব্যাপারটা ইসলামে একটা চুক্তি।'

আর চুপ করে থাকলাম না। বললাম, 'কিন্তু চুক্তি ভাঙার অধিকার শুধু পুরুষদেরই। আপনি চুক্তি ভাঙতে পারবেন। আমার সে অধিকার নেই।'

আমার হবু বর রসিক লোক। মুচকি হেসে বলল, 'মেয়েরা ইচ্ছে করলে পুরুষদের লাইফ হেল করে দিতে পারে। তখন বেচারা তালাক না দিয়ে বাঁচবে না। এক্ষেত্রে আমি তো হব ঘরজামাই। যখন খুশি আমার ঘাড় ধরে রাস্তায় নামিয়ে দিলেই হল।'

হাসি পাচ্ছিল কথার ভঙ্গি দেখে। হাসি চেপে বললাম, 'আমার কথাটা আপনি এড়িয়ে যাচ্ছেন!'

গোলাম কাদের তেমনি কৌতুকে চোখ বড় করে তাকিয়ে বলল, 'কী সর্বনাশ! রেশমি বেগম কি ইসলামকে চ্যালেঞ্জ করছেন?'

'চ্যালেঞ্জ নয়। বিয়ে যদি চুক্তি হয়, তা হলে চুক্তি ভাঙার অধিকার দুপক্ষেরই থাকা উচিত।'

'কারণ দেখিয়ে মেয়েদের তালাক চাওয়ার অধিকারও আছে।'

'পুরুষদের বেলায় কিছু কারণ না দেখিয়েই তালাক দেওয়ার অধিকার আছে।'

গোলাম কাদের হাসতে হাসতে বলল, 'আপনি উকিলসায়েবের মেয়ে। একটা পয়েন্ট তুলেছেন বটে। তবে কি জানেন? খোদার দুনিয়ায় পুরুষেরা মেয়েদের গার্জেন। নেচার খোদারই ল। সেই ল আপনাদের মেরে রেখেছে। খোদার কুদরত (মহিমা) মানুষের বোঝা কঠিন। থাক্ গে, এসব ফিলসফিক্যাল ব্যাপার নিয়ে এখন আলোচনার সময় নেই। বি এ-তে আপনার অনার্সে কী সাবজেক্ট ছিল?'

'ফিলসফি।'

'বাঃ! আপনার সঙ্গে আমার দারুণ জমবে। আমরা একই পথের পথিক।'

গোলাম কাদেরকে আমার ভাল লেগে গেল।...

বাবার মুখে খবর পাওয়ার পর জ্যোৎস্নাআপা একদিন সকালে এসে পড়লেন। মায়ের কাছে কিছুক্ষণ হইহল্লোড় করে তারপর আমাব ঘরে এলেন। ভুরু কুঁচকে আমার দিকে কয়েক সেকেন্ড তাকিয়ে থাকার পর চাপা স্বরে বললেন, 'আমি সত্যি বোকা বনে গেছি রেশমি! কী ব্যাপার খুলে বল তো?'

একটু হেসে বললাম, 'আপনাদের উড়ো চিঠি ফস্কে গেছে।'

'লোকটা আচ্ছা বেহায়া তো! বেহায়া আর গোঁয়ার।' জ্যোৎস্নাআপা বিকৃত মুখে বললেন। 'খালুআব্বার মুখে সব শুনে আমি তো অবাক। আবার তুমিও নাকি বিয়েতে মত দিয়েছ?'

'কী করব? আব্বাকে তো জানেন।'

জ্যোৎস্নাআপা একটু চুপ করে থাকার পর ফিসফিস করে বললেন, 'এদিকে আমি রাজার পেছনে লেগে থেকে-থেকে ওকে রাজি করিয়েছি। গোপনে দুজনে রেজেস্টি করে রাখবে। তারপর সময়মত খালুআব্বাকে ম্যানেজ করা যাবে— এই ছিল আমাদের প্ল্যান। এবার কী হবে বল তো?'

ওঁর মুখের দিকে তাকিয়ে রইলাম। কথাগুলোর মানে খুঁজছিলাম।

জ্যোৎস্নাআপা বললেন, 'অমন চিঠি পেয়েও কেউ বেহায়ার মত মেয়ে দেখতে আসবে কল্পনা করা যায় না। লোকটার শরীরে রক্তমাংস নেই মনে হচ্ছে। একেবারে কসাই। আসলে তোমার মত সুন্দর মেয়ে দেখে ওর মাথা খারাপ হয়ে গেছে, বুঝলে?'

'আচ্ছা আপা! রাজাদার অ্যাম্বিশন-ট্যাম্বিশন—সে সবের কী হল?' আমার এ প্রশ্নে চাপা কৌতুক ছিল।

'কী হবে? প্ল্যান হয়েছিল রেজেস্ট্রি হয়ে থাকবে বিয়েটা। পরে গোপনে তুমি চলে যাবে ওর কাছে। খালুআব্বা থানা পুলিশ করতে যাওয়ার আগেই আমি ওঁকে জানিয়ে দিতাম। আফটার অল, একমাত্র মেয়ে। আর যাই করুন, অস্বীকার করতে তো পারতেন না। তা ছাড়া ফ্যামিলির মানইজ্জতের প্রশ্নও আছে। কিন্তু এদিকে তোমার বিয়ের দিনক্ষণ ঠিক হয়ে গেছে। তাই শুনে ছুটে এলাম।'

জ্যোৎস্নাআপা উঠে দাঁড়ালেন। জানালা দিয়ে উঁকি মেরে দেখে নিয়ে বললেন, 'চল। তোমার বাগান দেখি।'

হাসতে হাসতে বললাম, 'বাগান-টাগান কিচ্ছু হয়নি। মহফুজের দেওয়া ডালিয়া চন্দ্রমল্লিকার চারাগুলো গোরুতে মুড়িয়ে খেয়েছে। বাগান করব না বিয়ে করব বলুন তো আপা?'

জ্যোৎস্নাআপা অবাক হয়ে বললেন, 'তুমি তো অদ্ভুত মেয়ে! তখন মনে হচ্ছিল যেন ফুলের বাগান না করলে সর্বনাশ হয়ে যাবে। এত হুইমিজিক্যাল হওয়া ভাল না, রেশমি! চল কথা আছে।'

আমার হাত ধরে টেনে নিয়ে গেলেন জ্যোৎস্নাআপা। কাঞ্চনতলার বেদীতে বসে বললাম, 'মহফুজকে বলবেন না যেন! ও ভীষণ চটে যাবে।'

জ্যোৎস্না সে-কথায় কান না দিয়ে বললেন, 'তুমি যাবে যাবে করে পথ তাকিয়ে আছি। এদিকে এই কাণ্ড। তুমি যাওনি কেন?

'বিয়ের আগে আমার বাইরে যাওয়া মানা।'

'আজ আমার সঙ্গে চল। খালামাকে আমি ম্যানেজ করছি। সঙ্গে নিয়ে যাব, ফিরিয়ে দিয়ে যাব। উনি আপত্তি করবেন না।'

'আব্বু যদি দেখতে পান, রাগ করবেন।'

'আমরা কোর্ট এরিয়ার ওদিকে যাব না।' জ্যোৎস্না আমার দিকে তীক্ষ্ণদৃষ্টে তাকিয়ে বললেন, 'তোমাকে এমন নার্ভাস দেখাচ্ছে কেন, রেশমি?'

'আজ থাক্ আপা! আরেকদিন যাব বরং।'

জ্যোৎস্না পুরুষালি ভঙ্গিতে ধমক দিলেন. 'কোনও কথা শুনব না। আজ আমি তোমাকে লুঠ করে নিতে এসেছি, তা জান?' বলে ফিক করে হেসে আমাকে জড়িয়ে ধরলেন।

এতকাল পরে বুঝতে পারি, আমার সেই একুশ বছর বয়সে নিয়তি একেকরকম চেহারায় আমাকে দেখা দিয়েছিল। কখনও চিনুকাকু, কখনও রাজাদা, কখনও সে জাহানারা বেগম। যতবার তার ফাঁদ ছিঁড়ে বেরিয়ে আসছিলাম ততবার নতুন নতুন ফাঁদ পেতে আমাকে আটকাতে চাইছিল সে। সেদিন জ্যোৎস্নাআপা মাকে খুব সহজেই ভুলিয়ে ভালিয়ে আমাকে শহরে নিয়ে গিয়েছিলেন। বাস থেকে নেমে সাইকেল রিকশোয় যেতে যেতে হঠাৎ বুকটা ধড়াস করে উঠেছিল। এ আমি কোথায় যাচ্ছি? কেন যাচ্ছি?

জ্যোৎস্নাআপা বলেছিলেন, 'সিনেমার অনেক দেরি আছে। ততক্ষণ আমার ঘরে আড্ডা দেওয়া যাবে। যাওয়ার পথে রাজার স্টুডিও হয়ে যাব।'

কল্পনা স্টুডিওর কাছে গিয়ে জ্যোৎস্না পুরুষালি গলায় হাঁকলেন, 'রোখকে, রোখকে।'

রিকশো থামল। জনাদুই লোক সাইনবোর্ডে রঙের ব্রাস ঘষছিল। জ্যোৎস্নাকে দেখে একজন ডাকল, 'রাজাবাবু! জোছনাদি আপনাকে ডাকছেন।'

স্টুডিওর ভেতর থেকে রাজাদা বেরিয়ে এসে ছোট্ট কাউন্টারে দাঁড়াল। গায়ে লাল পাঞ্জাবি। চোখ জ্বলে গেল আমার। সে একটু হেসে বলল, 'আরে! আসুন আসুন!'

জ্যোৎস্না ভেংচি কাটার ভঙ্গি করে বললেন, 'ডাকলেই যাবে রেশমি! এত শস্তা?'

রাজাদা বলল, 'জ্যোৎস্নাদি, আপনার একটা পোর্ট্রেট এঁকেছি দেখে যান।

'বলিস কী রে?'

'দেখে যান না।'

জ্যোৎস্না রিকশো থেকে নেমে বললেন, 'এস রেশমি! দেখি তো কী একেছে। যদি পেত্নী করে আঁকে, আজ ওকে ওর স্টুডিওতেই জবাই করব।'

স্টুডিওর ভেতরে ঢুকে থমকে দাঁড়ালাম। ইজেলে একটা পোট্রেট। সদ্য আঁকা হয়েছে। হয়ত এখনও ফিনিশিং টাচ পড়েনি। কিন্তু পোট্রেটটা জ্যোৎস্না আপার নয়। অথচ খুব চেনা লাগছে।

জ্যোৎস্না খপ করে রাজাদার চুল খামচে ধরলেন। 'ওরে বাঁদর। এ কী করেছিস?'

রাজাদা চুল ছাড়িয়ে নিয়ে তুলি নিল। বলল, 'কেমন হয়েছে বলুন?'

জ্যোৎস্না আমার কাঁধ খামচে বললেন, 'রেশমি! চিনতে পারছ না ওটা কার ছবি?'

এতক্ষণে নিজেকে আবিষ্কার করলাম ছবিতে। রাজাদা বলল, 'রেশমি! প্লিজ একটু দাঁড়ান ওখানে। জাস্ট স্মৃতি থেকে আঁকা তো!' সে তুলিতে রঙ নিয়ে ছবির দিকে ঝুঁকল। তারপর আমার দিকে তাকাল। আমি পাথরের মূর্তি হয়ে গেলাম। তার দৃষ্টি বারবার আঘাত করছিল আমাকে।

জ্যোৎস্না একটা টুলে বসে বললেন, 'তা হলে দেখ রেশমি! কেমন স্টান্ট দিল রাজা। ওরে তুই ভাই সত্যি জিনিয়াস।'

রাজাদা বলল, 'স্বীকার করছেন?'

'করছি। তবে এ-ও ঠিক, রেশমির জলছবি তোর মনে সাঁটা ছিল বলেই না পারলি! একেই বলে প-এ র-ফলা এ-কার ম।' বলে জ্যোৎস্নাআপা দাপটে হাসতে থাকলেন। কিন্তু ওরে হতভাগা, এখন যে তোকে শুধু ছবি নিয়েই থাকতে হবে, তা জানিস?'

নুরপুরের গোলাম কাদেরের সঙ্গে আমার বিয়ের সাতদিন বাকি। সেই সময় অতর্কিতে জ্যোৎস্নাআপা এসে আমাকে প্রায় তুলে নিয়ে গিয়ে রাজাদার সামনে দাঁড় করিয়ে দিয়েছিলেন। মনে পড়েছিল, বাবা আমাকে বাগানে ডেকে নিয়ে গিয়ে বারবার বলেছিলেন, যদি কারও সঙ্গে গোপন সম্পর্ক থাকে, খুলে বললে তার সঙ্গেই আমার বিয়ে দেবেন। তখন তো সত্যিই রাজাদার সঙ্গে আমার কোনও সম্পর্ক গড়ে ওঠেনি। তাই বাবাকে অকারণ একটা মিথ্যা বলতে বেধেছিল।

সেদিন রাজাদার স্টুডিও থেকে কিছুক্ষণ পরে বেরিয়ে যখন জ্যোৎস্নাআপার সঙ্গে চাঁপাতলায় ওঁদের বাড়িতে যাচ্ছি, তখন আমি স্বপ্নের ঘোরে আচ্ছন্ন। অদ্ভুত সেই স্বপ্ন। আমার সামনে দুটি পুরুষ। হোসেন রেজা আর গোলাম কাদের। গোলাম কাদেরকে আমার ভাল লেগেছিল। রাজাদাকে আমি ভালবেসে ফেলেছিলাম। ভাল লাগা আর ভালবাসার মধ্যে হয় তো বিশাল দূরত্ব আছে। বাস্তব আর কল্পনার যে দূরত্ব। বারবার নিজেকে প্রশ্ন করছিলাম, রেশমি তুই কী করবি?

ভেবেই পাচ্ছিলাম না আমি কী করব? প্রেমিকের সঙ্গে ঘর ছেড়ে চলে যাওয়া মেয়েদের গল্প জ্যোৎস্নাআপার কাছে অনেক শুনেছিলাম। কলেজ জীবনে আমার সহপাঠিনী নাজমা কলেজে আসার নাম করে বেরিয়ে প্রেমিকের সঙ্গে পালিয়ে গিয়েছিল। সে নিয়ে কত রসালো আলোচনা শুনেছিলাম। আমার কাছে খুব অশালীন মনে হত এসব ঘটনা। নিজের জীবনে এমনটা কল্পনা করতেই শিউরে উঠতাম। এবার কি আমি তেমন কোনও ঘটনার মুখোমুখি পড়ে গেছি? বুঝতে পারছিলাম, এ তত সহজ ব্যাপার নয়। এর জন্য অনেক সাহস আর শক্তি দরকার হয়। আমার কি তা আছে?...

## ৭

আস্‌সালামু আলায়কুম!

কেউ কাউকে এই ইসলামি সম্ভাষণ করলে এখনও ভীষণ চমকে উঠি। বুক ধড়াস করে ওঠে। কয়েক মুহূর্তের জন্য নিঃসাড় হয়ে যাই। পবিত্র কথাটির মানে, 'তোমার প্রতি ঈশ্বরের শান্তি বর্ষিত হোক।' অথচ কথাটি আমার চেতনার ওপর চাবুকের মত আছড়ে পড়ে।

একুশ বছর বয়সে শেষ শবতের এক বিকেলে আমার সামনে একটি চূড়ান্ত মুহূর্ত ঘোষিত হয়েছিল ওই পবিত্র সম্ভাষণে। বার বছর পরে পিছু ফিরে তাকালেই সেই বিস্ফোরক মুহূর্তটিকে অনুভব করি।

দিনটি ছিল শুক্রবার। বর আর বরযাত্রীরা জুম্মার নামাজের একটু আগে এসেছিল। বাড়ির বাইরের চত্বরে শহরের ডেকোরেটর সুদৃশ্য শাহি দরবার তৈরি করেছিল। মাইকে বাজছিল বিসমিল্লা খানের সানাইয়ের রেকর্ড। জুম্মার নামাজের জন্য কিছুক্ষণ বাজনা থেমেছিল। মসজিদে নামাজ সেরে এসে খানপিনা। তারপর বসেছিল শাদির মজলিস। সানাইয়ের বাজনা আবার শুরু হয়েছিল।

এখনও স্পষ্ট দেখতে পাই শাদির দুলহানবেশিনী নিজেকে। সাজান ঘরে মউ মউ সুগন্ধ। রহিম ডাক্তারের মেয়ে আমার বন্ধু বেবি, জ্যোৎস্নাআপা, আমার পিসতুত বোন রোজি, আরও একঝাঁক মেয়ে আমার দুপাশে ভিড় করে বসে আছে। বয়স্ক মহিলারা দাঁড়িয়ে আছেন। চাপা কথাবার্তা চলেছে। সবাই সবাইকে হাসিতামাসায় টিট করতে ব্যস্ত। জ্যোৎস্নাআপাদের নার্শারি থেকে টেম্পোভর্তি ফুল এনেছিল মহফুজ। আমার ঘরে সেই ফুলের সাজ। উঠোনে তক্তাপোশ পেতে চাঁদোয়া খাটিয়ে ছাঁদনাতলা তৈরি হয়েছে। সেখানেও থরেবিথরে ফুলের সাজ। বিয়ের অনুষ্ঠান সারা হলে বর ছাঁদনাতলায় এসে বসবে। বাইরের প্যান্ডেল থেকে সদর দরজা হয়ে লম্বা লাল নকশাদার গালিচা বিছান হয়েছে ছাঁদনাতলা অব্দি। বরকে কতভাবে জব্দ করা হবে, তাই নিয়ে সকাল থেকে মেয়েমহলে চাপা জল্পনা শুনেছিলাম। মাঝে মাঝে চমকে উঠছিলাম। স্বপ্নাচ্ছন্ন ভাবটা চিড় খাচ্ছিল। আমার দুইহাতে মেহেদির কারুকার্য। ঝলমলে সোনার গয়না, জড়োয়া হার, হীরের দুল, মুক্তো বসান নাকছাবিতে আমার শরীরও কারুকার্যময়। এসবই যেন আমার বাইরের জিনিস, ভেতরে আমি নগ্ন। ভিড়ের ভেতরে আমি একা। কোলাহলের ভেতরে আমি বোবা।

মামুজি আসেননি। বাড়ির কাউকেই আসতে দেননি। সেই নিয়ে মা অনেক কান্নাকাটির পর শান্ত হয়েছিলেন। এতক্ষণে একবার উঁকি মেরে আমাকে দেখে গেলেন।

একটা সময়ে হঠাৎ ঘরের সবাই চুপ করে গেল। বয়স্ক মহিলারা মাথায় ঘোমটা টেনে দরজার কাছ থেকে সরে দুধারে ঠাসাঠাসি দাঁড়িয়ে গেলেন। হঠাৎ মনে হল সময় থেমে গেছে। ঘন গভীর একটা স্তব্ধতা সকলের শ্বাসপ্রশ্বাস থামিয়ে দিয়েছে।

'আস্‌সালামু আলায়কুম!'

দরজার কাছে দাঁড়িয়ে গম্ভীর সম্ভাষণ করলেন, শাদির উকিল মসজিদের ইমামসাহেব।

বেবি ফিসফিস করে আমাকে বলল, 'সালামের জবাব দাও।'

আমার গলায় যেন বোবা ধরেছে। শাদির উকিল চশমার ভেতর থেকে তীক্ষ্ণদৃষ্টে আমাব দিকে তাকিয়ে আছেন। তাঁর দুপাশে দুই সাক্ষী বেবির বাবা রহিম ডাক্তার আর একজন অচেনা লোক। আমার হয়ে জ্যোৎস্নাআপা তাঁর পুরুষালি গলায় সম্ভাষণের জবাব দিলেন, 'ওয়া আলাইকুম আস্‌সালাম!'

শাদির উকিল একটু কেশে গলা সাফ করে বললেন, 'মোকাম নুরপুরের মির ইব্রাহিম আলির পুত্র মির গোলাম কাদের মোকাম কুসুমপুরের কাজি মোতাহার হোসেনের কন্যা মুসাম্মাত রেশমি বেগমকে এগার হাজার এক টাকা দেনমোহর (স্ত্রীধন) কবুল করে নিকাহের ইজাব (প্রস্তাব) দিয়েছেন। আপনি কি ইজিন (সম্মতি) দিচ্ছেন?'

এ এক চূড়ান্ত মুহূর্ত। আমি বোবা হয়ে গেছি। চারদিক থেকে ফিসফিস শব্দ, 'বল, দিলাম... বল দিলাম.... বল, বল—' শনশন করে ঝড় বইছে আমার চারপাশে। আমার পিঠে কাব আঙুলের খোঁচা। তারপর অনেকগুলো হাত আমাকে যেন নড়াবার চেষ্টা করতে লাগল। আমি এক বিশাল পাথর!

শাদির উকিল এবার গলা চড়িয়ে বললেন, 'মোকাম নুরপুরের ইব্রাহিম আলির পুত্র মির গোলাম কাদের কুসুমপুরের কাজি মোতাহার হোসেনের কন্যা মুসাম্মাত রেশমি বেগমকে এগার হাজার এক টাকা দেনমোহর কবুল করে নিকাহের ইজাব দিয়েছেন। দুলহান কি ইজিন দিচ্ছেন?'

আবার সেই শনশন চাপা ঘূর্ণিঝড়। আবার চারদিক থেকে একটা বিশাল পাথরকে নড়ানোর চেষ্টা। বেবির মা ভিড় ঠেলে এসে আমার কাঁধে হাত রেখে বললেন, 'শরম কী বেটি? বল, ইজিন দিলাম। আল্লা নারাজ হবে না। বল! মুখ ফুটে বলতে হয় কথাটা। সাক্ষীরা শুনবেন। তবে না—'

শাদির সাক্ষী তাঁর স্বামী ক্রুদ্ধ স্বরে বললেন, 'এ কী হচ্ছে 'এ কী হচ্ছে? একি ছেলেখেলা? তওবা, তওবা! মুখে শয়তান ঢুকে বোবা করেছে নাকি? বেবি! কী হল রেশমির, দ্যাখ তো!'

শাদির উকিল দম টেনে আবার বললেন, 'মোকাম নূরপুরের মির ইব্রাহিম আলির ফরজন্দ (পুত্র) মির গোলাম কাদের—'

আমার বুকের ভেতর থেকে রক্তমাখা আর্তনাদ বেরিয়ে গেল, 'না?'

চাপা ঝড়টা চারদিক থেকে ফুঁসে এসে ধাক্কা দিল আমাকে, 'রেশমি! রেশমি! রেশমি!'

দুহাতে মুখ ঢেকে মাথা নেড়ে আর্তনাদ করলাম, না না না না!' তারপর মাথা ঘুরে উঠল। মনে হল, অতল পাতালে তলিয়ে যাচ্ছি।...

মা বলতেন, 'বাপসোহাগী মেয়ের কপালে অনেক খোয়ার আছে।'

কালুর মা ছড়া কেটে বলত, 'অতি বড় ঘরণী না পায় ঘর/অতিবড় সুন্দরী না পায় বর।'

কালুর মা এখন বেঁচে নেই। বেঁচে থাকলে সে দেখত, তার কথা অক্ষরে অক্ষরে ফলে গেছে। এখনও আমি আইবুড়ি হয়ে আছি। ইজিন-না-দেওয়া মেয়েকে লোকেরা ভয় পায় বলেই কি? হয়ত অনেকে ভয় পায়। আবার অনেকে সম্পত্তির লোভে আনাচে-কানাচে উঁকি দিতে এসে আমার ঠাণ্ডাহিম পাষাণ মুখের দিকে তাকিয়ে কেটে পড়ে। কখনও পাড়ার কোনও প্রবীণ মহিলা এসে আলগা কথার ফাঁকে আসল কথাটা পাড়তে চায়। আমি তাকে সে সুযোগ দিই না। একদিন বেবি এসে তার এক দেওরের কথা পেড়েছিল। তাকে বলেছিলাম, 'বেবি আর কখনও এসব কথা নিয়ে আমার কাছে আসবে না।' সেই যে বেবি রাগ করে চলে গেছে, আর আসে না।

আমি কি কারও প্রতীক্ষায় আছি? কারও প্রতীক্ষায় থাকতে থাকতে কি আমি বুড়ি হয়ে যাব, কিন্তু সে আসবে না? স্তব্ধ নিশুতি রাতে নিজেকে এইসব প্রশ্ন করি। রেশমি, তুই কি কারও পথ তাকিয়ে আছিস?

আমি জানি, কেউ আমার কাছে আসার জন্য কোথাও দাঁড়িয়ে নেই। বাকি জীবনের জন্য আমি সকলের কাছে, এমন কি নিজের কাছেও একটি পরিত্যক্ত জিনিসমাত্র। আমার শরীর একটা রঙিন খেলার পুতুলের মত বৈষয়িক আবর্জনা গাদায় গিয়ে পড়েছিল। রোদবৃষ্টিতে প্রকৃতির নির্দয় প্রহারে রঙ মুছে যাচ্ছে। রেখা ভাঙচুর হচ্ছে।

কালুচাচা এখনও শক্ত মানুষ। তার সঙ্গে মাঠে যাই। চাষবাস দেখাশোনা করি। পুকুরের মাছ নিয়ে মাছের ব্যাপারীদের সঙ্গে দরাদরি করি। বাবা তাঁর সম্পত্তির দেখাশোনার জন্য একজন লোক চেয়েছিলেন। অবশেষে আমিই সেই লোক হয়ে গেছি। রোদেবৃষ্টিতে শীতে প্রকৃতির প্রহারের পর প্রহারে জর্জরিত আমি এক পাষাণ-যক্ষিণী। একি বাবার প্রতি অভিমান? বুঝতে পারি না। মনে বলি, 'আব্বু আপনি খুশি হয়েছেন তো?'

সেই সাংঘাতিক ঘটনার পর বাবা আর বেশিদিন বাঁচেননি। বছর তিনেক পরে কোর্টে জেরা করতে করতে হঠাৎ পড়ে যান। আর ওঠেননি।

তারপর একদিন সন্ধ্যায় দেখি, মা বাথরুম থেকে বেরুচ্ছে। পরনের কাপড় খসে যাচ্ছে। কয়েক পা এসেই পড়ে গেলেন। ডাক্তার এসে বললেন, পক্ষাঘাত। সেই থেকে মা শয্যাশায়িনী। কালুর মেয়ে কানিজা তাঁর দেখাশোনা করে। এতটুকু মেয়ে। কিন্তু অসাধারণ বুদ্ধিমতী। মায়ের জড়ানো কথাবার্তা আমি বুঝতে পারি না, কানিজা পারে। আমাকে দেখলে মা চোখ বড় করে তাকিয়ে থাকেন শুধু। ভয় পেয়ে সরে আসি।...

বার বছর পরে গতকাল সকালে চিনুকাকু এসেছিলেন। প্রথমে দেখে চিনতেই পারিনি। সন্ন্যাসীদের মত চুল-গোঁফ-দাড়ি —সব শাদা। বললেন, 'কী রেশমি, চিনতে পারছ না?'

কণ্ঠস্বর শুনেই নিচু হয়ে পায়ে হাত দিলাম। দুকাঁধ ধরে টেনে তুলে চিনুকাকু বললেন, 'অবশ্য তোমাকেও চেনা যাচ্ছে না। এ কী চেহারা হয়েছে তোমার? একেবারে গ্রামকন্যা!'

আমার পাষাণ শরীরে বার বছর আগের সেই রোমাঞ্চ ছিল না। তাঁকে সোজা আমার ঘরে এনে বসালাম। পবের জানালা দিয়ে তাকিয়ে বললেন, 'কই, তুমি তো ফুলের বাগান করনি?'

একটু হেসে বললাম, 'নাহ্। সবাইকে হয়ত সবজিনিস সয় না—অথবা মানায় না।'

চিনুকাকু একটু চুপ করে থেকে বললেন, 'তোমাদের গ্রামটাও একটু বদলেছে। চিনতে পারছিলাম না। এক ভদ্রলোকের সঙ্গে আলাপ হল আসার পথে। তাঁর কাছে সব শুনলাম। মনটা খারাপ হয়ে গেল। আমি কিছুই জানার সুযোগ পাইনি আসলে। বাউণ্ডুলে মানুষ। কোথায় কোথায় ঘুরছিলাম।'

'আপনি আমার চিঠির জবাব দেননি কেন কাকু?

'দিয়েছিলাম তো! তোমার বাবাকেও একই সঙ্গে চিঠি দিয়েছিলাম।'

'আমার চিঠিটা পাইনি। সম্ভবত বাবা—' বলে থেমে গেলাম।

'ভাবিজি অসুস্থ। চল, দেখি।'

'বসুন একটু। চা করে আনি।'

'খাচ্ছি। তোমাদের বাজারে সেই ভদ্রলোকের সঙ্গে বসে চা খেলাম। কী নাম যেন—হবিবুর রহমান। রেশমের ব্যবসা আছে বললেন। কথার ওভারটোনে মনে হল তোমাদের ফ্যামিলি সম্পর্কে বিরূপ। তোমার বিয়ের ঘটনাটাও—' বলে চিনুকাকুর দৃষ্টি গেল দেয়ালে টাঙান ছবিটার দিকে। লাঠি ভর করে ছবিটার নীচে গিয়ে দাঁড়ালেন। 'তোমার পোর্ট্রেট দেখছি! কে আঁকল? আর্টিস্টের নাম কোথায়? শোন! অয়েলপেন্টিং পুরনো হলে স্পিরিট দিয়ে মুছে নিতে হয়। অস্পষ্ট হয়ে গেছে।'

চিনুকাকু ছবিটার দিকে নিষ্পলক তাকিয়েছিলেন। আস্তে বললাম, 'আমার না-হওয়া বিয়েতে উপহার পেয়েছিলাম।'

হঠাৎ চিনুকাকু তর্জনী বাড়িয়ে ছবির নীচের কোণটা ছুঁলেন। বললেন, 'রাজা।'

একদা ঝিলের ধারে হিজল গাছটার তলায় যে ভঙ্গিতে বলেছিলেন, সেই ভঙ্গি। সেই চাপা কণ্ঠস্বর! বার বছর আগের শরৎকালের সেই বিকেলটা এসে আছড়ে পড়ল আমার ওপর। তেমনি করে শুনতে পেলাম এক রূপকথার অলীক সূচনা. 'এক যে ছিল রাজা...'

শাদির দুলহান (কনে) ইজিন না দিলে বিয়ে অসিদ্ধ। নুরপুরের বরযাত্রীরা আমাকে লুঠ করে নিয়ে যেতে হামলা করেছিল। প্যান্ডেলে আগুন ধরিয়ে দিয়েছিল। আমাদের গাঁয়ের লোকেরা হঠাৎ রুখে দাঁড়ায়। পরে বেবি আমাকে সব বলেছিল। বর গোলাম কাদের আমার সঙ্গে দেখা করতে চেয়েছিল। কিন্তু হঠাৎ হাঙ্গামা বেধে যায়। প্যান্ডেলে আগুন না দিলে নাকি আমাদের গাঁয়ের লোকেরা চটে যেত না। তারা নুরপুরের লোকেদের তাড়া করেছিল। বেচারা গোলাম কাদের যে মোটরগাড়ি চেপে বিয়ে করতে এসেছিল, সেই গাড়িতেই কেটে পড়ে। বরযাত্রীরা এসেছিল দুটো বাসে চেপে। বেগতিক দেখে বাস নিয়ে ড্রাইভাররা পালিয়ে যায়। প্যান্ডেলের আগুন নিভিয়ে ফেলেছিল লোকেরা। কোর্টে মামলা উঠেছিল। বাবা অনেক টাকা দিয়ে কোর্টের মামলা মিটিয়ে নিয়েছিলেন।

কিন্তু এসব প্রকৃত ঘটনা নয়। প্রকৃত ঘটনা হল, জ্যোৎস্নাআপার ঘোষণা, 'খালুআব্বা, রেশমির পছন্দের বর আমি এনে দিচ্ছি। আপনি শুধু একবার বলুন—বলুন খালুআব্বা!'

জ্যোৎস্নাআপা নাকি কাঁদতে কাঁদতে বাবার পা ধরেছিলেন। বাবা বলেছিলেন, 'তোমার যা হয় কর মা! আমি কিছু জানি না।'

তারপর জ্যোৎস্নাআপা ছুটে যান। রাজাদাকে আনতে গিয়েছিলেন শহর থেকে।

এসব কথা পরে শুনেছিলাম। জ্ঞান হওয়ার পর উঠে বসেছিলাম। সন্ধ্যা হয়ে গেছে। ঘরে-বাইরে উজ্জ্বল আলো জ্বলছে। বেবি আর রোজি ছাড়া আমার ঘরে কেউ নেই। বাইরে চাপা কণ্ঠস্বর শুনতে পাচ্ছিলাম। বুঝতে পারছিলাম, সারা বাড়ি এখন আনন্দের বদলে ঘৃণা ও নিন্দায় কদর্য হয়ে উঠেছে! কে কোথায় হিঁপিয়ে হিঁপিয়ে কাঁদছিল। এখনও জানি না, সে কে।

বেবি ফিসফিস করে বলেছিল, 'বাথরুমে যাবে?'

কেন একথা বলেছিল, জানি না। মাথা নেড়েছিলাম। গলা শুকনো কাঠ। আস্তে বলেছিলাম, 'পানি।'

রোজি এক গ্লাস জল এনে দিয়েছিল। জল খেয়ে জ্যোৎস্নাআপাকে খুঁজছিলাম।

বেবি বলেছিল, 'আপা টাউনে গেছেন তোমার নতুন বর আনতে।'

স্বপ্নাচ্ছন্ন আমি। কিছু বুঝতে পারছিলাম না। মাথা ঘুরছিল। তাকিয়ায় হেলান দিয়ে কিছুক্ষণ বসে থাকার পর শুয়ে পড়েছিলাম। তখনও কেউ হিঁপিয়ে হিঁপিয়ে কাঁদছিল। কে সে?

রাত নটার বাসে জ্যোৎস্নাআপা ফিরে এসে বলেছিলেন, 'রাজা এল না।'..

চিনুকাকু একটু হেসে বললেন, 'রাজা, তাহলে ওর সঙ্গে তোমার পরিচয় হয়েছিল দেখছি।'

ছবিটা খাটের তলায় একটা তোরঙ্গের ওপর রাখা ছিল এতকাল। ভুলে গিয়েছিলাম। কদিন আগে ঘর সাফ করার সময় আবিষ্কার করে চমকে উঠেছিলাম। হঠাৎ মনে হয়েছিল, একুশ বছর বয়সের রঙিন রেশমিকে দেয়ালে টাঙিয়ে রাখি। প্রেম-ট্রেম নয়। ওটা একটা ছবি। কিন্তু শুধু ছবি নয়, আমার একটা অসাধারণ জয়ের স্মৃতি তার সঙ্গে জড়িয়ে আছে।

চিনুকাকু পুবের জানালার কাছে চেয়ারে বসলে বললাম, 'হ্যাঁ পরিচয় হয়েছিল। তবে ছবিটা আমাকে উপহার দিয়েছিলেন জ্যোৎস্নাদি। তাঁকে আপনি চেনেন না।'

তুমি বস, রেশমি!'

খাটের বাজুতে হেলান দিয়ে দাঁড়ালাম।

'ভদ্রলোক বলছিলেন, তোমার বিয়ের সময় কীসব হাঙ্গামা হয়ে বিয়ে ভেঙে যায়।'

'হ্যাঁ। আমি ইজিন দিইনি।'

'ইজিন কী?'

'সম্মতি।' একুট হেসে বললাম, 'ইসলামধর্মে আছে, বিয়ের প্রস্তাব দেবে বর। কনে তাতে সম্মতি দেবে। নৈলে বিয়ে হবে না।'

চিনুকাকু অবাক হয়ে বললেন, 'বাঃ! এটা তো জানতাম না। তো তুমি সম্মতি দিলে না কেন?'

মুখ নামিয়ে আস্তে বললাম, 'জানি না কেন মুখ দিয়ে না বেরিয়ে গিয়েছিল।'

'তুমি তো ভারি অদ্ভুত মেয়ে।' চিনুকাকু হাসলেন। 'তা আগে বাবাকে বললেই পারতে। তাহলে খামোকা হাঙ্গামা হত না। তুমি আমাকে লিখেছিলে এ বিয়েতে মত নেই। তোমাকে লিখেছিলাম, বাবাকে খোলাখুলি জানিয়ে দাও। আর তোমার বাবাকেও লিখেছিলাম—'

'বাবা বলেছিলেন সে-কথা।'

'তা হলে?'

একটু চুপ করে থেকে বললাম, 'সেই যে আপনি বলেছিলেন সর্বনাশী মহাকালীর কথা! বলেছিলেন, মেয়েদের মধ্যে সর্বনাশী মহাকালীও আছেন। হঠাৎ হয়ত ওমনি করে বেরিয়ে আসেন।'

চিনুকাকু খুব হাসলেন কথাটা শুনে। তাবপর বললেন, 'নাহ্। এটা কোনও কাজের কথা না। শুনলাম, তোমার ওপর লোকে খাপ্পা হয়ে আছে। হবিবুরসাহেব বলছিলেন, ভাল বংশের শিক্ষিতা মেয়ে। মাঠেঘাটে ঘুরে বেড়ায়। কখন কী বিপদ ঘটে যায় -'

বাধা দিয়ে বললাম, 'ওরা চেষ্টা করে দেখতে পারে। অনেক বিপদ এত বছর ধবে দেখছি।'

'আমার অবাক লাগছে রেশমি! সেই তুমি, আর এই তুমি—কত পার্থক্য!'

'আপনি বসুন আসছি!'

'এখন কিছু খাব না, রেশমি! তুমি ব্যস্ত হয়ো না। চল ভাবিজির কাছে যাই।'

চিনুকাকুকে মায়ের ঘবে নিয়ে গেলাম। কানিজা মায়ের পা মালিশ করছিল। ফ্যালফ্যাল করে তাকিয়ে রইল চিনুকাকুর দিকে। মায়েব কানের কাছে ঝুঁকে বললাম, 'আম্মি, দ্যাখ তো কে এসেছেন। চিনতে পারছ?'

মা চোখ বড় করে তাকালেন। বাঁদিকে পক্ষাঘাত। ডান হাতে কাপড় টেনে ঘোমটা দেওয়ার চেষ্টা করলেন। চিনুকাকু কপালে হাত ঠেকিয়ে বললেন, 'আদাব ভাবিজি।'

সুইচ টিপে আলো জেলে চিনুকাকুকে একটা চেয়ার টেনে বসতে দিলাম। মাকে বললাম, 'চিনতে পারছ না? সেই চিনুকাকু!'

মা ডানহাতটা নাড়তে নাড়তে গোঙানো কণ্ঠস্বরে কী বলার চেষ্টা করলেন। চোখের কোনা দিয়ে জল গড়িয়ে এল। চিনুকাকু দুঃখিত মুখে বললেন, 'আহা রে।'

কানিজাকে বললাম, 'আম্মি কী বলছেন রে?'

কানিজা ফিক করে হেসে বলল, 'তোমাকে খুব করে মারতে বলছে।'

মা গোঙা ধরা গলায় বিকট এবং চাপা কাঁদতে থাকলেন। চিনুকাকু সান্ত্বনা দিয়ে বললেন, 'কাঁদবেন না ভাবিজি। মনকে শক্ত করুন।'

একটু পরে মা শান্ত হয়ে আবার কিছু বললেন। কানিজা বলল, 'জানো বুবু? তোমার বিয়ের কথা বলছে। বলছে, এশমিবুবুর বিয়ে দাও।'

কানিজা রেশমি বলে না। বলে এশমি। ওর চুল টেনে দিয়ে বললাম, 'চুপ। খালি মিথ্যে কথা।'

চিনুকাকু বললেন, 'রেশমি, তোমার মায়ের চিকিৎসা কী হচ্ছে?'

বললাম, 'কলকাতায় আমার মামাত ভাই সানু ডাক্তার। খবর পেয়ে দেখতে এসেছিল। মাকে নিয়ে যেতে চেয়েছিল কলকাতা। মা কিছুতেই গেলেন না। তাছাড়া মায়ের সঙ্গে আমাকেও যেতে হত। কিন্তু আমি গেলে এই যখের ধনের পাহারা দেবে কে?'

কথাটার মানে বুঝতে চিনুকাকু আমার দিকে তাকালেন। 'যখের ধন কেন?'

একটু হেসে বললাম, 'বাবা কী বলেছিলেন মনে নেই আপনার? সংসারী জামাই চাই। জামাই যখন ভাগ্যে নেই, তখন—'

চিনুকাকু আমার কথার ওপর বললেন, 'তোমার বাবাকে তুমি হয়ত ভুল বুঝেছ রেশমি!'

মা আবার গোঙানো গলায় কী বলতে চেষ্টা করছিলেন। মায়ের এই কথা বলার চেষ্টা আমার কাছে কষ্টকর। বললাম, 'আসুন কাকু।'

চিনুকাকু উঠে দাঁড়িয়ে বললেন, 'এভাবে ভাবিজিকে বিনা চিকিৎসায় ফেলে রেখেছ! গ্রামাঞ্চলে ভাল ডাক্তার নেই। বরং হোমিওপ্যাথি চিকিৎসা করালে পার।'

'তাই তো করাচ্ছি। আপনি আসুন।'....

মায়ের ঘরে গেলেই আমার দম আটকে যায়। মায়ের মুখোমুখি হলে নিজেকে অপরাধী মনে হয়। বাবার মৃত্যু আর মায়ের এই অবস্থার জন্য তো আমিই দায়ী।

কিন্তু তার চেয়ে আরও বেশি দায়ী চিনুকাকু আর জ্যোৎস্নাআপা। জ্যোৎস্নাআপার সঙ্গে আর যোগাযোগ নেই। সেই ঘটনার পর বাবা তাঁকে খুব অপমান করেছিলেন। শাসিয়েছিলেন। জ্যোৎস্নাআপা হয়ত সে জন্যও নয়, দুঃখ ও লজ্জায় আমার সংসর্গ থেকে দূরে সরে গিয়েছিলেন। বছর সাতেক আগে ওঁর একটা চিঠি পেয়েছিলাম দুর্গাপুর থেকে। ইঞ্জিনিয়ার স্বামীর সঙ্গে ঘরকন্না করছেন। ছেলেপুলের মা হয়েছেন। চিঠিটার কোনও জবাব দিইনি।

দুপুরে খাওয়ার পর চিনুকাকু বললেন, 'আমি একবার বেরুব রেশমি।'

জিজ্ঞেস করলাম, 'কোথায় যাবেন?'

'একবার বহরমপুর থেকে ঘুরে আসি। অনেক বছর যাওয়া হয়নি।'

'এত তাড়াহুড়োর কী আছে?' আজ বিশ্রাম করুন। আগামীকাল যাবেন বরং।'

চিনুকাকু গম্ভীর হয়ে বললেন নাহ্। কিছুক্ষণের জন্য যাব। বিকেলেই ফিরে আসব। আজকাল তো দেখলাম প্রচুর এক্সপ্রেস বাস হয়েছে। আগের মত সারাপথ প্যাসেঞ্জার তুলতে তুলতে যায় না।'

চিনুকাকু বেরিয়ে গেলেন। লক্ষ করলাম, আগের মতো এতটা খুঁড়িয়ে চলেন না। অবাক লাগল, যে মানুষকে একদিন বলতে শুনেছিলাম, 'ঝাঁঝরা শরীর', সেই মানুষ স্বাস্থ্য আর আয়ু ফিরে পেয়েছে। এদিকে আমি কী হয়ে গেছি! আমারই ভেতরটা আজ ঝাঁঝরা। হঠাৎ হঠাৎ মনে হয়, দম আটকে যাচ্ছে। পিছনে মৃত্যুর পায়ের শব্দ শুনতে পাই। প্রকৃতির প্রহারে বিবর্ণ ক্ষয়াটে একটা পুতুলমাত্র।

কালুচাচা এসে বলল, 'পাম্প খারাপ হয়ে গেছে। মিস্তিরি লাগবে সারাতে। পঞ্চাশ টাকার ধাক্কা। তা-ও গরজ কত ছকা মিস্তিরির। বলে, কালকের আগে হবে না। ইদিকে ধানগুলান দাঁড়িয়ে দাঁড়িয়ে মরছে। কই গো, টাকা দাও।'

বললাম, 'খেয়ে নাও আগে। দিচ্ছি।'

'খাব কী? মেসিনের কাছে তোমার চাচিকে বসিয়ে রেখে এসেছি! সরে গেলেই মেসিন তুলে নিয়ে পালাবে কেউ। চোরডাকাতে দুনিয়া ভরে গেছে জান না?'

'আমার মেশিনে কেউ হাত দেবে না। তুমি খেয়ে নাও তো! আর কখন খাবে?'

অগত্যা কালুচাচা খেতে বসল।

একটু পরে বললাম, 'চিনুবাবুকে মনে পড়ে তোমার? সেই যে ঝিলে বড়শি ফেলে--'

কালুচাচা ঝটপট বলল, 'দেখা হয়েছে বাবুমশাইয়ের সঙ্গে। বাসের জন্য দাঁড়িয়েছিলেন। আমি তো চিনতেই পারিনি। আমাকে ডেকে বললেন, কালু না?'

কালুচাচা হাসতে লাগল। ফের বলল, 'একেবারে সাধু গো! ওই লোক কিনা গর্মেন মেরে বেড়াত। খোদার দুনিযায় কতরকম হয়।'

খাওয়া শেষ হলে ওকে টাকা দিলাম। যেতে যেতে হঠাৎ ঘুরে ফোকলা মুখে কালুচাচা হাসল।

'কী হল?'

'বাবুমশাই বললেন, আবার আসবেন। তা যদি ঝিলে মাছ ধরতে যান, ওই দ্যাখো বঁড়সি আছে। দিও। তবে ঝিলের পানি ছেঁচে কমিয়ে দিয়েছে। খোদা নারাজ। সারা আশ্বিন গেল, এক ছিটে বর্ষাল না।'

একুশ বছর বয়সের একটি বিকেল আবার আমার ওপর ঝাঁপিয়ে পড়ল। আমার ঘরে গিয়ে পুবের জানালার পাশে বসে ঝিলের দিকে তাকিয়ে রইলাম। সেই হিজলগাছটা তেমনি দাঁড়িয়ে আছে। আরও ডালপালা মেলে গাছটা নিজেকে ছড়িয়ে দিয়েছে চারদিকে। কতকাল ওখানে আর যাওয়া হয় না।

হঠাৎ মনে হল, গাছটা আমাকে হিংস্র চোখে তাকিয়ে দেখছে। সরে এলাম জানালা থেকে।...

সন্ধ্যায় চিনুকাকু ফিরে এলেন। বললেন, 'শহরটাও বদলে গেছে। একেবারে চেনা যায় না। কতসব দোকানপাট বসেছে। খুঁজে-খুঁজে রাজার স্টুডিওতে গেলাম। প্রথমে চিনতে পারেনি। পরে চিনল। তো যেজন্য অনেক আশা নিয়ে গেলাম—'

চিনুকাকু থেমে গেলেন। বললাম, কী জন্য?'

চিনুকাকু করুণ হাসলেন। 'রাজা একটি হিন্দু মেয়েকে বিয়ে করেছে। একটি বাচ্চা আছে। আসলে আমারই ভুল। সময় যত যাচ্ছে, তত সবকিছু অদলবদল হচ্ছে।'

কথাটা বুঝতে পেরে আমার মাথায় আগুন ধরে গেল। বললাম, 'আপনি চলে যান। এখনই চলে যান বলছি।'

চিনুকাকু হতভম্ব হয়ে তাকিয়ে রইলেন আমার দিকে।

'আমার কথা বুঝতে পারছেন না? আপনাকে আমি বাড়ি থেকে বেরিয়ে যেতে বলছি।'

'রেশমি! রেশমি! তোমার কি মাথা খারাপ হয়ে গেল?'

'আর একটা কথা নয়। বেরিয়ে যান।'

'আশ্চর্য!'

'চিনুকাকু! আর কখনও এ বাড়ি আসবেন না।' বলে দৌড়ে আমার ঘরে গিয়ে ঢুকলাম। দরজা বন্ধ করে দিয়ে বিছানায় ভেঙে পড়লাম। বার বছরের সমস্ত কান্না আমাকে ভিজিয়ে দিচ্ছিল।

কিছুক্ষণ পরে কালুচাচার বউ এসে দরজায় ধাক্কা দিল। 'রেশমি! রেশমি!'

কয়েকবার ডাকাডাকির পর দরজা খুলে বললাম, 'কী হয়েছে?'

কালুচাচার বউ বলল, 'চেঁচামেচির শব্দ শুনলাম, কিসের ঝগড়া গো?'

আস্তে বললাম, 'ও কিছু নয়।' তারপর আমার পোর্ট্রেটটা দেয়াল থেকে হ্যাঁচকা টানে ছিঁড়ে নামিয়ে রান্নাঘরে নিয়ে গেলাম। জ্বলন্ত উনুনে চেপে ধরলাম।....